to the notice of the House as I intend to follow this up once again to improve the situation. In case the situation do not improve it may be necessary to take strong measures of which I shall inform the House in due course.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় স্পীকার, স্যার, এই এ্যাসেম্বলী প্রসীডিংস সম্পর্কে, আমি খুশী হয়েছি যে আপনি এটার প্রতি দৃষ্টি দিয়েছেন। কিন্তু যেভাবে এ্যাসেম্বলী প্রসীডিংসের দিকে সরকার অবহেলা দেখাচ্ছেন সাধারণভাবে এটাকে নিলে আমাদের ভুল হবে। ধরুন একটা সেশান এখন চলছে, আমাদের যে বক্তব্য তার কপি পেতে সাত দিন, আট দিন, দশ দিন, এমনও হয়েছে দুই তিন মাস পরে তার কপি সদস্যদের কাছে কারেকশানের জন্য দেওয়া হয়েছে। কোন মেম্বারের পক্ষেই সম্ভব নয় তিন মাস পরে মনে রেখে তাঁর বক্তব্য কারেকশান করতে পারেন। আমি শুনেছি যে এ্যাসেম্বলী মাইনিউটস নেওয়ার জন্য প্রয়োজনীয় সংখ্যক কর্মী নেই এবং এটা সরকারের উপর নির্ভর করে কিনা আমি জানিনা, আমার মনে হয় এটা মাননীয় স্পীকার যদি নিজে দৃষ্টি দেন তাহলে এটা উন্নত হতে পারে। কোন এডিটর নেই। এ্যাসেম্বলী প্রসিডিং এডিট করার নিয়ম আছে, কিন্তু এখানে এডিট করার ষ্টাফ নেই এবং ছাপার যে প্রশ্ন—সরকারী ছাপাখানা সম্পর্কে আমি এখানে বক্তব্য রাখছি না, এটা মাননীয় সদস্যদের জানা। আমরা সরকারী ছাপাখানার উপর নির্ভরশীল হব কেন, আমরা কি আলাদা প্রেস করতে পারি না? আলাদা প্রেস করার সাপেক্ষে কি আমরা বাইরের প্রেস থেকে ছাপতে পারি না? এটা কি সত্যি নয় যে গভর্ণমেন্ট বাইরের প্রেস থেকে অনেক কিছু ছাপান, এ্যাসেম্বলীর মত জরুরী কাজকর্ম'এর বেলায় তা বাইরে থেকে কেন ছাপা হতে পারে না? মাননীয় স্পীকার, স্যার, এই সম্পর্কে বহুবার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, বাইরে থেকে টেণ্ডারও কল করা হয়েছিল কিন্তু হঠাৎ গভর্ণমেন্ট হস্তক্ষেপ করে টেণ্ডার বন্ধ করে দিয়েছে। গভর্ণমেন্টকে এই ব্যাপারে সেনসার দেওয়া উচিত। পরিষদীয় গণতন্ত্রকে হত্যা করার একটা চক্রান্ত এটা। এটাকে আপনি যেভাবে দেখছেন, আমি দুঃখের সংগে বলতে বাধ্য হচ্ছি যে তাতে কোন গভর্ণমেন্ট থেকে প্রতিকারের আশা আমরা করতে পারিনা, যদিনা স্পীকার ইনডিপেণ্ডেন্ট ছাপবার ব্যবস্থা না করেন এবং সেই ছাপাখানা হওয়ার সাপেক্ষে গভর্ণমেন্ট প্রেসের বাইরে থেকে ছাপিয়ে আনার প্রতিশ্রুতি আমাদের দিতে হবে, সংগে সংগে আজকের বক্তব্য কালকে না হলেও দুই দিনের মধ্যে পার্লামেন্টে যেমন দেয়, তেমনি দুই দিনের মধ্যে যাতে কারেক্ট করে এখানে সাবমিট করতে পারি এই বক্তব্য আমি আপনার এই ষ্টেটমেন্টের উপর রাখছি।

## LAYING OF THE GOVERNOR'S ADDRESS

Mr. Speaker :— I would like to report to the House that the Governor has been pleased to make a speech at 11 A.M. today. Now, I would request the Secretary to lay a copy of the Governor's Address on the Table of the House.

Mr. Secretary :— Mr. Speaker Sir, I beg to lay on the Table of the House a copy of the Address made by the Governor at 11 A.M. of today.

Mr. Speaker :— I would like to inform the Hon'ble Members that the House is at liberty to discuss the matters referred to in the Governor's Address on a Motion of Thanks to be moved by a Member and seconded by another member. Amendment, if any, on the Motion of Thanks may also be moved.

## PRESENTATION AND ADOPTION OF THE REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

Mr. Speaker :— Now, I announce the Report of the Business Advisory Committee setting the Business of the House from the 11th March to 11th April April, 1974.

I would call on Sri Usha Ranjan Sen, Deputy Speaker designated by me to move the Motion "That this House agrees with the allocation of time proposed by the Business Advisory Committee."

Mr. Deputy Speaker :— Mr. Speaker, Sir, I beg to move—

"That this House agrees with the allocation of time proposed by the Business Advisory Committee."

**Shri Nripendra Chakraborty** :—Hon'ble Speaker, Sir, আমার একটা নোটিশ আছে। আমি একটা মোশানের নোটিশ দিয়েছি এই বিজনেস এ্যাডভাইসরী কমিটির রিজল্যুশান সম্পর্কে আলোচনার জন্ত।

**Mr. Speaker** :—I have not received your motion.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—আমি সেক্রেটারীর কাছে দিয়েছি, সেক্রেটারী বলতে পারেন।

**মিঃ স্পীকার** : –মাননীয় সদস্য, এই মাত্র সেক্রেটারী আপনার নোটিশ পেয়েছেন, ইট ইজ টু লেট- এখন এটা সম্বন্ধে আলোচনা হতে পারে না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—টু লেট কোন্ আইনে, কোন্ আইনে বলা হয়েছে যে দুইদিন আগে নোটিশ দিতে হবে ?

**মিঃ স্পীকার** :—কনসিডারেশানের পরে বলবেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—আমি এখানে মোশান এনেছি, যে প্রগ্রাম দেওয়া হয়েছে, তার চেয়ে আরও ১৫ দিন হাউসের সিটিং এক্সটেণ্ড করা হউক। আমার মোশান হচ্ছে, যে টাইম টেবল করা হয়েছে, কমিটির রিজল্যুশান যে রাখলেন বিজনেস এ্যাডভাইসরী কমিটির পক্ষ থেকে, মোশান হিসাবে এইভাবে এটা এ্যামেণ্ড করতে চাচ্ছি যে আরও ১৫ দিন বাড়ানো হউক এবং তার সপক্ষে আমি একথা বলছি যে ছয় মাস পড়ে একটা সেশান হচ্ছে এবং ছয় মাসের মধ্যে অনেক গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে, প্রত্যেক সদস্যের এলাকায় যে সমস্ত ঘটনা ঘটেছে, সেই সম্পর্কে হাউসে তাদের বক্তব্য রাখতে হবে, কাজেই যে প্রগ্রাম দেওয়া হয়েছে তাতে দেখছি বেসরকারী কাজ বাদ দিলে, ছুটির দিন বাদ দিলে মাত্র ১৬ দিন থাকে সরকারী কাজ কর্মের জন্য বরাদ্দ। ১২ দিন বাজেট, সাপ্লিমেণ্টারী বাজেট ১৫ দিন পর্যান্ত আলোচনার করার অধিকার আছে, আর একদিন মাত্র থাকে যার জন্য ইমপর্টেণ্ট রুলস আছে যেমন ল্যাণ্ড রিফর্মস বিল, কো-অপারেটিভ বিল, এডুকেশান বিল—এই সমস্ত ইমপর্টেণ্ট বিল আলোচনা করতে হচ্ছে

ঐ এক দিনের মধ্যে এবং যেভাবে আজকে বলা হল, আমি জানি না কোন মাননীয় সদস্য এটা গ্রহণ করবেন কি না যে এত বড় একটা গভর্ণমেণ্ট বিজনেস, হিউজ এ্যাজেণ্ডা এই সময়ের মধ্যে আলোচনা করা যাবে। আমরা কি দেখি এর মধ্যে একটা অনাস্থা প্রস্তাব এসে গেছে, শর্ট ডিউরেশান কোয়েশ্চান এসে গেছে, তখন দেখছি মেম্বারদের ডিপ্রাইভড করা হয়, সময় নেই। আমরা তো এটা বারবার দেখেছি। গত সেশানে পাঁচ দিনের মধ্যে এ্যাসেম্বলী শেষ হয়ে গেল, একটা অনাস্থা প্রস্তাব তার উপর আলোচনা করা হল না। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি চাচ্ছেন বিধান সভা যাতে তুলে দেওয়া হয়, কাজকর্ম না করে, ২/১ দিনের জন্য বসিয়ে এটাকে যাতে শেষ করে দেওয়া যায়, আমরা এটা মেনে নিতে বাধ্য নই। ছয় মাস পরে আমরা এখানে এসেছি, তাই আমি বলছি যে ১৫ দিন বাজেট আলোচনার জন্য বরাদ্দ করা হউক এবং আরও ১৫ দিন হাউস এক্সটেনশান করা হউক। বিজনেস এ্যাডভাইসরী কমিটি আবার ডাকা হউক, লীডার অব দি হাউসের কাছে আমি এই আবেদন রাখব বিজনেস এডভাইসরী কমিটিতে যেন তিনি এবং মাননীয় স্পীকার উপস্থিত থাকেন, যাতে আমরা মাননীয় সদস্যরা আলোচনার সুযোগ পেতে পারি।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে যেভাবে বিজনেস এ্যাডভাইসরী কমিটি প্রগ্রাম করে দিয়েছে, এই সম্পর্কে নৃপেন বাবু যা বলেছেন আমি তার সংগে একমত, এত কম সময়ে আমাদের বিজনেস শেষ করা যাবে না। কারণ আমরা দেখছি যে বাজেট গিলোটিন করে পাশ করার চেষ্টা অতীতে হয়েছে।

**মিঃ স্পীকার** :— আমাদের এই সভায় কোনদিন গিলোটিন করে বাজেট পেশ করা হয় নি।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—গতবার পেশ করা হয়েছে।

**মিঃ স্পীকার** :—আলোচনার পর পাশ করা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—আপনি প্রসীডিং দেখুন গিলোটিন করে পাশ করা হয়েছে। গতবার একমাস সাত দিন সেশান চলেছিল, এবার একমাস তার মধ্যে ২৩ দিন হচ্ছে ওয়ার্কিং ডেজ। এবার বিজনেসও অনেক বেশী। অনেক বিল ইনট্রডিউস হচ্ছে, সেগুলি পাশ করতে হবে। এত তাড়াহুড়া করে বাজেট পাশ করা হবে না বলে আমি মনে করি। বিজনেস এ্যাড-ভাইসরী কমিটি যেন এই বিষয়ে পুনর্বিবেচনা করে।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের নেতা যে দাবী করেছেন সেটা আলোচনা করে ঠিক করা যাবে। কাজেই এখন বিজনেস অ্যাডভাই-সরি কমিটির এই রিজলিউশনটা পাশ করার কোন দরকার নাই। এটা অ্যাজ ইট ইজ থাকুক। এটা এখন পেনডিং থাকুক। এটা আমাদের দেখে আলোচনা করতে হবে, কারণ এই মুহূর্তে আমরা এটা পেয়েছি। কাজেই এটা পড়ে দেখতে হবে। তবে বিজনেস অ্যাডভাইসরি কমিটির সদস্যদের প্রতি আমাদের যথেষ্ট আস্থা রয়েছে। কিন্তু এটা হাউসে দেওয়ার সংগে সংগে পাশ করাটা ঠিক হবে না, কারণ এটা সবটা আমরা এখনও দেখতেও পারি নি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় স্পীকার, স্যার,আমি মনে করি বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে রিপোর্ট দিয়েছেন এবং যেটা আলোচনা করার কথা উঠেছে, এটা যদি আমরা পাশ না করি, তাহলে আজকের বিজনেসও চলতে পারে না।

**মিঃ স্পীকার** :—লীডার অব দি হাউসের বক্তব্য এই বিষয়ে শুনতে চাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, আজকে যে মোশন এসেছে বিজনেস অ্যাডভাইসরি কমিটির পক্ষ থেকে সেই সম্পর্কে আলোচনা হবে। তারপর যদি সেটা পাশ হয়ে যায় তখন আমার মনে হয় কি করব কি করবনা সেটা স্পীকারের উপর ছেড়ে দেওয়া ভাল হয়। হাউসের বিজনেসকে আটকে রেখে আমরা পারি না। আগে বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট পাশ হোক। তারপর আলোচনা করে সেটা আমরা ঠিক করতে পারি যে আরও দুই-দিন সময় বেশী লাগতে পারে না আরও বেশী দিন লাগতে পারে। বিজনেস অ্যাডভাইসরি কমিটির মোশন যেটা আছে সেটা আগে পাশ করতে হবে। কাজেই সেই দিক থেকে আমি বলছি যে আমাদের এই মোশনটা আগে পাশ করা উচিত। তারপর যদি স্পীকার মনে করেন যে সেসান আরও কণ্টিনিউ করতে হবে তবে বিজনেস অ্যাডভাইসরি কমিটি থেকে অ্যামেণ্ডমেন্ট করে সেটা দেওয়া হবে। মাননীয় স্পীকার, স্যার; এইরকম আরও ইনস্টেন্স রয়েছে হাউসে যে স্পীকার মেম্বারদের অপিনিয়ন দেখে ইচ্ছা করলে বাড়াতে পারেন।

**মিঃ স্পীকার** :—আমার কাছে দুটো পথ খোলা। আমি হয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন বিরোধী দলের নেতা এটা ভোটে দিতে পারি অথবা মাননীয় লীডার অব দি হাউস যে কথা বলেছেন যে আমাদের বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে রিপোর্ট হাউসে পেশ করেছেন তা পাশ করিয়ে নিয়ে তারপর পরবর্তীকালে যদি মনে করা যে টাইম এক্সটেণ্ড করা দরকার তাহলে তখন এক্সটেণ্ড করা যেতে পারে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—আমি মাননীয় স্পীকারের বক্তব্যের সংগে একমত। আমি তাঁকে এটা বলতে পারি যে হাউসের কনসেনসাস হচ্ছে যে টাইম বাড়িয়ে দেওয়া হোক। টেকিং নাট অব দিস, স্পীকার মনে করতে পারেন যে বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে টাইম টেবল করেছেন সেটা ইন-এাডকোয়েট।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, হাউসের কনসেনসাস আছে কি না সেটা বলা মুস্কিল। কাজেই এটা স্পীকারের উপর ছেড়ে দেওয়াই ভাল।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—স্যার, আপনি তো এটা অ্যাডমিট করে গেছেন।

**মিঃ স্পীকার** :—তাহলে আমি বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট হাউসে পাশ করিয়ে নিই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—ইয়েস, ইয়েস।

(The Report of the Business Advisory Committee was put and carried by voice vote.)

## INTIMATION BY THE SPEAKER REGARDING GOVERNOR'S ASSENT TO THE BILLS.

**Mr. Speaker** :— The following bills received the assent of the Governor on the dates as mentioned against each :—

1. The Indian Stamp (Tripura Amendment) Bill, 1973 (Tripura Bill No. 5 of 1973) ... on 29-3-73

2. The Tripura Amusement Tax Bill, 1973 (Tripura Bill No. 4 of 1973) ... on 30-3-73

3. The Tripura Appropriation (No. 3) Bill, 1973 (Tripura Bill No. 10 of 1973) ... on 23-9-73

4. The Tripura Board of Secondary Education Bill, 1973 (Tripura Bill No. 8 of 1973) ... on 2-11-73

Now, I may like to inform the House that I have already granted n extension of time for presentation of Report of the Select Committee n "The Tripura Cooperative Societies Bill, 1973" upto the 31st March, 974 for and on behalf of the House.

I, Now, call on the Secretary to report and lay the Message eceived from the Rajya Sabha Secretariat regarding ratification of 'The Constitution (Thirty-Second Amendment) Bill, 1973".

Mr. Secretary :— Mr. Speaker, Sir, in pursuance of Rule 86(2) of the Rules of Procedure & Conduct of Business in the Tripura Legislative Assembly, I beg to report to the House that I have received a Message from Rajya Sabha Secretariat regarding ratification of amendments to the Constitution of India duly passed by both the Houses of Parliament together with a copy of "The Constitution (Thirty-Second Amendment) Bill, 1973" copies of which have already been circulated to the Hon'ble Members on the 28th February, 1974.

I beg to lay a copy of these documents on the Table of the House.

Mr. Speaker :— Next business is relaying of Papers :

(i) The Fourth Report of the Rules Committee

&

(ii) The Tripura Public Service Commission (Exemption from consultation) Regulations, 1973 stand relaid on the Table of the House.

Next business before the House is to the Motion of Thanks to the Governor's Address.

Shri Sunil Chandra Dutta— Mr. Speaker, Sir, I beg to move "That the members of the Tripura Legislative Assembly assembled in this Session are deeply grateful to the Governor for the Address which he has been pleased to deliver to this House assembled on the eleventh March, 1974.

Shri Trit Mohan Dasgupta— Mr. Speaker, Sir, I second this Motion of Thanks.

Mr. Speaker—Members may also give notices of Amendments to the Motion of Thanks, if any, by 5 P.M. of to-day.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, রুলস কমিটির রিপোর্টের ব্যাপারে আমার কিছু বক্তব্য আমি রাখতে চাই। এবং আমি এই ব্যাপারে একটা নোটিশও দিয়েছি that this report of the Rules Committee be taken into consideration. বক্তব্য হচ্ছে এই যে আমাদের রুলসের ইনএডিকোয়েসী সম্পর্কে আমি রুলস কমিটির দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রুলসে আমি দেখেছি যে আরও কয়েকটি এ্যাসেম্বলী কমিটি করার প্রয়োজন আছে। একটা কমিটি যেটা পার্লামেন্টে আছে বিশেষ করে ১৯৬৬ সাল থেকে এই কমিটি আছে, এটা হচ্ছে কমিটি অন ওয়েলফেয়ার অব সিডিউল্ড কাষ্ট এ্যাণ্ড সিডিউলড ট্রাইবস। মাননীয় স্পীকার স্যার, আমাদের কনষ্টিটিউশনে সিডিউলড ট্রাইবস এর জন্য…

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এটা তো আমাদের এ্যাসেম্বলীর বিষয় বস্তু নয় ……

**শ্রীনৃপেন্দ্র** চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, কিন্তু তাদের একটা বিশেষ অধিকার রয়েছে, তাদের জন্য আমাদের কিছু দায়িত্ব রয়েছে। চাকরী বাকরী ইত্যাদির মধ্যে তাদের কিছু রেসিও আছে, তাদের সেগুলি যাতে গ্যারান্টিও হয়, সেজন্য যদি একটা এ্যাসেম্বলী কমিটি হয় তার জন্যই আমি রুলস কমিটির দৃষ্টি আকষণ করছি দ্বিতীয়তঃ আসামে একটা কমিটি আছে যে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত প্রতিষ্ঠান আছে এবং যে সমস্ত জায়গায় কেন্দ্রীয় সরকারের কর্মচারী নিয়োগ করা হয়, সেখানে আমার ষ্টেটের যাতে নিশ্চিত প্রতিনিধিত্ব থাকে। স্যার এখানে যেমন ধরুন রেলওয়ে আছে, পি, এ্যাণ্ড টি আছে, তেমনি ও, এন, জি, সি, আছে, এল, আই, সি, আছে এবং আই, এ, সি, ইত্যাদি কতকগুলি পাব্লিক আণ্ডারটেকিংস রয়েছে সেণ্ট্রাল গভর্ণমেন্টের, সেখানে আমি ঠিক সন অব দি সয়েলের কথা বলছি না। ত্রিপুরার ছেলেরাই শুধু এগুলিতে কাজ করবে, একথা আমি বলছি না। কিন্তু সারা ভারতবর্ষের ছেলেরা যদি কাজ পায় এই সমস্ত প্রতিষ্ঠানে তাহলে ত্রিপুরার ছেলেরা এই সমস্ত প্রতিষ্ঠানে ঠিক ঠিক মতন তাদের সংখ্যা অনুপাতে কাজ পেল কিনা, সেটা দেখবার জন্য একটা কমিটির দরকার। এবং যে সময়েতে আমি দেখছি যে ও, এন, জি, সি, এখানে এ্যাক্সপাণ্ড করছে, এটা ক্রমশঃ আরও বাড়বে এবং ভবিষ্যতে এখানে হাজার হাজার ছেলে নিযুক্ত হবে, তাই আমাদের ষ্টেট গভর্ণমেন্ট যদিও দায়িত্ব নেয়, আমাদের এ্যাসেম্বলী যদি দায়িত্ব নেয়, আমাদের ছেলেরা যথেষ্ট সুযোগ সুবিধা পাচ্ছে কিনা, সেটা দেখার। কাজেই আসামে যে ধরনের কমিটি আছে, সেই ধরনের একটা কমিটি হউক। এই দুটো নূতন কমিটি গঠনের দিকে আমি রুলস কমিটির দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker** : –Hon'ble Members, I shall now make Obituary References to the passing away of—

1) Dr. Satyen Bose, 2) Comrade Mujaffar Ahmed 3) T. T. Krishnamachri.

পরলোকগত শ্রীসত্যেন্দ্র নাথ বসুর
লোকান্তরে স্মৃতি তর্পণ

মাননীয় সদস্যবৃন্দ,

আমি পরলোকগত বৈজ্ঞানিক সত্যেন্দ্রনাথ বসুর স্মৃতি তর্পণ করিব।

১৮৯৪ সালে বহু আখ্যায়িকার নায়ক, অসাধারন প্রাতভাপন্ন সত্যেন্দ্র নাথের জন্ম হয়। বাল্য জীবন হইতে সত্যেন্দ্র নাথের প্রতিভার উন্মেষ পরিলক্ষিত হয়। তাঁহার শিক্ষক, উপেন

বাবুর নিজ উক্তিতে আছে সত্যেন্দ্রনাথ অংক শাস্ত্রে ১০০এর মধ্যে ১১০ নম্বর পাইয়াছিলেন—প্রতিভার কি অসাধারণ বিকাশ। ১৯১৫ সালে তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম, এস, সি, ডিগ্রি প্রাপ্ত হন এবং স্যার আশুতোষ মুখোপাধ্যায়ের আমন্ত্রন ক্রমে পদার্থ বিদ্যার অধ্যাপক হিসাবে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে কার্যভার গ্রহণ করেন। বিজ্ঞান মহাবিদ্যালয়ে পদার্থ বিদ্যার উন্নয়ন কল্পে সত্যেন্দ্রনাথের অবদান অপরিসীম। ১৯২১ সালে তিনি ঢাকা বিশ্ব বিদ্যালয়ে পদার্থ বিদ্যার রিডার হিসাবে যোগদান করেন। ইহার পূর্ব্ব বছরে সত্যেন্দ্রনাথ অধ্যাপক পি, সি, মহলানবীশ ও অধ্যাপক মেঘনাথ সাহার সহযোগে আইনষ্টানের "প্রিন্সিপল অব রিলেটিভিটি" অনুবাদ করেন। ঢাকা বিশ্ববিদ্যালয়ে সত্যেন্দ্রনাথের কর্মজীবন দীর্ঘস্থায়ী এবং ঘটনা বহুল। ১৯২৭ সালে তিনি পদার্থ বিদ্যার অধ্যাপক হিসাবে সেখানে যোগদান করেন এবং ১৮ বছর তিনি এই কার্যে ব্রতী থাকার পর ১৯৪৫ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বিজ্ঞান কলেজে যোগদান করেন।

১৯২৪ সালে তাঁর অসাধারণ প্রতিভার স্বাক্ষর হিসাবে অধ্যাপক আইনষ্টানের টিকাসহ "নূতন পরিসংখ্যান" প্রকাশিত হয়। অধ্যাপক আইনষ্টাইন নিজে সত্যেন্দ্রনাথের "প্লাঙ্কস্‌" এ্যাণ্ড লাইট কোয়ান্টাম হাইপেথেসিস" এর জার্মান ভাষায় অনুবাদ প্রকাশ করেন এবং সত্যেন্দ্রনাথকে তাঁর ব্যক্তিগত অভিবাদন জ্ঞাপন করেন। পরবর্তী দুই বছর বিশ্বভারতীয় উপচার্য হিসাবে কাজ করিয়া সত্যেন্দ্রনাথ বসু পদার্থ বিদ্যার অধ্যাপক হিসাবে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বিজ্ঞান কলেজে যোগদান করেন। দীর্ঘদিন যাবত তিনি বিজ্ঞান কংগ্রেসে যুক্ত ছিলেন। ১৯২৯ সালে অনুষ্ঠীত বিজ্ঞান কংগ্রেস পদার্থ বিদ্যা ও গণিত শাস্ত্র বিভাগে তিনি সভাপতিত্ব করেন। ১৯৪৪ সালে তিনি বিজ্ঞান কংগ্রেসের সাধারণ সভাপতির পদ অলংকৃত করেন। রবীন্দ্রনাথ তাঁর "বিশ্ব পরিচয়" সত্যেন্দ্রনাথের নামে উৎসর্গ করিয়াছিলেন। ১৯৪৫ সালে সত্যেন্দ্র নাথ বিশ্ববিদ্যালয়ের পদার্থ বিজ্ঞান বিভাগের খয়রা অধ্যাপক হইয়াছিলেন। মাতৃ ভাষার মাধ্যমে বিজ্ঞান শিক্ষাদানের একনিষ্ঠ শিক্ষাব্রতী সত্যেন্দ্রনাথ বসু ১৯৪৮ সালে বঙ্গীয় বিজ্ঞান পরিষদ স্থাপন করেন এবং সুরু হইতেই তিনি উক্ত প্রতিষ্ঠানের সভাপতিরূপে ব্রতী ছিলেন। সত্যেন্দ্রনাথ বসু জাতীয় বিজ্ঞান সংস্থার অন্যতম স্থাপয়িতা। ১৯৫১ খৃষ্টাব্দে প্রফেসর বসু ইউনেস্‌কোর আমন্ত্রনে প্যারিস পদরিশন করেন এবং পরবর্তীকালে ইংল্যাণ্ড এবং জার্মান ভ্রমন করিয়াছিলেন। ১৯৫২ সালে তিনি রাজ্যসভার সদস্য নির্ব্বাচিত হন। ১৯৫৮ সালে সত্যেন্দ্র নাথ বসু রয়াল সোসাইটি অব লণ্ডনের সদস্য নির্ব্বাচিত হন।

সেই বছরেই তিনি পদার্থ বিদ্যার এমরিটাস প্রফেসর এবং জাতীয় অধ্যাপক হিসাবে স্বীকৃতি লাভ করেন। তিনি বিশ্বভারতীতে সাধারণ বিজ্ঞান শিক্ষাদানের সুচনা করেন এবং ১৯৬১ সালে দেশিকোত্তম উপাধিতে ভূষিত হন। একাধিক বিশ্ববিদ্যালয় হইতে ডক্টরেট ডিগ্রী প্রাপ্ত সত্যেন্দ্রনাথ বসু ভারতের পরিসংখ্যান সংস্থার সভাপতি রূপে ব্রতী ছিলেন।

সত্যেন্দ্র নাথের মৃত্যুতে দেশের এবং বিজ্ঞান জগতের এক অপূরণীয় ক্ষতি হইয়াছে। বিশ্ব বিখ্যাত বৈজ্ঞানিক সত্যেন্দ্র নাথ বসু বিজ্ঞান জগতে ভারতবর্ষের আসন স্থাপন করিয়াছিলেন। এই সভা বিগত ৪টা ফেব্রুয়ারী ১৯৭৪ সাল প্রত্যুষ ৬ ঘটিকায় সত্যেন্দ্র নাথের মৃত্যুতে গভীর শোক প্রকাশ করিতেছে।

আমি মাননীয় সদস্যবৃন্দকে দুই মিনিট যাবত দণ্ডায়মান হইয়া বিদেহী আত্মার প্রতি শ্রদ্ধা স্মৃতি তর্পন করিতে অনুরোধ করিব।

(দুই মিনিট কাল দাঁড়াইয়া নীরবতা পালন)

কমরেড মুজাফর আমেদের মৃত্যুতে স্মৃতি তর্পন

মাননীয় সদস্যবৃন্দ,

ভারতীয় কমিউনিষ্ট আন্দোলনের প্রধান উদ্যোক্তা কমরেড মুজফ্ফর আমেদ নোয়াখালী জেলার সন্দ্বীপে ১৮৮৯ সালে এক কৃষক পরিবারে জন্মগ্রহন করেন। নোয়াখালি জেলাস্কুল ও কলকাতার বঙ্গবাসী কলেজ হইতে শিক্ষা জীবন শেষ করিয়া ১৯২১ সালে তিনি কমিউনিষ্ট পার্টির সদস্য হন। তিনি ছিলেন একজন সাংবাদিক ও সাহিত্যিক। ভারতীয় কমিউনিষ্ট পার্টির অন্যতম সদস্য শ্রীআমেদ ১৯২৪ সালে কানপুর ষড়যন্ত্র মামলায় বন্দী হন এবং ১৯২৯ হইতে ১৯৩৩ সাল পর্য্যন্ত মিরাট কমিউনিষ্ট ষড়যন্ত্র মামলায় বন্দী হইয়া আজীবন দ্বিপান্তরিত হন, কিন্তু পরবর্তী পর্যায়ে এলাহাবাদ উচ্চতম আদালতের আদেশে তাঁর দ্বিপান্তর তিন বছর লাঘব করা হয়। স্বাধীনতার পর ১৯৪৮ সাল হইতে ১৯৫১ সাল ও ১৯৬২ সালে তিনি আবার কারারুদ্ধ হন। সাহিত্যিক হিসাবে শ্রীআমেদের সুনাম ছিল।

A Treatise of Agrarian Question in India, Reminiscences of Poet Nazrul Islam in Bengali and The Communist Party of India and its formation abroad in Bengali & English প্রভৃতি পুস্তকগুলি তিনি লিখেছিলেন।

এই সভা কমরেড আমেদের প্রয়াণে গভীর শোক প্রকাশ করিতেছে ও বিদেহী আত্মার প্রতি শ্রদ্ধা নিবেদন করিতেছে

আমি মাননীয় সদস্যবৃন্দকে দণ্ডায়মান হইয়া দুই মিনিট নীরবতা অবলম্বন করিতে অনুরোধ করিতেছি।

পরলোকগত শ্রীটি, টি, কৃষ্ণমাচারীর লোকান্তরে স্মৃতিতর্পন

মাননীয় সদস্যবৃন্দ,

আমি শ্রীটি, টি, কৃষ্ণমাচারীর স্মৃতিতর্পন করিব।

স্বাধীনোত্তর ভারতের অন্যতম কর্মী শ্রীটি, টি, কৃষ্ণমাচারী ১৮৯৯ সালের ২৬শে নভেম্বর মাদ্রাজে জন্মগ্রহন করেন। শিক্ষা সমাপনান্তে টি, টি,কে ১৯২১ সালে ব্যবসা আরম্ভ করেন। ১৯৩৭ সালে তিনি ভারতের রাজনীতিতে অংশ গ্রহন করেন এবং মাদ্রাজ ব্যবস্থাপক সভার সদস্য নির্ব্বাচিত হন। পাঁচ বছর পরে তিনি কেন্দ্রীয় ব্যবস্থাপক পরিষদের সদস্য হন। ১৯৪৬ সালে গনপরিষদের সদস্যও নির্ব্বাচিত হন। ভারতীয় সংবিধানের খসড়া কমিটির তিনি সদস্য ছিলেন। ১৯৫২ সালে কৃষ্ণমাচারী নেহেরু মন্ত্রীসভায় শিল্প ও বাণিজ্য মন্ত্রীরূপে কার্য্যভার গ্রহন করেন। পরবর্তীকালে তিনি লৌহ ও ইস্পাত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী হিসাবে টি, টী, কৃষ্ণমাচারী তাঁর বাজেটে শিল্পক্ষেত্রে সমাজতান্ত্রিকতার নীতি অনুসরন করেন এবং ব্যয়কর ও সম্পদকরের প্রবর্ত্তন করেন।

১৯৬৩ সালে তিনি আবার কেন্দ্রীয় মন্ত্রীসভায় ফিরিয়া আসেন। ১৯৬৪ সালে তিনি কমন-

ওয়েলথ প্রধানমন্ত্রী সম্মেলনে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সহিত ভারতের প্রতিনিধিত্ব করেন। ১৯৬৫ সালে তিনি কেন্দ্রীয় মন্ত্রীসভা হইতে পদত্যাগ করেন।

টি. টি, কৃষ্ণমাচারীর মৃত্যু ভারতের অর্থনীতি জগতের এক বিশেষ ক্ষতি। শিল্পে অগ্রগতির জন্য তাঁর বলিষ্ঠ প্রচেষ্টার কথা, আত্মনির্ভরতা অর্জন এবং বৈষম্য দূর করার ক্ষেত্রে তাঁর প্রচেষ্টার কথা সকলেই স্মরণ করবেন।

গত ৭ই মার্চ টি, টি, কৃষ্ণমাচারীর জীবনাবসানের সাথে এক মহান কর্মজীবনের অবসান ঘটল। এই সভা টি, টি, কৃষ্ণমাচারীর মৃত্যুতে গভীর শোক প্রকাশ করিতেছে। আমি মাননীয় সদস্যগনকে দুইমিনিট কাল দণ্ডায়মান হইয়া পরলোকগত আত্মার প্রতি শ্রদ্ধা ও স্মৃতি তর্পন করিতে অনুরোধ করিব।

( দুই মিনিটকাল দাঁড়াইয়া নিরবতা পালন )

**Mr. Speaker** :—The House stands adjourned till 11 A. M. tomorrow Tuesday, the 12th March, 1974.

———

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Agartala, March 12, 1974.

The House met in the Assembly House (Ujjwayanta Palace), Agartala on Tuesday, the 12th March, 1974 at 11-00 A. M.

PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker in the Chair, Chief Minister, four Ministers, three Deputy Ministers, Deputy Speaker and 47 Members.

**Mr. Speaker** :— To-day in the list of Business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question Shri Sunil Ch. Dutta.

**Shri Sunil Ch. Dutta** :—Started Question No. 601 (Postponed).

**Mr. Speaker**—601.

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্ন নং ৬০১।

প্রশ্ন

১। ১৯৭৩ ইং সনের জানুয়ারী হইতে ১৫ই আগষ্ট তারিখ পর্য্যন্ত ম্যালেরিয়া রোগে আক্রান্ত হইয়া মোট কতজন মৃত্যু মুখে পতিত হইয়াছে ?

২। ম্যালেরিয়া প্রতিরোধ করার জন্য সরকার কোন বিশেষ কার্যক্রম গ্রহন করিয়াছেন কি ?

উত্তর

১। এই সময়ের ভিতর মোট ৪৭ জন ম্যালেরিয়ায় মারা গিয়াছে।

২। জাতীয় ম্যালেরিয়া নির্মূলকরণ কার্য্যক্রম অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সরকারী তথ্যে ১৯৭৩ ইং ১৫ই আগষ্ট পর্য্যন্ত ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে যে ৪৭ জন মারা গিয়েছে তাতে কি এটা প্রমাণ করে না যে যেসব কার্য্যক্রম সরকার থেকে নেওয়া হয়েছে তা পর্যাপ্ত নয় ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ম্যালেরিয়া ইরেডিকেশান প্রোগ্রামটা হল সেন্ট্রালী স্পনসর্ড স্কীম সেই স্কীমে সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে ডি, ডি, টি, ফিফটি পার্সেন্ট রিডিউস করে দেওয়া হয়েছে। গত বছর জ্বরের প্রকোপ বৃদ্ধি পাওয়াতে আমরা ষ্টেট গভর্ণমেন্ট থেকে ১ লক্ষ ৩০ হাজার টাকা খরচ করে হোল ত্রিপুরাতে ডি, ডি, টি, স্প্রে করার ব্যবস্থা করি। ( ভয়েস—শুনতে পাইনি…)

**মিঃ স্পীকার** :—আপনারা শুনতে পাননি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে ম্যালেরিয়া ইরেডিকেশান প্রোগ্রামটা সেন্ট্রালী স্পনসর্ড স্কীম। সেই স্কীমে আমাদের যে টাকা দেওয়া হয় স্কীম

অনুযায়ী তার থেকে ফিফটি পার্সেণ্ট রিডিউস করে দেওয়া হয় সেন্ট্রাল থেকে। তারপর আমরা এই জ্বরের প্রকোপ বৃদ্ধি পাওয়াতে এই বছর ১৪ই সেপটেম্বর থেকে ১২ই ডিসেম্বর পর্য্যন্ত ষ্টেট গভর্ণমেণ্ট থেকে এক লক্ষ ত্রিশ হাজার টাকা খরচ করে হোল ত্রিপুরাতে ডি, ডি, টি, স্প্রে করার ব্যবস্থা করেছি।

**মিঃ স্পীকার** :—প্লাজ ওয়ান এ্যাট এ টাইম।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যথাসময়ে ডি, ডি, টি, স্প্রে না করার কারনটা করার কি?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইণ্ডিয়া গভর্ণমেন্টের ইন্‌ষ্ট্রাকশান অনুযায়ী বর্ডার থেকে ১০ মাইলের মধ্যে ডি, ডি, টি, স্প্রে করার কথা ছিল সেই টাইমে দুইবার স্প্রে করা হয়েছে।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ৪৭ জন ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে মারা গিয়েছে তার মধ্যে কোন কোন স্পেসিসে কতজন আক্রান্ত হয়েছিল?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে ৪৭ জনের মধ্যে আমরা ১৭ জন পেয়েছি ম্যালেরিয়ায় মারা গিয়েছে—ম্যালেরিয়ার পজেটিভ কেইস পাওয়া গেছে ১৭টির এবং সিষ্টেম অনুযায়ী ৩০ জনের অনুমান করা হয়েছে, কিন্তু পজেটিভ পাওয়া যায়নি ৩০ জনের।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—স্যার, আমার প্রশ্ন ছিল এই যে ৪৭ জন ম্যালেরিয়ায় মারা গেল এই ৪৭ জনের মধ্যে কোন কোন স্পেসিসে কতজন আক্রান্ত হয়েছিল সেটাকেই জানতে চাইছি।

**মিঃ স্পীকার** :—এটাতো ট্যাকনিকেল টার্ম মাননীয় সদস্য।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—এটা ট্যাকনিকেল টার্ম নয় স্যার, এটাতো বলতে হবে স্যার—কারণ এটার উপর নির্ভর করে কি কি প্রতিরোধ ব্যবস্থা নেওয়া হবে। এটার উপরই নির্ভর করছে কোন কোন স্পেসিসে আক্রান্ত হলে কি কি করা হবে বা করা হবে না, কাজেই সেটুকু অন্তত আমরা আশা করব স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন কোন স্পেসিসে মারা গিয়েছে সেটি আমি এখনই বলতে পারছিনা, তার জন্য আমি নোটিশ ডিমাণ্ড করছি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১০ মাইল ব্যাপী ডি, ডি, টি, স্প্রে করার নীতি এই যে ব্যবস্থা এটা কি ত্রিপুরা সরকার নিয়েছেন না কেন্দ্রীয় সরকারের নির্দ্দেশ ছিল?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা কেন্দ্রীয় সরকারের নির্দ্দেশ অনুযায়ই করা হয়েছে এবং এই ব্যাপারে ইন্দো-বংলাদেশ কনফারেন্স হয়েছে এবং দুটো দেশে একই সময়ে স্প্রে করা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহাশয়, বর্ডার থেকে ১০ মাইলের মধ্যে ডি, ডি, টি, স্প্রে করা হবে এটা কি ত্রুটিপূর্ণ নয়? কেন্দ্রীয় সরকারের এই যে নির্দ্দেশ বর্ডার থেকে ১০ মাইলের মধ্যে ডি, ডি, টি স্প্রে করার ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় কি মনে করেন না এই ব্যবস্থা ত্রুটিপূর্ণ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পূর্বেই বলেছি যে এই জন্যই আমরা ১ লক্ষ ৩০ হাজার টাকা ষ্টেট গভর্ণমেন্ট থেকে খরচ করেছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন এটা সেন্ট্রালী স্পনসর্ড স্কীম এবং কেন্দ্রীয় সরকার ফিফটি পার্সেন্ট টাকা রিডিউস করেছেন এবং রাজ্য সরকার সেজন্য ১ লক্ষ ৩০ হাজার টাকা খরচ করেছেন এবং যেহেতু এই ব্যবস্থাটা ত্রুটিপূর্ণ বলে মনে হয়েছিল সেজন্যই কি এই টাকাটা খরচ করেছেন ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ত্রুটিপূর্ণ বলছি না—আমি এই কথা বলছি যে জ্বরের প্রকোপ বৃদ্ধি পেয়েছিল এই জন্যই ষ্টেট গভর্ণমেন্ট থেকে স্প্রে করার জন্য ব্যবস্থা নিয়েছিলাম।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি এই ব্যবস্থা গ্রহণ করার ফলে কি ম্যালেরিয়া কন্ট্রোল হয়েছে ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাছে যে ষ্ট্যাটিষ্টিক্স আছে তাতে দেখা যাচ্ছে ১৯৭১ ইংতে অ মবা ১২,০৭১ টি স্লাইড একজামিন করেছি এবং তাতে পজেটিভ কেইস পাওয়া যায় ২,৭৭২টি তাতে ২০৭ পার্সেন্ট। ১৯৭২ ইং তে ৪৪,৯২৮টি স্লাইড একজামিন করা হয় তার মধ্যে ৬,৫৭৯টি পজেটিভ কেইস পাওয়া যায় অর্থাৎ ৭·৪ পার্সেন্ট পজেটিভ কিন্তু ১৯৭৩ ইং তে ৮২,৬৪৫ টি স্লাইড একজামিন করা হয় তার মধ্যে ৩,৯৬৯টি পজেটিভ কেইস পাওয়া যায় তাতে দেখা যাচ্ছে যে ৪ ৮ পার্সেন্ট—সুতরাং ১৯৭৩ ইংতে কমে গিয়েছে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মহাশয় যে ষ্ট্যাটিসটিক্স উপস্থিত করলে হাউসের সামনে যে এতগুলি স্লাইড একজামিন করা হয়েছে এতগুলি পজিটিভ কেইস পাওয়া গেছে, তারপর বলেছেন যে প্রতিরোধ করার ব্যবস্থা নিয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রতিরোধ করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছিল কি কি ব্যবস্থা গ্রহন করা হয় সেটি জানাবেন কি ?

**Mr. Speaker** :—Hon'ble Member, it is beyond the scope of original question......

**Shri Binode Behari Das** :—এখানে আছে স্যার, বলা হয়েছে যে প্রতিরোধ ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ডি, ডি, টি, স্প্রে করাটাই প্রতিরোধের একমাত্র ব্যবস্থা নয় স্যার। কাজেই সেখানে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা নেওয়ার প্রস্তাব ছিল এবং কি কি করা হয়েছে, সেট জানাবেন কি শুধু ডি, ডি, টি স্প্রেটাই বড় কথা নয় স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা আমাদের প্রোগ্রাম অনুযায়ী আমরা ডি, ডি, টি, স্প্রে করছি একদিকে এবং অন্যদিকে সার্ভেলেন্স যে ওয়ার্কাররা আছে তারা প্রতি বাড়ীতে বাড়ীতে যে সমস্ত রোগী আছে তাদের স্লাইড কালেকশান করে এবং যদি তার কোন পজিটিভ পায় তাহলে মেডিসিন দেওয়া হয় এবং প্রাইমারী হেল্‌থ সেন্টারগুলিতে সেই মেডিসিন আছে, ডিস্‌পেনসারীগুলিতে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—ম্যালেরিয়া অ্যাফেকটেড এরিয়া যদি হয়, সেইটাকে ধরা

হলো ম্যালেরিয়া অ্যাফেকটেড এরিয়া, কিন্তু সেখানে যদি কয়েকজনের পজিটিভ কেস পাওয়া যায় এবং শুধু তাদের চিকিৎসা করলেই কি কাজ শেষ হয়ে গেল আর কি কোন কিছু করণীয় থাকে না? সেইটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ডি, ডি, টি, স্প্রে করার কথা আমি আগেই বলেছি।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় মন্ত্রী মশায়, আপনি বলেছেন যে স্লাইড পরীক্ষা করে ১৯৭১ সনে পাওয়া গেছে প্রায় ২৭৭২টি পজিটিভ কেস, ১৯৭২ সনে পাওয়া গেছে ৮ লক্ষ স্লাইড পরীক্ষা করে পাওয়া গেছে সাড়ে ছয় হাজারের মত, ১৯৭৩ সনে ৮২ হাজার স্লাইড পরীক্ষা করে পাওয়া গেছে মাত্র তিন হাজার এবং তার থেকে আপনি বলছেন যে ১৯৭৩ সনে কমে গেছে। মাননীয় স্পীকার স্যার, আপনাকে লক্ষ্য করে আমি বলছি উনি যে ডাটাগুলি দিলেন আমার তো মনে হয় ৮২ হাজার কেস পরীক্ষা করার পর অতিরিক্ত এই বৎসরের যেটা আছে সেইটা পরীক্ষা করেন নি। এই ৮২ হাজার কেস পরীক্ষা করে ৩ হাজার পাওয়া গেছে পজিটিভ কেস এবং সেইটাতো তিনি হাউসকে বলছেন যে তাতে ম্যালেরিয়া প্রকোপ কমে গেছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে মাননীয় মন্ত্রী মশায় হাউসকে মিস্‌লীড করছেন?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলছি যে ১৯৭১ সনে পাওয়া গেছে ২.৭ পার্সেন্ট পজিটিভ কেস এবং ১৯৭২ সনে ৭.৭ পার্সেন্ট এবং ১৯৭৩ সনে ৪.৮ পার্সেন্ট।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি যে ডি, ডি, টি, স্প্রে করলেই কি ম্যালেরিয়া দূর হয়ে যায়? শুধু স্প্রে করলেই কি ম্যালেরিয়া দূর হয়ে যায় এইটা কি তিনি বলতে চান?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর উত্তর আমি আগেই দিয়েছি যে ডি, ডি, টি, স্প্রে করা হয় এবং সার্ভেলেন্স ওয়ার্কাররা তারা তাদের ডিউটি করে।

**শ্রীযতীন্দ্র মজুমদার :**—পার্লামেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মশায় বলছেন যে ৪৭ জন লোক মারা গেছে এই রোগে। কোন্ কোন্ এরিয়াতে এই লোকগুলি মারা গেল এবং তাদের বয়স কত এবং কত দিন তারা রোগে ভোগে মারা গেলেন?

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, দিস ডাজ নট রিলেট টু দিস কোয়েশ্চান।

**শ্রীযতীন্দ্র মজুমদার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা কি জানতে পারবো না কোন এরিয়াতে কতজন লোক মারা গেছে এবং তাদের বয়স কত এবং কত দিন রোগে ভোগে মারা গেল?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এরিয়ার কথা বলতে পারি এবং কতজন মারা গেছে বলতে পারি। কৈলাশহর হস্‌পিটালে মারা গেছে এক জন মেলাঘর হস্‌পিটালে ৮ জন, উদয়পুর হস্‌পিটালে ৫ জন, নূতন বাজার প্রাইমারী হেল্‌থ সেণ্টারে ১ জন, অমরপুর হসপিটালে এক জন, বিলোনীয়া হসপিটালে ৫ জন, সাবরুম হসপিটালে ৩ জন, কাঞ্চনপুর হসপিটালে ৪ জন, পেঁচারথল হসপিটালে ১১ জন, কুলাইতে ৫ জন, কাকড়াবন এক জন এবং মনুতে এক জন।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—মাননীয় স্পীকার স্যার, যে সব লোক ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে হস্‌পিটালের মারা গেছে মাননীয় মন্ত্রী মহাশয় তাদের যে হিসাবটা দিলেন, কিন্তু যারা হসপিটালের

বাইরে মারা গেছে তাদের হিসাবটা আমরা কার কাছে পাব? মাননীয় স্পীকার স্যার, আমার কাছে খবর এসেছিল যে কমলপুর মহকুমাতে একদিনে কয়েকজন লোক মারা গেছেন এবং এইখান থেকে ব্যবস্থা করার জন্য টেলিগ্রাম এসেছিল এবং কমলপুর মহকুমায় শ্রীনগর কলোনীতে একদিনে কয়েকজন লোক মারা গেছে। কাজেই সেই হিসাবটা আমরা কোথা থেকে পাব মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাছে এই খবর এক্ষণে নাই। তবে জ্বর হলেই যে ম্যালেরিয়া হয় তার কোন সংগত কারণ নাই। কাজেই এটা ঠিক নয়।

**মিঃ স্পীকার** :—আমি একটি বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি যে একটা প্রশ্নের উপরে যদি আপনারা এত সাপ লিমেন্টারী কোয়েশ্চান করেন তাহলে……

(জনৈক সদস্য—এইটা একটা ইম্পোর্টেন্ট ব্যাপার স্যার)

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় ম্যালেরিয়া মন্ত্রী মশায় জানাবেন কি যে |

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এইটা—

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে, তিনি যে বলেছেন যে সীমান্ত এলাকায়, শুধু দশ মাইল এরিয়াতে ডি, ডি, টি, স্প্রে করার কথা বলেছেন, এইটার কারণটা কি ? আর দশ মাইলের বাইরে ত্রিপুরার যে বিভিন্ন অঞ্চল আছে সেখানে এই ধরণের ডি, ডি, টি, স্প্রে করার জন্য কি সরকার কোন স্কীম্ নিয়েছেন ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই উত্তর আমি আগেই দিয়েছি যে ১০ মাইল বাংলাদেশ থেকে ম্যালেরিয়া এখানে আমদানী হতে পারে এই জন্য গভার্ণমেন্ট অব ইণ্ডিয়ার স্কীম আছে ১০ মাইল এরিয়াতে ডি, ডি, টি, স্প্রে করা হবে।

**শ্রীঅনিল সরকার** :—সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরার বর্ডার এলাকা ছাড়া অন্যান্য জায়গায় কি ধরণের ম্যালেরিয়া প্রকোপ কি মাত্রায় আছে এবং কোন কোন মহকুমায় প্রধানতঃ ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইজন্য আমি আগে বলেছি যে অল অভার ষ্টেট আমরা ডি. ডি, টি স্প্রে করার জন্য স্কীম্ নিয়েছি।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ডি; ডি. টি স্প্রে করলে কি হয় ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এইটা কি—

**শ্রীবিনোদ বিহারী দাস** :— এইটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন স্যার, মাননীয় মন্ত্রীমশায় এখানে ৪৭ জনের হিসাব দিয়েছেন এইটা ঠিক নয়। হাজারে হাজারে লোক মারা গেছে স্যার, এইটা যদি আমরা প্রতিরোধ না করতে পারি তাহলে এই আগরতলা থেকে যখন আমরা বাইরে যাবো তখন আমাদেরকে এর উত্তর দিতে হবে। কাজেইপ্রতিরোধ ব্যবস্থাটা কি নেওয়া হয়েছে সেইটা আমাদের জানা একান্ত দরকার স্যার, কাজেই ডি, ডি, টি, স্প্রে করলে কি হয় সেইটা কি মাননীয় মন্ত্রীমশায় জানাবেন ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডি, ডি, টি, স্প্রে করলে কি হয় প্রশ্নকর্ত্তা নিশ্চয়ই জানেন যে ম্যালেরিয়ার জীবাণু দূর হয়, এইজন্য ডিডিটি স্প্রে করা হয়।

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শুধু ৪৭ জন লোক যারা হাসপাতালে ভর্তি হয়ে মারা গেছে তাদের ষ্টেটিস্‌ষ্টিক্‌স দিলেন কিন্তু সার্ভেলেনস 'ওয়ার্কার যারা বাড়ীতে বাড়ীতে গিয়ে রক্ত নেয় এবং দরকার হলে ঔষধ দেয় এই ধরণের কোন চিকিৎসা হয়েছে কি না এবং তাদের হাতে কোন রোগী মারা গেছে কি না সেই ধরণের কোন ষ্টেটিষ্টিক্স উনারা রেখেছেন কি না আর যদি না রেখে থাকেন তাহলে কি আমরা ধরে নেব যে এই সংখ্যা গুলিকে কমানোর জন্য প্রকৃত তথ্য যা আছে তা যাতে প্রকাশ না হয় তার জন্যই তারা এই সংখ্যাগুলি রাখেন না বা তার কোন প্রচেষ্টা করেন না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে সার্ভেলেনস ওয়ার্কাররা যে সমস্ত স্লাইড পজিটিভ কেস পায় তার জন্য যে মেডিসিন দরকার হয় সেই মেডিসিন প্রত্যেক বাড়ীতে পৌছে দেওয়া হয়।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এটা সত্য কিনা, যে ডিপার্টমেন্টের তরফ থেকে সার্ভে এবং জিনিষপত্র কেনার জন্য যে প্রগ্রাম করা হয়েছিল সেটাকে কেটে ৮ লক্ষ করা হয়েছে, তার দ্বারা বর্তমান অবস্থায় প্রতিরোধ ব্যবস্থার কিছুই হবে না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তার উত্তর আমি আগেই দিয়েছি।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যারা ডি, ডি, টি স্প্রে করে তাদের চাকুরীর স্থায়ীত্ব নেই বলে তারা মনযোগ সহকারে কাজ করতে পারেনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইট ইজ নট রিলিভেন্ট।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—হাসপাতাল ছাড়াও বিভিন্ন অঞ্চলে মেলেরিয়ায় লোক মারা গেছে এবং মন্ত্রী মহোদয়ের কাছে বিভিন্ন সময়ে জানান হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় এই বিষয়ে অবগত আছেন কি ? তাছাড়া ডি, ডি, টি যারা স্প্রে করে তাদের অনেককে ছাটাই করা হয়েছিল, তাদের সেই সময়ে পুনর্বহাল করা হয়নি যার জন্য ডি, ডি, টি স্প্রে করা হয়নি, সেই বিষয়ে মন্ত্রী মহোদয় জানেন কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—হাসপাতালের বাইরে মারা গেছে কিনা সেই তথ্য আমার কাছে নেই।

**শ্রীসমর চৌধুরী** :—আমার প্রশ্নের উত্তর পাই নাই স্যার।

**শ্রী এস, এম, সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একই প্রশ্নের উপর এতগুলি সাপ্লিমেন্টারী আসতে পারে কিনা আমি জানিনা। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় বলেই আমার মনে হয় মেম্বাররা একটু উত্তেজিত হয়ে পড়েছেন, তাই মিনিষ্টার যা উত্তর দিয়েছেন সেটা মেম্বাররা ঠিক ভাবে গ্রহণ করতে পারছেন না। মিনিষ্টার বলেছেন যে ম্যালেরিয়ার এই যে স্কীম্ এপ্রিভেনটিভ মেজার নেওয়ার কথা, সেটা সেনট্রালী স্পনসরড স্কীম, মিনিষ্টার বার বার একথা বলেছেন, সেখানে টাকা কমল কি বাড়ল সেটা সেনট্রালের বিষয়। অতিরিক্ত আমরা দেখছি যে ম্যালেরিয়ার প্রকোপ যেহেতু বাড়ছে, সেইজন্য আমাদের বাজেট থেকেও টাকা খরচ করা হচ্ছে। একথা বলা চলেনা যে জর হলেই সেখানে ম্যালেরিয়া হয়েছে। তার জন্য

স্লাইড নেওয়া হয়েছে পরীক্ষা করে দেখার জন্য। এবং প্রিভেনটিভ মেজার হিসাবে ডি, ডি, টি, দেওয়া হয়। তাছাড়া আরেকটি প্রিভেনটিভ মেডিসীন পীল দেওয়া হয়। যেখানে ম্যালেরিয়া দেখা দেয় সেখানেই পীল পাঠান হয়। গভর্ণমেন্টের তরফ থেকে সবরকম চেষ্টাই করা হচ্ছে। আমি মনে করি এর এই প্রশ্নের উপর আর বেশী সাপ্লিমেন্টারী হওয়া ঠিক হবে না।

**শ্রীসমর চৌধুরী :**—আমার প্রশ্ন হচ্ছে যে বছরে দুই তিন মাস কাজ হয়, প্রগ্রাম কার্টেল করা হয় যার জন্য ডোর টু ডোর এ্যাপ্রোচ করা বা ঘরে ঘরে এ্যাপ্রোচ করা হয় না, কোথাও কোথাও ডি, ডি. স্প্রে করা হয় না।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য এটা প্রশ্ন হচ্ছে না, বক্তৃতা হচ্ছে।

**শ্রীসমর চৌধুরী :**—মাননীয় মুখ্যমন্ত্রী দায়িত্ব নিয়ে ব্যাখ্যা করে বুঝাতে চেয়েছেন। তাই আমরা বুঝতে চাচ্ছি যে প্রগ্রাম কার্টেল করে যে ডাক্তিবলের চেয়ে কম করা হল, তার জন্য বছরে ২/৩ মাস ওয়ার্কারদের এনগেজ করা হয়।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—পয়েন্ট অব অর্ডার! যেভাবে সাপ্লিমেন্টারী প্রশ্নগুলি রাখা হচ্ছে সেইভাবে রাখার প্রভিশান আছে কি না, রাখা যায় কি না?

**মিঃ স্পীকার:**—মাননীয় সদস্য প্রশ্ন করতে পারেন। তিনি প্রশ্ন না করে বক্তৃতা করছেন। ইট ইজ বিয়ণ্ড দি স্কোপ।

**শ্রীসমর চৌধুরী :**—উইদ ইউর পার্মিশান স্যার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিপার্টমেন্টাল মন্ত্রী উত্তর দিচ্ছিলেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী দায়িত্ব নিয়ে সেটা ব্যাখ্যা করলেন, তা না হলে আমার ব্যাখ্যা করার প্রয়োজন ছিলনা। এই যে প্রগ্রাম কার্টেল করা হল, তার জন্য ডি, ডি, টি স্প্রে করা হয় না, সব জায়গায় ডি, ডি, টি, সাপ্লাই করা হয় না। আগরতলা শহরের অবস্থার কথা চিন্তা করুন...

**মিঃ স্পীকার :**—এই প্রশ্নের উপর ডিবেট চলছে—দিস ক্যান নট বি এ্যালাউড

**শ্রীসমর চৌধুরী :**—আমি স্পেসিফিক কোয়েশ্চান করছি স্যার। প্রগ্রাম কার্টেল করে কমান হয়েছে কি না এবং তার জন্য ডি, ডি, টি স্প্রে করার যে নিয়ম ছিল, তার পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছে কি না?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রথম কথা হচ্ছে যে সিম্পল এবং কনক্রীট কোয়েশ্চান হওয়া দরকার।

**মিঃ স্পীকার :**—শ্রীআচাইচি মগ।

**শ্রীআচাইচি মগ :**—কোয়েশ্চান নাম্বার ১ স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—কোয়েশ্চান নাম্বার ১ স্যার।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) বিলোনীয়া মহকুমার কৃষ্ণনগর গাঁওসভাধীন একখানা সরকারী ডাক্তারখানা খোলার জন্য কোন আবেদন সরকারের কাছে আছে কি, | হ্যাঁ, কৃষ্ণনগর গাঁওসভা'র অধীন নলুয়ায় একটা ডাক্তারখানা খোলার জন্য আবেদন পত্র পাওয়া গেছে |
| ২) আবেদন আসিয়া থাকিলে ডাক্তারখানা খোলার কোন ব্যবস্থা গ্রহন করা হইয়াছে কি ? | না। |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—সাপ্লিমেণ্টারী স্যার। নলুয়া থেকে যে আবেদন এসেছে সেটা কি সরকার বিবেচনা করছেন না এবং সরকার কি সেখানে ডাক্তারখানা খোলার প্রয়োজন স্বীকার করেন না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগামী পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অন্যান্য এলাকার দাবীর সংগে এই দাবীর কথা পরীক্ষা করে দেখা যাবে।

**শ্রীআচাইচি মগ :**—এখানে ডাক্তারখানা না হওয়ার কারণ কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—আমি আগেই বলেছি যে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা অন্যান্য এলাকার দাবীর সংগে এই দাবীটাও পরীক্ষা করে দেখব।

**শ্রীতাপস দে :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, কি কি নিয়মের উপর নির্ভর করে ডাক্তারখানা দেওয়া হয় ?

**মিঃ স্পীকার :**—দিস ইজ বিয়ণ্ড দি জুরিসডিকশান অব দি মেইন কোয়েশ্চান। মাননীয় মন্ত্রী বলেছেন বিবেচনা করা হচ্ছে।

**শ্রীতাপস দে** :—ইট ইজ দি কোয়েশ্চান অব পলিসী।

**মিঃ স্পীকার :**—এটার জন্য সেপারেট কোয়েশ্চান করুন।

**শ্রীবিনোদবিহারী দাস :**—উনি এক নম্বর প্রশ্নের উত্তরে বলেছেন 'হ্যাঁ'। মাননীয় মন্ত্রী জানাবেন কি এই আবেদনপত্রে কি ছিল এবং কবে সেই আবেদনপত্র পেয়েছেন ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—তারিখ এক্ষণি দিতে পারছিনা।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, এই প্রশ্নের উত্তরের মধ্যেই আছে যে এ ডিসপেনসারী টু অপেন এট নলুয়া। কাজেই এখানে রিপ্রেজেনটেশনের মধ্যে কি আছে সেকথা প্রশ্নের মধ্যেই ছিল। কাজেই এই প্রশ্নের কোন যৌক্তিকতা নাই।

**মিঃ স্পীকার :**—শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—কোয়েশ্চান নাম্বার ৯।

**শ্রীহরিচরণ চৌধুরী :**—মাননীয় স্পীকার, স্যার. কোয়েশ্চান নাম্বার ৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনীয়া গাবুরছড়া কলোনীতে কত পরিবার আদিবাসী বাস করেন, | (১) বিলোনীয়া মহকুমার অন্তর্গত গাবুরছড়া উপজাতি কলোনীতে মোট ২৩০টি পরিবার বসবাস করিতেছে। |
| ২) ঐ কলোনীতে কত পরিবার আদিবাসী ভূমিহীন আছে ? | (২) উক্ত কলোনীতে মোট ৪৫টি আদিবাসী ভূমিহীন পরিবার আছে। |
| ৩) ঐ আদিবাসী ভূমিহীন পরিবারদের পুনর্বাসন দেওয়ার কি ব্যবস্থা নেওয়া হইয়াছে ? | (৩) গাবুরছড়া কলোনীতে কৃষি উপযোগী কোন লুঙ্গা ভূমি না থাকায় শুধু টিলাভূমি উপরোল্লিখিত পরিবার গুলিকে ভূমিবন্টন করিয়া পুনর্বাসন দেওয়ার জন্য মহকুমা পর্যায়ে তদন্তাধীন আছে। |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গাবুরছড়া ট্রাইবেল কলোনীর অন্তর্গত শিবপুর এবং তার সংলগ্ন এলাকায় প্রচুর লুংগা ভূমি আছে, কেন সেখানে পুনর্বাসন দেওয়া হচ্ছে না ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন তো ত্রিপুরা রাজ্যে লুংগা জমি কম। তাই তাদের পুনর্বাসনের ব্যাপারটি তদন্তাধীন আছে।

**শ্রীসুনীলরঞ্জন সাহা :**—এরা কি সরকার থেকে পুনর্বাসন পেয়েছে ? তা না হলে কি ভাবে তারা সেখানে আছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ২৩০ পরিবার আদিবাসী ভূমিহীন আছে। তারমধ্যে ৪৫ পরিবারকে পুনর্বাসন দিয়েছি। বাকী ১৮৫ পরিবারের পুনর্বাসনের ব্যাপারটি তদন্তাধীনে আছে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—এই তদন্ত কতদিনের মধ্যে শেষ হবে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**— সেটা যতদূর সম্ভব আমরা তাড়াতাড়ি করবার চেষ্টা করব।

**শ্রীবুলু কুকী :**—৪৫টি পরিবার যে পুনর্বাসন পেয়েছে তাদের কি লুংগা ভূমি না টিলা ভূমি দেওয়া হয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—এখনও টিলা ভূমি দেওয়া হচ্ছে।

**শ্রীবুলু কুকী :**—কত কানি করে দেওয়া হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী :**—১৫ কানি।

**শ্রীবুলু কুকী** :—কত দিন আগে তাদের এই জমি দেওয়া হয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—কতদিন আগে দেওয়া হয়েছে সেই তারিখ সঠিক আমি বলতে পারব না। তবে অনুমান বছর তিনেক আগে দেওয়া হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** — ৪৫ পরিবারকে যে পুনর্বাসন দেওয়া হয়েছে, তাদের কত টাকা করে দেওয়া হয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—১৯১০ টাকার স্কীমের মধ্যে এই ৪৫ পরিবারকে দেওয়া হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—তারা কি সব টাকাই পেয়ে গেছে, না ইনষ্টলমেণ্টে দেওয়া এখনও চলছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—সেটা কিস্তিতেই দেওয়া হচ্ছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন তিন বছর আগে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে। কিন্তু তাদের অর্থনৈতিক পুনর্ব্বাসন হয়েছে কিনা. তাদের অবস্থার পরিবর্ত্তন হয়েছে কিনা ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—নিশ্চয়ই সেটা পরিবর্ত্তন হয়েছে। তারা যখন পুনর্ব্বাসন পেয়েছে তখন তাদের যথেষ্ট উন্নতি হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— ৪৫টি পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে, আর বাকীদের জন্য ফরেষ্ট রিজার্ভে পুনর্ব্বাসন দেওয়া হবে, এটা সত্যি কিনা ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এই ব্যাপারে নোটিশ চাই।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—যদি ফরেষ্ট রিজার্ভের জন্য আটকে থাকে তাহলে অতিদ্রুত গতিতে পুনর্ব্বাসন দেওয়া হবে কিনা ?

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় তো এর উত্তর দিয়েছেন যে তিনি নোটিশ চান।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে ১৮৫ জন, যাদের জন্য তদন্তাধীনে আছে বললেন, তারা বর্ত্তমানে কোন্ অবস্থায় আছে এবং তাদের ক্ষেত্রে কোন ব্যবস্থা সরকার করেছেন কিনা ?

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দিয়েছেন।

**মিঃ স্পীকার** :—শ্রীরাইমনি রিয়াং চৌধুরী।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :—স্যার, কোয়েশ্চান নাম্বার টুয়েনটি ফাইভ।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার টুয়েনটি ফাইভ।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ধর্ম্মনগর দশদা প্রাথমিক দাতব্য চিকিৎসালয় ও আনন্দবাজার দাতব্য চিকিৎসালয় দুটিকে স্বাস্থ্য কেন্দ্রে উন্নত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ? | ১। আপাতত: নাই। |

**শ্রীবিনোদবিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে দশদা এবং আনন্দবাজার দাতব্য চিকিৎসালয় দুটি আছে, তাতে দৈনিক কি পরিমাণ রোগী হয় জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—এই তথ্য আমার কাছে নাই, সুতরাং আমি নোটিশ চাই।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, দশদা এবং আনন্দবাজার এই দুটি দুর্গম এলাকা থেকে কাঞ্চনপুর হাসপাতালের দূরত্ব কত জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—আমার যতটুকু মনে হয় দশদা থেকে কাঞ্চনপুর আনুমানিক ১০ মাইল আর আনন্দবাজার থেকে কাঞ্চনপুর ২০ মাইল হবে।

**শ্রীঅনিল সরকার** :—দশদা এবং আনন্দবাজার এই দুইটি এলাকা ত্রিপুরার মধ্যে সবচেয়ে দুর্গম এলাকা এবং সেই সব এলাকায় যাতায়াত করার মতো খুব ভাল কোন ব্যবস্থা নাই এবং সেই সব এলাকা থেকে চিকিৎসার জন্য কোন রোগীকে এখানে আনা একটা সাংঘাতিক ব্যাপার। কাজেই এই অবস্থায় মাননীয় মন্ত্রী যেটা বল্লেন যে সেখানে হাসপাতাল গড়ে তোলার মত কোন পরিকল্পনা সরকারের নাই এবং তা যদি হয় তাহলে সেই সব দুর্গম এলাকার কথা চিন্তা করে অবিলম্বে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—স্যার, আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় প্রায় ২৪টি এই ধরনের সাব-সেন্টারকে ৬ শয্যা বিশিষ্ট করবার জন্য আমাদের পরিকল্পনা আছে। তখন অন্যান্য জায়গার দাবীর সংগে এটাও পরীক্ষা করে দেখা হবে।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই সব দাতব্য চিকিৎসালয়ে দৈনিক কি পরিমাণ রোগী হয়, সেই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয় দিতে পারেন নি, এখন আমি জানতে চাইছি ঐসব দাতব্য চিকিৎসালয়গুলিতে এখন কোন ডাক্তার আছে ক ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—স্যার, এখন কোন ডাক্তার নাই।

**শ্রীঅনিল সরকার** :—সেখানে কোন ডাক্তার নাই, অথচ চিকিৎসা হচ্ছে, আবার বলছেন দশদা এবং আনন্দবাজার কাঞ্চনপুর থেকে ১০/২০ মাইল দূরে এবং আগামী পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় সেখানে যাতে ভাল রকম চিকিৎসার ব্যবস্থা হয়, সেটা সরকার বিবেচনা করে দেখবেন। কিন্তু আমি জানতে চাই যে এই দশদা এবং আনন্দবাজার দুটো দুর্গম এলাকা এবং এই দুটো আগামী পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় অগ্রাধিকার পাবে, এই আশ্বাস আপনি আমাদেরকে দিতে পারেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—আমি বলেছি যে অন্যান্য দুর্গম এলাকার দাবীর সঙ্গে সেগুলির কথাও আমরা পরীক্ষা করে দেখব।

**শ্রীঅনিল সরকার** :—আমি জানতে চাইছি, এই এলাকা দুটোকে অগ্রাধিকার দেওয়া হবে কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—স্যার, এই রকম দুর্গম এলাকা তো আর অনেকগুলি আছে, সেগুলির কথাও আমাদের চিন্তা করতে হবে। কাজেই ঐগুলির সংগে এটার কথাও আমাদের পরীক্ষা করে দেখতে হবে।

**শ্রীঅনিল সরকার** :—স্যার, যে কথাটা আমি জানতে চাই, সেটা হচ্ছে দুর্গম এলাকা আরও অনেকগুলি আছে, কাজেই দুর্গম এলাকাগুলির মধ্যে এই দুটো অগ্রাধিকার পাবে কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—স্যার, দুর্গম এলাকাগুলির মধ্যে পারিপার্শিক অবস্থা যেটা আছে, সেটাও পরিকল্পনা করার সময়ে আমাদের ভেবে দেখতে হবে।

**শ্রীঅনিল সরকার :**—স্যার, উনি যে ২৪টির কথা বলেছেন, সেগুলির মধ্যে এই দশদা এবং আনন্দবাজার অগ্রাধিকার পাবে কিনা, সেটাই আমি জানতে চাইছি ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—স্যার, যখন সাব-সেণ্টারগুলির এ্যাক্‌পানশনের প্রশ্ন আসবে, তখন সেটা পরীক্ষা করে দেখা হবে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—স্যার, প্রশ্ন উত্তরে তিনি বলেছেন সেখানে এখন কোন ডাক্তার নাই, তথাপি রোগীর চিকিৎসা হচ্ছে এবং জনসাধারণ চিকিৎসার সুযোগটা কিভাবে পাচ্ছে, তিনি সেটা আমাদেরকে জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—স্যার, কাঞ্চনপুর হাসপাতালের ডাক্তার মধ্যে মধ্যে দশদা ও আনন্দবাজার দাতব্য চিকিৎসালয়ে যান।

**শ্রীরাধারমণ দেব নাথ :**—কোয়েশ্চান নাম্বার সিক্‌টি সিক্‌স।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬৬, স্যার।

প্রশ্ন

১) ফুড এডাল্‌টারেশনের ব্যাপারে প্রিভেন্‌শান অব ফুড এডাল্‌টারেশন এ্যাক্ট, ১৯৫৪ ত্রিপুরায় চালু আছে কিনা ?

২) ঐ আইন ও বিধি অনুসারে গত ১৯৭০ থেকে এই পর্য্যন্ত ত্রিপুরায় কোন মহকুমায় কতটি এডাল্‌টারেটেড ফুড পরীক্ষা করা হয়েছে এবং কতটি ক্ষেত্রে এডাল্‌টারেশন ধরা পড়েছে ?

৩) যদি ধরা পড়ে থাকে অপরাধীদের কোন্ কোন্ ক্ষেত্রে শাস্তি দেওয়া হয়েছে তার বিবরণ ?

উত্তর

১) হ্যাঁ।

২) ১৯৭০ইং হইতে ১৯৭৩ইং পর্য্যন্ত মহকুমা ভিত্তিক পরীক্ষিত খাদ্যের নমুনা এবং ভেজাল প্রমাণিত নমুনার সংখ্যা নিম্নরূপ :—

| মহকুমার নাম | খাদ্যের নমুনা পরীক্ষা করা হচ্ছে। | ভেজাল প্রমাণিত হইয়াছে। |
|---|---|---|
| সদর | ৪২ | ১৯ |
| কৈলাশহর | ৫৭ | ১৬ |
| সোনামুড়া | ২৯ | ৪ |
| কমলপুর | ৩৬ | ১৪ |
| উদয়পুর | ৪৬ | ১৭ |
| খোয়াই | ৫৩ | ১৪ |
| অমরপুর | ৩২ | ৮ |
| ধর্ম্মনগর | ৮৫ | ২৮ |
| সাব্রুম | ৩৬ | ২১ |
| বিলোনীয়া | ৫১ | ১৮ |

৩) ১৪ জনকে জরিমানা করা হইয়াছে এবং ৬ জনকে জেল ও জরিমানা করা হইয়াছে। সর্ব্বমোট ৮,৪২০ টাকা জরিমানা করা হইয়াছে।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয়, যাদেরকে ভেজাল প্রমাণে শাস্তি দেওয়া হইয়াছে তাদের মধ্যে সর্ব্বোচ্চ জরিমানা কত করা হইয়াছে এবং সর্ব্বোচ্চ জেল কতদিনের জন্য দেওয়া হইয়াছে জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** .—সেই তথ্য আমার কাছে নাই।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মহোদয়, ভেজালের পরীক্ষাটা কোথায় করা হয়েছে জানাবেন কি ? যদি এখানে পরীক্ষা করা হয়ে থাকে, তাহলে এখানে এনালিষ্ট আছে কিনা ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার মনে হয় কোয়েশ্চানগুলি সিম্পল না হয়ে কমপ্লেক্স হলে অসুবিধা, কোয়েশ্চানগুলি সিম্পল হলে ভাল হয়। আমার মনে হয় পার্লামেন্টারী প্রেকটিস হচ্ছে সিম্পল কোয়েশ্চান করা (ইন্টারাপশান) বিধান আছে সিম্পল কোয়েশ্চান করার (ইন্টারাপশান) কম্প্লেক্স কোয়েশ্চান নয়।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—আমার প্রশ্ন ছিল এডালটারেশান পরীক্ষা করার জন্য কোথায় পরীক্ষা করা হয়েছে (২) ত্রিপুরাতে পরীক্ষা করার জন্য অ্যানালিষ্ট আছে কি না (৩) এবং ত্রিপুরাতে কোন পরীক্ষাগার আছে কি না সেটুকু মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ? এরমধ্যে কমপ্লেক্সের কি আছে সেটি আমি বুঝতে পারলাম না স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কয়েকটি কোয়েশ্চান একত্র করে বললে এটাই হল কমপ্লেক্স (ইন্টারাপশান)

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যদের যদি অনুরোধ করা যায় যে প্রশ্ন ৩ | ৪টা একত্রে এক সংগে না করে যদি একটা একটা করে সাপ্লিমেন্টারী করেন তাহলে সুবিধা হয়।

**বিনোদ বিহারী দাস :**—ভেজাল পরীক্ষা যদি হয়ে থাকে তাহলে কোথায় হয়েছে ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যের এটা জানা আছে কিনা জানি না এই বছরে আগরতলায় একটা পাবলিক অ্যানালিষ্টের লেবারেটারী করা হয়েছে ?

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এর আগে কোথায় পরীক্ষা করা হয়েছে ?

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর আগে পশ্চিম বঙ্গে করা হতো।

**শ্রীবিনোদবিহারী দাস :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সেই অ্যানালিষ্ট কবে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে (ইন্টারাপশান) এটাতে অনেক টাকার প্রশ্ন জড়িত এটা আমাকে জানতে হবে। (একটু পরে) আমার উত্তর পাইনি স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যানালিষ্টকে সেপ্টেম্বর মাসে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারেন……

**মিঃ স্পীকার** :– এখনও শেষ হয় নি......

**শ্রীঅনিল সরকার** :—প্রচুর আছে—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে মনুবাজারে জনৈক সুভাষ সাহার দোকানের ভেজাল তেল বিরোধী দল নেতা ডি, এইচ, এস, র কাছে পাঠিয়েছিলেন এবং সেই তেলে ভেজালও প্রমাণিত হয়েছিল এবং তাকে কোন শাস্তি দেওয়া হয়েছিল কি না ?

**Mr. Speaker** :—Hon'ble Member this is not relevant. This should be a separate question.

**Shri Anil Sarkar** :—আছে স্যার, এখানে বলা হয়েছে যে শাস্তি দেওয়া হয়েছে আমি ফাইণ্ড আউট করতে চাইছি যে তার নাম্বটা আছে কি না......

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা ৪৬৭টি সেম্পল কালেকশান করেছি এর মধ্যে কোন ব্যক্তির কোন সেম্পল সেটি আমি এখন বলতে পারছি না।

**শ্রীঅনিল সরকার** :—বিরোধী দলনেতা শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী জানুয়ারী মাসে এই এডাল-টারেশান-এর ব্যাপারটা ডি, এইচ, এস,র কাছে পাঠিয়েছিলেন সেটি আপনার জানা আছে কি না ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এমন কোন তথ্য আমার কাছে এখুন নাই।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে খেসারী ডাল নিষিদ্ধ, সেটি ত্রিপুরার বিভিন্ন বাজারে চলছে এই জাতীয় কেইস.....

**Mr. Speaker** :—Hon'ble Member, this is also should be a separate question......

**Shri Anil Sarkar** :—Sir, provision of Food Adultaration Act, 1954 এটার মধ্যে পরে এটা

**মিঃ স্পীকার** :—না এটা পরে না...

**শ্রীঅনিল সরকার** :—না স্যার, এর মধ্যেই পরে এটা।

**মিঃ স্পীকার** :—খেসারী ডাল পরে না।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভেজাল তেল খেয়ে কত লোক অসুস্থ হয়েছে গত ৬ মাসে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সেপারেট কোয়েশ্চোন হয়ে আসা উচিত।

**মিঃ স্পীকার** :— হ্যা।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন যে কারেন্ট ইয়ারে আমাদের পরীক্ষাগার এবং অ্যানালিষ্ট হয়েছে, এর আগে যে পরীক্ষাগুলি হয়েছে বাইরে থেকে সেজন্য আমাদের কত টাকা খরচ হয়েছে সেটি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার দিস সুড অলসো বি সেপারেট কোয়েশ্চান...

**শ্রীবিনোদ বিহারী দাস** :—স্যার, আমাদের ৫৪ এর এ্যাক্টটা চালু আছে। পরীক্ষাগার আমরা তখনও করা হয়নি কাজেই আমরা পরীক্ষা করিয়েছি টাকা খরচ করেছি সেটি আমরা জানতে পারব না ?

**মিঃ স্পীকার** :—টাকার পরিমাণ কত সেটি…

**শ্রীবিনোদ বিহারী দাস** :—নইলে উনি বলুন যে পরে জানাব…

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় আগরতলার জল কখনও পরীক্ষা করা হয়েছে কি অ্যানালিষ্ট দ্বারা ?

**মিঃ স্পীকার** :—কোয়েশ্চানটা কি ?…

**শ্রীসমর চৌধুরী** :—আগরতলা শহরে যে পানীয় জল সরবরাহ করা হয় সেই জল কখনও পরীক্ষা করে দেখা হয়েছে কি না ?

**Mr. Speaker** :—This is not relevant to the original question (interruption) I do not agree with you.

**Shri Samar Choudhury** :—এটা কেন রিলিভেন্ট নয় স্যার (ইন্টারাপশান)।

**Mr. Speaker** :—I do not agree with your opinion.

**শ্রীসমর চৌধুরী** :—স্যার, আমাদের নিজস্ব পরীক্ষাগার হয়েছে সেখানে পরীক্ষা হয়েছে কি না জানতে চাইছি।

**মিঃ স্পীকার** :—আগরতলা সহরের জল কোথা থেকে এল ইত্যাদি, এর সংগে কানেকটেড নয়।

**শ্রীসমর চৌধুরী** :—স্যার, জল কি খাদ্য নয়, সেটা কি খাদ্যের মধ্যে পারে না ? এই রকম একটা ইম্পর্টেন্ট কোয়েশ্চান…

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার কোয়েশ্চানটা একটা ইম্পর্টেন্ট এটা আমি স্বীকার করছি, কিন্তু এই কোয়েশ্চানটা এটার সংগে কানেকটেড নয়। শ্রীবিদ্যা দেববর্মা।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** :—কোয়েশ্চান নম্বর ১৩০

**শ্রীহরিচরন চৌধুরী** :—কোয়েশ্চান নম্বর ১৩০

প্রশ্ন

১) রামকৃষ্ণপুর জুমিয়া কলোনীতে কত পরিবার রিয়াং পুনর্বাসন দেওয়া হইয়াছে এবং কত টাকায় বর্তমানে কত পরিবার ঐ কলোনীতে বসবাস করেন তাহার হিসাবও তাহাদের পুনর্বাসনে জমি হস্তান্তর হইয়াছে কি না ?

উত্তর

রামকৃষ্ণপুর উপজাতি কলোনীতে ৭৭টি রিয়াং পরিবারকে ৩৮,১০০ টাকায় পুনর্বাসন প্রদান করা হইয়াছে। তন্মধ্যে বর্তমানে ২৫ (পঁচিশ) টি রিয়াং পরিবারএ কলোনীতে বসবাস করিতেছেন। তাহাদের কোন ভূমি হস্তান্তরের সংবাদ এই বিভাগের গোচরীভূত হয় নাই।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ৩৮ হাজার টাকা খরচ করে ৭৭টি রিয়াং পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং সেখানে ২৫টি পরিবার বসবাস করিতেছে বাকী পরিবারগুলি কোথায় চলে গিয়েছে সেটি জানাবেন কি ?

**শ্রীহরিচরন দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় তারা কোথায় চলে গিয়েছে সেই রিপোর্ট এখন আমার কাছে নেই।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহাশয় তারা কোথায় আছে—এখানেই আছে না অন্য কোথাও চলে গিয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোথায় আছে আমার জানা নাই।

**শ্রী বিদ্যা চন্দ্র দেববর্ম্মা** : —জানেন কি না সেটা জিজ্ঞাস করছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—পার্লিয়ামেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি যে এইটা সত্যি কি না যে তাদের অনেকেই আসামে চলে গেছেন এবং সেই আসাম সরকার সেখানে তাদের ঘর বাড়ী আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—আসামে যারা চলে গেছেন এবং আগুন দিয়ে তাদের ঘর বাড়ী আসাম সরকার জ্বালিয়ে দিয়েছেন এইটা অসত্য কথা এইরকম কোন খবর আমাদের কাছে পরিবেশন করা হয় নাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—পার্লিয়ামেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মশায়ের কাছে আমি যদি তথ্য দিতে পারি যে ত্রিপুরা থেকে কত রিয়াং এবং চাকমা পরিবার সেখানে গেছেন এবং তাদের ঘর বাড়ী পুরানো হয়েছে তাহলে তিনি পদত্যাগ করতে রাজী আছেন কি না ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—এইটা আলাদা কোয়েশ্চান হওয়া উচিত। এইখানে কত পরিবার আছে বা না আছে বা গেছে।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে ৭৭টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছিল এবং এর মধ্যে ৫২টি পরিবার কেন সেখান থেকে চলে গেল এবং কখন গেল, কি কারণে গেল সেইরকম কোন খবর আপনার কাছে আছে কি ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—সেইটাতো বলা হয়েছে সেইটা কোথায় আছে, ত্রিপুরার বাইরে কোনখানে।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, আমার উত্তর হলো না। আমি বলেছি কেন তারা চলে গেল আসামে এবং এই ব্যাপারে কোনরকম তদন্ত রিপোর্ট আছে কি না। কারণ এইটা একটা কলোনী, সেখানে একজন অফিসার আছেন সেই রিপোর্ট তিনি দেবেন, বলুন ?

**Mr. Speaker** :—The question hour is over. The Ministers are requeste to lay on the table of the House the reply to the unsterred questions and also to the starred questions which were not answered orally.

I have received calling attention notices from the following members Shri Bajuban Riyan, Samar Choudhury and Kalidas Deb Barma on :

"গত এক সপ্তাহ ধরে ত্রিপুরার শহর ও গ্রাম অঞ্চলে কেরোসিনের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি ও দুস্প্রাপ্যতা সম্পর্কে।"

I have given consent to the motion of Shri Bajuban Riyan, Samar Choudhury and Kalidas Deb Barma. Now, I would request the Hon'ble Minister in-charge of the Department to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to day he will kindly give me a date when the Calling attention Notice will be shown on the order paper for a statement.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমি এই সম্পর্কে ১৪ই মার্চ্চ উত্তর দিব।

**Mr. Speaker** :—I have received another Calling Attention notice from Hon'ble member Shri Kalipada Banerjee on —

সাবরুম মহকুমার বেতাগা গ্রামে গত ১লা মার্চ্চ ১৯৭৪ তারিখে রাত্রে পাঁচ বাড়ীতে ডাকাতি সম্পর্কে।

**Mr. Speaker** :—I have given consent to this motion of the Hon'ble member Shri Kalipada Banerjee. Now, I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a settlement to day he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটাও আমি ১৪ তারিখে উত্তর দিব।

**Mr. Speaker** :—Now the Business before the House is laying of the following two Ordinances :—

i) The Tripura Educational Institutions (Taking over of Management) Amendment Ordinance, 1974 (Tripura Ordinance No. 1 of 1974)

ii) The Tripura Land Revenue and Land Reforms (Second Amendment Ordinance 1974 (Tripura Ordinance No. 2 of 1974).

I would requiest the Hon'ble Minister to lay the Ordinances on the Table of the House:

**Shri Shailesh Ch. Some** :—Mr. Speaker Sir, in pursuance of Articles 213 (2) (a) of the Constitution of India, I beg to lay on the Table of the House a copy of the Tripura Educational Institutions (Taking over of Management) Amendment Ordinance, 1974 (Tripura Ordinance No. 1 of 1974).

**Shri Sukhamoy Sengupta** :—Mr. Speaker Sir, in pursuance of Article 213 (2) (a) of the Constitution of India, I beg to lay on the Table of the House a copy of the Tripura Land Revenue and Land Reforms (Second Amendment) Ordinance, 1974 (Tripura Ordinance No. 2 of 1974).

**Mr. Speaker** :—Hon'ble members are requested to collect the copies of Ordinances from the Notice Office.

**Mr. Speaker** :—Next business before the House is laing of the Annual Report on the working of the Tripura Public Service Commission for the period from November 1, 1972 to March 31, 1973.

I would request the Hon'ble Minister to lay the report on the table of the House.

**Shri Sukhamoy Sengupta** :—Mr. Speaker Sir, I beg to lay on the Table of the House a copy of the Annual Report on the working of the Tripura Public Service Commission for the Period from November 1, 1972 to March 31, 1974, as required under clause (2) of Article 323 of the Constitution of India.

**Mr. Speaker** :—Hon'ble members are requested to collect their copies of the Report from Notice Office.

**Mr. Speaker** :—Next business before the House is discussion on Motion of Thanks to the Governor's Address moved by Shri Sunil Chandra Dutta on 11-3-74. Now, discussion on motion of thanks thereto will start. I would call on Shri Sunil Chandra Dutta to start discussion on his Motion of thanks to the Governor's address.

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়,

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, আমরা হাউসের দৃষ্টি আকর্ষণ করছি যে আমরা গতকাল অ্যামেণ্ডমেণ্ট দিয়েছি সেইগুলি কি এখনও কনসোলিডেটেড হয় নি ?

**মিঃ স্পীকার** :—কিসের উপর অ্যামেণ্ডমেণ্ট ?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—এইটা হাউসে যে মোশনটা আনা হচ্ছে তার উপর। কালকে তো আনা হচ্ছে।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এইটা তো গতকাল ৫টার মধ্যে, যদি কোন অ্যামেণ্ডমেন্ট থাকে সেইটা সাবমিট করার কথা বলা হয়েছিল। এইটা আমি অ্যানাউন্স করেছি হাউসে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—আমরা তো কেউ শুনিনি এই অ্যানউন্সের কথা। তাছাড়া ইট ইজ ফর দি অনারেব্যল স্পীকার টু অ্যাকসেপট্ ইট, আমাদের আলোচনা থেকে তো আপনি আমাদেরকে বঞ্চিত করতে পারেন না। ইউ কেন অ্যাকসেপ্ট অ্যাট এনি টাইম ইভেন আফটার ফাইভ ও'ক্লক। দুই ঘণ্টার মধ্যে এইটা তো সম্ভব নয়, সমস্ত অ্যামেণ্ডমেণ্ট দেওয়া তো সম্ভব নয়। যদি রোলস্ পারমিট করে ইউ কেন অ্যাকসেপ্ট ইট।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, যে নির্দিষ্ট সময় ছিল সেই সময়ের অনেক পরে দিয়েছেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—অনেক পরে মানে অফিস তো আর ১টার আগে খোলে না ৫টার পরে আমরা তো কেউ শুনিনি।

**মিঃ স্পীকার** :— পাঁচটার মধ্যে দেওয়ার কথা। আমার মনে হয় আপনারা যখন ওয়াক আউট করেন তখন হয়তো বলা হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—সেই সময়ে কি করে হয়।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমার যে প্রস্তাবটা আছে এই সম্পর্কে আমি আমার বক্তব্য রাখব খুব সংক্ষেপে শেষ করবো। ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাবটা এনেছি তার কারণ হলো মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণটা অত্যন্ত স্পষ্ট এবং অতি অল্প কথায় ত্রিপুরার যে বাস্তব অবস্থা, ত্রিপুরার বর্ত্তমান যে বাস্তব চিত্র সেই চিত্রটা তুলে ধরেছেন।

ত্রিপুরার যে বাস্তব চিত্র, ত্রিপুরার যে বাস্তব অবস্থা সেই চিত্রটা তুলে ধরেছেন রাজ্যপাল তাঁর ভাষণে। চলতি বৎসর শেষ হল, ঐ সময়ে আমাদের সরকার কি কি করেছেন, আগামী বৎসরে আমাদের আশা আকাংখা কি হবে, সেই সম্পর্কে বলেছেন, সমস্ত বিষয়ে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে সংক্ষেপে ব্যক্ত করেছেন। এই ভাষণে ত্রিপুরায় শিল্পের প্রসারের জন্য কি করা হবে তা বলা হয়েছে। এই সম্পর্কে সরকারের আগামী বৎসরে চেষ্টা কি হবে তাও বলেছেন। এক জায়গায় আছে শিল্প প্রসারের জন্য ধর্মনগরে একটা উপনগরী স্থাপনের চেষ্টা করা হচ্ছে। এই সম্পর্কে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন রাখব, যে সমস্ত শিল্প নগরী এবং শিল্প ইউনিট আছে, সেইগুলিতে যে সমস্ত ত্রুটিবিচ্যুতি আছে, সেইগুলি দূরীভূত করে যে সমস্ত শিল্পনগরী আছে তার মধ্যে যাতে কাজ হয়, সেইদিকে লক্ষ্য রাখার জন্য। অরুন্ধতিনগর একটা শিল্পনগরী আছে, সেখানে যে সকল দক্ষ কর্মী বা অদক্ষ কর্মী আছে তারা কাজ করতে পারছেননা পরিচালনার ত্রুটির জন্য এবং কাঁচা মালের অভাবের জন্য যার জন্য সেই শিল্পনগরী চার মাস কাজ বন্ধ ছিল। এই যে একটা অব্যবস্থা সেটা দূর করে, যে সমস্ত দক্ষ এবং অদক্ষ কর্মী আছে, যারা কাজ করতে ইচ্ছুক, তারা যাতে কাজ করতে পারে, ত্রিপুরার সম্পদ যাতে বিক্রী হতে পারে, কর্ম বিনিয়োগ যাতে বাড়তে পারে, সেই সুযোগ সুবিধা দেওয়ার জন্য শিল্প সম্পর্কিত যে ইণ্ডাস্ট্রি ডিপার্টমেন্টে ডিরেক্টার, এ্যাসিষ্টেট ডিরেক্টার, ডেপুটি ডিরেক্টার আছেন, তাদের উপর দায়িত্ব দিয়ে সারা বৎসর যাতে শিল্পনগরীগুলি কাজ করতে পারে তার ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব। নতুন শিল্প নগরী খুললেই কাজ হবে বা কর্ম-বিনিয়োগ বাড়বে, কর্মের সুযোগ সুবিধা ঘটবে সেকথা মনে করার কোন কারণ নেই। উদয়পুর ধ্বজনগরে একটা শিল্প ইউনিট আছে, সেখানে বহু ত্রুটি বিচ্যুতি আছে, সেটাকে চালু করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ রাখব।

যোগাযোগ উন্নতির কথা বলা হয়েছে, পশুপালনের উন্নতির কথা এবং কি কি উন্নয়নমূলক কাজ আরম্ভ করা হবে তার জন্যও বলা হয়েছে। বনায়ন সম্পর্কে বলা হয়েছে। বনায়ন সম্পর্কে একটা কথা বলা বোধ হয় অপ্রাসঙ্গিক হবে না। বনায়ন সরকারের যে সংরক্ষিত বন আছে সেখানে করাই বাঞ্ছনীয়, লোকালয়ের কাছে বনায়ন করা উচিত নয়। গ্রামবাসীরা বা ত্রিপুরার জনসাধারণ তা ভাল চোখে দেখেন না। তাই এক হাজার স্কোয়ার মাইলের বেশী আমাদের সংরক্ষিত বন আছে, সেখানে বন না করে কেন যে অন্য জায়গায় বনায়ন করার চেষ্টা করা হয় সেটা আমি বুঝিনা। কমলপুর মহকুমার চন্দ্রাই পাড়ায় আমি দেখেছি যে এক আদিবাসীর বাড়ীর কাছে যেখানে তাদের নামে জমি এ্যালট করা হয়েছিল, এবং সেই আদিবাসীদের পুনর্বাসন দেওয়া হয়েছিল, সেখানে বনায়ন করার চেষ্টা হচ্ছে বলে অভিযোগ উঠেছে। এই ধরণের অভিযোগ যাতে না আসতে পারে তার চেষ্টা করা দরকার। আরেকটা জায়গায় কমলপুরের বিলাসছড়া মৌজাতে অসংখ্য আদিবাসী নালিশ করেছে যে তাদের জোতের জায়গাতে বনায়ন করার চেষ্টা করা হচ্ছে। এই ধরণের ত্রুটিবিচ্যুতি ঘটিত বনায়ন যাতে সরকারী কর্মীর প্রচেষ্টায় না হয় সেইদিকে মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অগ্রগতির জন্য বনায়নের প্রয়োজন

সেটা আমি স্বীকার করি কিন্তু যেই বনায়ন সংরক্ষিত বনেই হওয়া বাঞ্ছনীয়। লোকালয়ের কাছে বা অন্যের জায়গায় সেটা যাতে না হয়, এদিকে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যাতে নজর দেন, সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ রাখব।

দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য যে আমাদের দুর্ভোগ তার কথা মাননীয় রাজ্যপাল বলেছেন। এই সম্পর্কে বলতে গিয়ে বলব যেসব দ্রব্যের মূল্য কমানো সরকারের আওতার বাহিরে অর্থাৎ যে সমস্ত দ্রব্য অন্যান্য প্রদেশ থেকে এখানে আসে, তার উৎপত্তিস্থলেই দাম যদি খুব বেশী থাকে তাহলে সেটা এখানে বাড়বে এটা সত্য। কিন্তু কতকগুলি জিনিষ আছে—সাধারণ জিনিষ যেমন দেশলাই, সিগারেট, সেইগুলি নির্দিষ্ট দামে যেখানে বিক্রী করার কথা—এখানে এজেন্ট আছে, প্রচুর মাল আসে, সেখানে খরিদ্দাররা বেশী দাম দিয়ে কিনতে বাধ্য হন. সেখানে সরকারের অবশ্যই ব্যবস্থা দিতে পারেন। দেয়াশলাইর দাম আট পয়সা, ১০ পয়সার জায়গায় ১৫ পয়সায় বিক্রী করা হচ্ছে। যারা এজেন্ট যারা বিভিন্ন দেশ থেকে মাল পান, তারা এইগুলি কেন ব্ল্যাক-মার্কেটে পাঠাচ্ছেন, সেটাকে প্রতিরোধ করার ক্ষমতা সরকারের আছে, সেইদিকে সরকারের ব্যবস্থা নেওয়া দরকার। জিনিষপত্রের দাম এত বৃদ্ধি পেয়েছে যে জনজীবনে অশেষ লাঞ্ছনা এবং কষ্টের কারণ হয়ে দাঁড়িয়েছে। যেসব ক্ষেত্রে আমাদের সরকার প্রতিবিধান করতে পারেন, সেখানে নীরব দর্শকের মত থাকা ঠিক হবেনা। যেসব জিনিষ নির্দিষ্ট দরে বিক্রী করার কথা, সেই ক্ষেত্রে ব্যবস্থা অবশ্যই নিতে হবে। যাদের এজেন্সী আছে, তাদের বিরুদ্ধে যদি প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা যায়, তাহলেই আমার মনে হয় জনসাধারণ নির্দিষ্ট দামে ক্রয় করার সুবিধা পাবে।

গাঁও পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়ার কথা বলা হয়েছে, তার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে এবং এই সম্পর্কে গাঁওসভার নির্বাচনের কথা ছিল চলতি বৎসরে কিন্তু নানা কারণে সেটা হয়নি। যথাসময়ে নির্বাচন না হলে এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ, তাদের হাতে যে ক্ষমতা দেওয়ার ব্যবস্থা সেটা করা যাচ্ছে না। কিছু কিছু ন্যায় পঞ্চায়েতের কাজের কথা বলা হয়েছে সেটাও কোন নির্দিষ্ট পরিকল্পনারূপে গৃহীত হয় নাই। এখানে যে কাজ আরম্ভ হয়েছে বলে বলা হয়েছে, কোথাও কাজ আরম্ভ হয়েছে বলে আমার জানা নেই। আইনমাফিক যে ন্যায় পঞ্চায়েত কাজ আরম্ভ করার কথা, সেইরকম কিছু হয়েছে বলে আমার জানা নেই। দ্রুত সেটা হওয়া দরকার, কিন্তু কেন এখনও হয় নাই জানিনা। মাননীয় মন্ত্রী মহোদয় এই সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করবেন বলে আশা করি। যে সমস্ত ন্যায় পঞ্চায়েত আছে, সেইসব ন্যায় পঞ্চায়েত যাতে বিচারের কাজ আরম্ভ করতে পারেন। যদি ন্যায় পঞ্চায়েতের হাতে বিচারের ভার অর্পণ করা হয়, তাহলে ছোট ছোট মামলার ব্যাপারে যে জনসাধারণের দুর্ভোগ ভুগতে হয়, সেই কষ্টের লাঘব হতে পারে। তাদের আর সেই ছোট ছোট মামলার জন্য কোর্টে ছুটতে হবে না, হয়রানি হতে হয় না। দিনের পর দিন তাদের শহরের কোর্টে ধর্ণা দিতে যে হয়, ন্যায় পঞ্চায়েত যদি বিচারের কাজ নেয় তাহলে তাদের এই অসুবিধা দূর হবে এবং তাদের দুঃখ কষ্টের লাঘব হবে। কাজেই এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা মন্ত্রী মহোদয় অবলম্বন করবেন

বলে আশা করি। সুখের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে আছে যে আগামী ১লা এপ্রিল থেকে বিচার বিভাগ শাসন বিভাগ থেকে পৃথক করা হচ্ছে। এই একটা কাজের দ্বারা ত্রিপুরার জনসাধারণ যে মামলা মকদ্দমা করতে বাধ্য হন, স্বেচ্ছায় বা অহেতুক কেহ মামলা মকদ্দমা করতে চান না, নেহাত দায়ে পড়ে তাদের সম্পত্তি রক্ষার দায়ে পড়ে বা বিভিন্ন কারণে তাদের কোর্টের দারস্থ হতে হয়, কিন্তু উপযুক্ত সংখ্যক মেজিষ্ট্রেট না থাকার জন্য এবং মহকুমা মেজিষ্টেট-কে শাসন কার্যে লিপ্ত থাকার দরুণ বিচার কার্য্য অত্যন্ত দেরী হয়, যার জন্য বছরের পর বছর তারিখ পড়ে এবং শেষ হতে কোন কোন মকদ্দমায় অনেক ক্ষেত্রে ২/৩ বছর লাগে কোন কোন ক্ষেত্রে ৬ বছর লাগে, এই যে একটা অসুবিধা, এই বিচার বিভাগ শাসন বিভাগ থেকে পৃথকীকরণের জনসাধারণের সেই অসুবিধে দূর হবে এবং জনসাধারণ উপকৃত হবে—এই বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি। আশা করি হাউস আমার যে প্রস্তাব সেটা গ্রহণ করবেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণে তাঁর দশ নম্বর প্যারাগ্রাফেই একটি মাত্র জায়গা যেখানে তিনি পরিস্থিতি সম্পর্কে সামান্য উদ্বেগ প্রকাশ করেছেন। তিনি বলেছেন পরিস্থিতি জটিলতর। সমগ্র দুধের মধ্যে এক বিন্দু দই ফেলে দিয়ে সমস্ত জিনিষটাই পণ্ড করে দিয়েছেন। কারণ এমন চমৎকার দুধে ঘিয়ে সমস্ত রাজ্য চালাবার পর তিনি বলেছেন যে পরিস্থিতি জটিলতর হয়েছে এবং তার জন্য দায়ী করেছেন বিশ্ব সমস্যাকে, সব ভারতীয় সমস্যাও নয়, এবং এই সরকারের নিয়ন্ত্রণের বাইরে। কি করতে হবে? ধৈর্য্য সহকারে বরণ করিয়া লইতে হবে এবং তার পরবর্তী প্যারাগ্রাফে তিনি আমাদের ত্রিপুরার জনসাধারণের কাছে কৃতজ্ঞতা, অভিনন্দন, গৌরবজনক ঐতিহ্য ইত্যাদি অনেক বাণী বর্ষণ করেছেন যে এমন লোক হয় না। যেখানে হাজার হাজার লোক না খেয়ে মরছে রাস্তার রাস্তায়, কাজ পাচ্ছে না, বেকার অথচ তারা টু শব্দ করছেনা। আইনের কোন সমস্যা নাই এই রাজ্যের মধ্যে। কাজেই হে ত্রিপুরাবাসী তোমরা গৌরবজনক ঐতিহ্য বহন কর। আমার মনে হয় তিনি যখন ভাষণ দিচ্ছিলেন তখন তার বুক কাঁপছিল। কারণ মনে হয় তাঁর গুজরাটের ঘটনাটা মনে হয়েছিল। ঘটনাটা কি? গুজরাটে একজন কংগ্রেস এম এল, এ, কে বাড়ী থেকে টেনে বের করে তার মাথা মুণ্ডন করে মুখে কালি মাখিয়ে নিয়ে যাচ্ছে এবং গাধায় চড়িয়ে হাজার হাজার মানুষ যখন রাস্তায় নিয়ে যাচ্ছে, গুলি বর্ষণ হচ্ছিল তার মধ্যে দিয়েও, ১০০ লোককে গুলি করা হয়েছে, ৪৩ টা শহরের উপর কার্ফিউ করা হয়েছে। মিলিটারী দিয়ে সেখানে রাজত্ব করার চেষ্টা করা হয়েছে। যেখানে নিজের মুখ্য মন্ত্রীকে বিতাড়িত করতে হয়েছে এবং সে হচ্ছে এমন লোক যার বিরুদ্ধে তারা সংগ্রাম সুরু করেছেন, যারা কংগ্রেসকে ভোট দিয়েছিল। কারা তারা? কংগ্রেসকে ভোট দিয়েছিল সেই মানুষ কংগ্রেসের এম এল, কে, ঘরের ভিতর থেকে

টেনে নিয়ে চাবুক মারতে পারে। রাজ্যপালের বুক কাঁপছিল যে এই অবস্থার মধ্যে ত্রিপুরা আজকে জটিলতর অবস্থার মধ্যে কিরকম সংগ্রাম দেখাচ্ছে। অথচ মাননীয় রাজ্যপাল জানেন যে ত্রিপুরা আর গুজরাট এক নয়, আহমেদাবাদ আর আগরতলা এক নয়, আহমেদাবাদ শিল্প নগরী, কম হলেও গুজরাটে শিল্প আছে। আর ত্রিপুরা? যে ত্রিপুরা কংগ্রেসের নিজের হিসাব মত শতকরা ৬৮ জন জীবন ধারনের সামানার নীচে বাস করছে। যে ত্রিপুরাতে ৫ কানি বা তার কম জমি হচ্ছে, শতকরা ৭০ জন কৃষকের যে ত্রিপুরাতে ১ লক্ষ হচ্ছে ভূমিহীন, যে ত্রিপুরাতে ওদের হিসাব মতই ১০,০০০ এখনও জুম চাষ করে, আর ১৫,০০০ সেই সঙ্গে জুমিয়া করে দেওয়া হয়েছে বাইমা শর্মা উচ্ছেদ করে, সেই ত্রিপুরাতে যখন নাকি আমরা দেখি এই ভয়াবহ পরিস্থিতি তখন ত্রিপুরা বাসীকে তিনি ঐতিহ্যের কথা শোনাচ্ছেন, তিনি ত্রিপুরার ঐতিহ্য জানেন না। ত্রিপুরার ঐতিহ্য হচ্ছে যে যখন অত্যাচারী অত্যাচার করে, যখন আর কোন পথ থাকে না তখন অস্ত্র নিয়ে এই ত্রিপুরার কৃষক বেরিয়েছে। ত্রিপুরার কৃষক অস্ত্র নিয়ে বেরিয়েছে অত্যাচারীর হাত থেকে মেয়েদের ইজ্জত রক্ষা করবার জন্য, নিজেদের ঘরবাড়ী রক্ষা করবার জন্য। যখন নাকি ঘরবাড়ী আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছিল, ত্রিপুরার ঐতিহ্য দুই রকম আছে, সহ্য করার ঐতিহ্য আছে, লড়াই করার ঐতিহ্য আছে।

মাননীয় স্পীকার, স্যার, আমি খুশী হয়েছি যে সেই বক্তব্যের মধ্যে এই কথাটি নাই যে কথাটি মাননীয় মুখ্যমন্ত্রী গত তিন মাস ধরে চষে বেড়াচ্ছেন। সেই কথাটি কি? আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়েছি। আমরা পশ্চিম বাংলাকে চাল দিতে পারি, মেঘালয়কে চাল দিতে পারি, আমাদের আর বাইরে থেকে চাল আনতে হবে না। এতে ঠাণ্ডা মেরে গেছে মনে হয়। কারণ আড়াই টাকা চাল তো এখনি হয়ে গেছে এবং আমি দেখছি যে তিনি অনেক অবাস্তব বাজে কথা বলেছেন। খাদ্য কি করে সংগ্রহ হচ্ছে মানুষ দেখেনি? বি, ডি, ও রা, এস, ডি ও রা, সি, আর, পি, পুলিশের ভয় দেখিয়ে মন্ত্রীরা নিজেরা গরীব মানুষের ধান লুঠ করেছে এবং যে মানুষের ধান লুঠ করেছে তারাই এখন খেতে পায় না। পারবে এই রেশন আবার তাদের ফিরিয়ে দিতে যে রেশন বোড়াকাপা, শিলাছড়ি থেকে আনা হয়েছে? সেই রেশন আবার বোড়াকাপা, শিলাছড়িতে পাঠাবার মত পেট্রল আছে? আমি জিজ্ঞাসা করতে চাই পারবে সেই সমস্ত জায়গাতে রেশন দোকান খুলতে? একটা মৃত্যু ফাঁদ তৈরী করেছে সমস্ত ত্রিপুরা রাজ্য জুড়ে। একটা বড় জোতদারের ধানও তারা সংগ্রহ করে নি। ঐ শাসক গোষ্ঠির যারা এম, এল, এ, আছেন তাদের মধ্যেও তো বড় জোতদার আছে। এখানে বলুন তারা যে কয় কানি জমিতে কত ফসল হয়েছে এবং কয় মণ ফসল দিয়েছেন তারা সরকারকে। আমরা শুনতে চাই। আমি লোক সভায় দেখেছি কেন্দ্রীয় সরকারের কোন কোন মন্ত্রীর ৩০০

একর পর্যন্ত জমি আছে। সিলিঙের বাইরে ৩০০ একর পর্যন্ত জমি রেখে দেন কেন্দ্রীয় মন্ত্রী। আর আমার এখানে এম, এল, এ, মন্ত্রীরা ফাঁকি দিয়ে কিছু রাখবেন না এটা তো আশা করা যায় না। কাজেই তারা কতটুকু ধান দিবেন? এই যে গরীবের ধান লুঠ করা হয়েছে তাকে প্রশংসায় এমনভাবে ছড়িয়ে দেওয়া হয়েছে যে কি চমৎকারভাবে আমরা খাদ্য সংগ্রহ করেছি।

মাননীয় স্পীকার, স্যার, বেকারদের কত কাজ দেওয়া হয়েছে তার তারিফ করতে হয়। আমলা কর্মচারীদের তারা অবাক লাগিয়ে দিয়েছেন। কারণ এই হিসাব বের করা বড় কঠিন। কোন্ ডিপার্টমেনেটে কয়জন মাটি কেটেছে, আর কয় জন জংগল কেটেছে, তার হিসাব দিয়ে বলা হয় যে কত বেকার আমরা—কয় দিনের কাজ দিয়েছেন? বছর তো আমাদের হিসাবে ৩৬৫ দিনে হয় এবং যদি কম করেও ধরি তাহলে পরে গ্রামাঞ্চলে যারা অর্ধ বেকার যারা বছরের আট মাস কাজ পান না তাদের সংখ্যা কত লাখ? কেন এই পরিশ্রম করানো হয়েছে আমাদের কর্মচারীদের দিয়ে যে কয়জন কাঠ কেটেছে, লাকড়ি কেটেছে, জংগল কেটেছে তার হিসাব দিয়ে বেকার সমস্যার সমাধান? মাননীয় স্পীকার, স্যার, শিল্প সম্পর্কে একটু নরম গলায় কথা বলা হয়েছে। ভয়েসটা একটু নরম হয়ে এসেছে। কারণ ওরা বুঝেছেন যে ঐ আষাঢ়ে গল্প আর কেউ বিশ্বাস করে না এই কথা কি কেউ বিশ্বাস করবে যে ত্রিপুরাতে বড় শিল্প হবে? যে এলাকাতে আমি গাড়ী চালিয়ে আসতে পারি না, খোয়াই থেকে আগরতলা আসতে আমাকে চার বার গাড়ী পালটাতে হয়েছে। রাস্তায় বলে যে পেট্রল নাই, নেমে যান, সেই এলাকায় তিনি শিল্প গঠন করবেন। যেখানে বিদ্যুতের অভাবে আগরতলা শহরের মতন যায়গাতে আমরা প্রেস চালাতে পারি না, যেখানে লেখাপড়া করা যায় না সেখানে আমরা বড় বড় শিল্প, বড় বড় কল কারখানা করব? রোজ তাঁরা দিল্লীতে গিয়ে একটা করে বিবৃতি ছাড়ছেন, দিল্লী থেকে এসে যে কাগজের কল নিয়ে আসছি, ঐ দেখ ভিত্তি প্রস্তর স্থাপন করেছি, আবার তা রাজ্যপালের বক্তৃতার মধ্যেও লেখানো হয়েছে। কিন্তু একটু নরম সুরে, এখন আর সেই আগের মতন ইণ্ডেন্ট পেয়েছি এই কথাটা লেখা নাই। এই সমস্ত ফল্‌স কথা, একেবারে বাজে, আজগুবি, তার সংগে সত্যের কোন সম্পর্ক নাই। মুখ্যমন্ত্রী এই সমস্ত কথা বলে একেবারে খেলো লোক হয়েছেন, এত বাজে কথা উনি বলছেন কাগজের কল সম্পর্কে যে তাঁর ইজ্জত বলে কোন জিনিষ নেই, তাঁর ইজ্জত আর বাজারে নেই। কাজেই এই সমস্ত ব্যাপার আমরা দেখছি। রেল লাইনের ব্যাপারে আমরা কি দেখছি? এই কয়েকদিন আগে কেন্দ্রীয় বাজেট একটা হয়েছে, রেল বাজেট, সেখানে কি বলা হয়েছে, না রেল দপ্তর সেটা করবেন না, ইষ্টার্ণ রিজিওন্যাল কাউন্সিল করবেন। কিন্তু এটা কবে থেকে হল? রেলের দায়িত্ব রেল দপ্তরের নয়, ইষ্টার্ণ রিজিওন্যাল কাউন্সিলের, আমরা টাকা দেব আর ওরা রেল করবে। এটা কি কেউ কোন দিন শুনেছেন? এবং তাই আমাদের ত্রিপুরার মানুষকে বিশ্বাস করতে হবে যে ইষ্টার্ণ কাউন্সিল, এবং কয় কোটি টাকা দিয়েছেন, এই বছর বাজেট হয়েছে ১০ কোটি টাকার, ১০ কোটি টাকায় কুমারঘাট পর্যন্ত রেল লাইন হবে, না কি কুমারঘাট না হয়ে ইষ্টার্ণ রিজিওনে অন্য কোথাও হবে কে জানে? কারণ ব্রডগেজ নাকি ইষ্টার্ণ রিজিওন্যাল কাউনসিলকে করতে হবে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আমাদেরকে বলেছেন। আর এই হচ্ছে বক্তৃতার সারমর্ম। যেখানে বিদ্যুতের ব্যবস্থা নাই,

আসামে জল শুকিয়ে গেছে বলে আমরা অন্ধকারে থাকব। যে রাজ্যের মধ্যে কয়লা আসে না, কারণ সে কয়লা তো আর আমাদের ইস্পাত নগরীতে যাচ্ছে না। কয়েক দিন আগে কেন্দ্রীয় সরকার থেকে বলা হয়েছে যে ৩৩ দিনের কয়লা নাকি মজুত আছে বড় বড় ইস্পাত নগরী গুলিতে দুর্গাপুরের মত জায়গায়, আর আমাদের এখানে নাকি কয়লা পাঠানো হবে, আমাদের নতুন করে চটকল চালু করবার জন্য, এইসব আজগুবি আষাঢ়ে গল্প মানুষ আর বিশ্বাস করতে রাজি নয়। হাঁ, সেনগুপ্ত মহাশয় নিশ্চয় দিল্লীতে যান, কারণ নিজেদের মধ্যে অন্তর্দ্বন্দ্ব আছে, ইন্দিরা গান্ধীর কাছে বেশী করে ক্ষমতা দেখাতে হবে এবং আমাদের সরকারের টাকাই যায়, তার হিসাব স্যার আপনার মাধ্যমে এই হাউসে অনেকবার চেয়েছি কিন্তু দুঃখের বিষয় মুখ্যমন্ত্রী কতবার গিয়েছেন এবং কত টাকা আমাদের খরচ করেছেন তার হিসাবটুকু আমি গত দুই সেসান যাবত চেষ্টা করছি যে হিসাবটুকু আনা যায় কিনা এই হাউসের সামনে, কিন্তু সেটা পাচ্ছি না। কি কারণে পাচ্ছি না, সেটা আমি জানি না। মাননীয় স্পীকার স্যার, আমরা দেখছি যে ছোট ছোট কল কারখানা আছে, সেগুলি কেন চালু রাখেন না, উনি তো এতবার দিল্লী গিয়েছেন কিন্তু আমার এখানে ২০টা চা বাগান বন্ধ হয়ে গেল, তার একটা চা বাগানও চালু রাখতে পারেন নি। এত খানি মুরদ তো নাই, সেখানে তো কোন বৈদেশিক মুদ্রা লাগছে না বরং বৈদেশিক মুদ্রা আমরা আর্ন করতে পারি, অর্থাৎ আমরা বাইর থেকে বৈদেশিক মুদ্রা পেতে পারি। স্যার, আপনি জানেন যে আমাদের চা বাগানের উন্নতি হচ্ছে না কেন, এই সরকারই তারজন্য দায়ী। তার ফলে কি হল? এই চা বাইরে যায় না, শুধু ইন্টারনেল কনজাম্পশনের জন্য এই চা। এবং এই চা বাগানগুলির জন্য গত ২৬ বছর যাবত কিছু করেন নি এই সরকার। আজকে যখন নাকি চা বাগানগুলি বন্ধ হয়ে যাচ্ছে, আমার খোয়াই চা বাগান, মাননীয় সদস্য, মিঃ ভট্টাচার্য্য বলতে পারবেন, আজকে কতদিন যাবত বন্ধ, একটা টেষ্ট রিলিফের কাজ সেখানে চালু করতে পারেন নি এতবড় অপদার্থ গভর্ণমেন্ট, লম্বা লম্বা কথা বলছে যে কাগজের কল করব, অমুক করব, তমুক করব, আর একটা চা বাগানকে চালু রেখে ১০০।১৫০ লেবারকে যে সামান্যতম মজুরী, সেই মজুরীও কাছারের একটা চা বাগান পায় ২.৭৫ পয়সা আর সেখানে আমার এখানে পায় ২.১৫ পয়সা, একই বাগান, একই ধরণের ছোট ছোট বাগান, আর সেই মজুরী দিয়েও একটা চা বাগানকে চালু রাখতে পারেন নি, তিনি আবার লম্বা লম্বা বক্তৃতা করছেন যে আমি এই করছি সেই করছি এবং শিল্পের জন্য আমি এখানে একটা সাংঘাতিক কিছু করে ফেলছি। এবং শুধু চা বাগানই নয়, মেচ ফেক্টরী? মেচের দাম বাড়ছে, মেচের জন্য মেটেরিয়েলস্ আছে, অথচ মেচ ফেক্টরী বন্ধ থাকছে। সরকার কি বলছেন কোনদিন যে মেচ ফেক্টরী চালু করার জন্য তারা কি করছেন। মেচ ফেক্টরী, এ্যালুমিনিয়াম ফেক্টরী, আমরা দেখে এসেছি সেই কুমারঘাটে. এলুমিনিয়াম ফেকটরী যিনি খুলেছিলেন, সেই ফেক্টরীর মালিক বললেন যে সামান্য বিদ্যুৎ, সেই বিদ্যুৎ তারা দিতে পারছেন না। একটা এলমুনিয়াম ফেক্টরী চালাবার জন্য সামান্য বিদ্যুৎ দিতে পারেন না, আর তিনি বড় বড় কথা বলছেন যে কাগজের কল চালাবেন। স্যার, সাবান, ক্যাণ্ডেল

এই সমস্ত যে ছোট ছোট কল কারখানা আছে আমরা ধর্মনগরে দেখেছি, আগরতলায় দেখেছি, এগুলি করার জন্য কতগুলি র-মেটেরিয়েল্স লাগে। একটা স্মলস্কেল ইণ্ডাষ্ট্রিয়েল করপোরেশন করা হয়েছে সরকার থেকে, এই করপোরেশন এই সমস্ত কাঁচা মাল সরবরাহ করবেন, কিন্তু করেন নি। আমি দেখেছি যে তারা টেণ্ডারের রেস্পন্স করেছেন, রাস্তার কাজ করবেন বলে। অথচ তাদের যে কাজ সেটা হচ্ছে র-মেটেরিয়েলস সাপ্লাই করা ছোট ছোট ইণ্ডাষ্ট্রীগুলি-কে, যেখানে ষ্টিল লাগে, সেই ষ্টিল দেওয়া, যেখানে ষ্টেনলেস ষ্টিল লাগে, সেখানে ষ্টেনলেস ষ্টিল দেওয়া আর যেখানে অন্যান্য বিভিন্ন ধরনের তেল লাগে, সেগুলি সাপ্লাই করা, এই সমস্ত কাজ তারা অধিকাংশ ক্ষেত্রে প্রয়োজন মত দিতে পারেননি বা সাপ্লাই দেন নি। আমি দেখেছি পেট্রোল এবং পেট্রোল যত জিনিষের অভাবে মোটর ইণ্ডাষ্ট্রীতে এখন একটা সাংঘাতিক ক্রাইসেস্ চলছে। বহু গাড়ী এখন অচল অথবা বেকার হয়ে পড়ে আছে। ছোট ছোট গাড়ীগুলি যেখানে বিভিন্ন ছোট ছোট রাস্তাতে চলতো, সেগুলি বেকার। তারফলে বহু মোটর শ্রমিক হ্যাণ্ডিম্যান এবং মোটর কারখানার লোক, তারা সমস্তই বেকার হয়ে যাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, সব চেয়ে বেশী বেকার হচ্ছে গ্রামিক তাঁতীরা, ট্রাইবেল মেয়েরা সূতার জন্য হয়রাণ হয়ে যাচ্ছে, তাদেরকে বলা হচ্ছে যে তোমরা রেজিষ্টার্ড সোসাইটি কর তোমাদেরকে সুতা দেওয়া হবে। রেজিষ্টার্ড সোসাইটি করতে? টাকা খরচ করে, স্যার, ৫০ টাকা জমা দিতে হয়, তাও করছে কিন্তু সূতা পাচ্ছে? কাজেই তাদের তাঁতগুলি চালু করার জন্য সামান্যতম সাহায্য করতে পারছেন না। স্যার, ৫০ হাজার ৪০ হাজার তাঁত চালু হলে ৫০ হাজার লোক যারা বেকার আছে তারা যদি কাজ পান তাহলে কয়টা চট কলের সমান এবং আর কয়টা কাগজের কলের সমান। যে দেশ গরীব দেশ, যে দেশ কৃষি প্রধান দেশ, যে দেশের গ্রামীন শিল্পী একজন কৃষক, সে শুধু কৃষির উপর নির্ভর করে থাকতে পারে না। ছোট একটা শিল্প তার সঙ্গে চাই, হয় কামারের কাজ, সুতারের কাজ, অথবা কাঠের কাজ অথবা তাঁতের কাজ, এই গুলি যদি আমার এই সরকার দেখত তাহলে অজস্র লোক আত্ম নির্ভর হতে পারত। আত্ম নির্ভর মানে এই নয় কংগ্রেসের কিছু পেটোয়া লোককে ২০/২৫ হাজার টাকা করে দিলাম, সেটা তারা খেয়ে বসে থাকল, তারপর বল্লাম যে কো-অপারেটিভকে দিয়েছি এই সমস্ত ইণ্ডাষ্ট্রিয়েল লোন। তাতে আত্ম নির্ভর বলে না। হাজার হাজার লক্ষ লক্ষ লোককে আত্ম নির্ভর করা যায় এবং তার পরিকল্পনা আজ পর্যন্ত আমি দেখি না। কিন্তু এই বক্তৃতার মধ্যে আজ আত্ম নির্ভর সম্পর্কে যেটা বলা হয়েছে, সেটা একটু বলি। সেল্ফ এ্যামপ্লয়মেন্ট, ব্যাংকে যান তো। আমি একটা অটো রিক্সার লাইসেন্স পেয়েছে একটা ছেলে মোহনপুরের, মোহনপুরের জমি দিয়ে হবে না, আগরতলায় জমি থাকা চাই, তাহলে পর তিনি ব্যাংক থেকে টাকা পাবেন, শুনেছেন এই রকম আজগুবি কথা, কোন গভর্ণমেন্ট বলতে পারে, কোন ব্যাংক বলতে পারে যে আগরতলার জমি হলে হবে আর মোহনপুরের জমি হলে হবে না। সে পেল না, আর কি করবে? তার বাড়ী মোহনপুরে, আগরতলাতে জমিন থাকা কি একটুখানি কথা? হ্যাঁ, মন্ত্রীদের জমি আছে, সবার নয় কারো কারো আছে, মেম্বারদেরও কারো কারো থাকতে পারে।

একজন কৃষকের ছেলে বি, এ, পাশ করেছে অটো—রিক্সার লাইসেন্স পেয়েও সে কিনতে পেল না কি আপনারা সাহায্য করছেন, কাকে কি আপনারা সাহায্য করেছেন যে তারা সেল্ফ

এমপ্লয়মেণ্ট নেবে ? এই রাজ্যে কয় পয়সা খরচ করেছে ওরা কি ইনভেষ্ট করেছে কি করেছে ওরা এই হাউসের সামনে বলুন যাতে সেল্‌ফ এমপ্লয়েড হবে তরে জন্য আমরা এই এই করেছি। কোন সদুত্তর তাদের কাছ থেকে পাওয়া যাবে না। মাননীয় স্পীকার স্যার, এক অর্ডিনান্স করা হয়েছে এখানেও তার উল্লেখ করা হয়েছে। কিন্তু কোন কথা বলা হয়নি কেন এই অর্ডিনেন্স করতে হল। একটা বক্তৃতাতে সাত আট দশ দিন একটা অর্ডিনেন্স পাশ করতে হয়েছে—কেন বিলের জন্য তুমি অপেক্ষা করতে পারলে না ১০ দিন। যে কারণে ১০ বছর আইন হয় নাই ১০ দিন অপেক্ষা করতে পারছেন না উনি সেই কৈফিয়ত কোথায় ? গভর্ণমেণ্ট কৈফিয়ত দিয়েছে না সেই কৈফিয়ত দেয় নি। কারণ কৈফিয়ত দিলে মুস্কিল আছে, কারণ আমি জানি কারণটা হচ্ছে প্রাক্তন মুখ্যমন্ত্রী এস, এল, সিংহ চেষ্টা করেছিলেন এই ট্রাইবেল রিজার্ভ তুলে দেওয়ার জন্য। তিনি প্রকাশ্যে ঘোষণা করেছিলেন যে ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট ৬০ পাশ হওয়ার পর এই ট্রাইবেল রিজার্ভ নাই। দি অর্ডার ইজ ভেগ। তারপর কেন্দ্রীয় সরকারকে সুপ্রীম কোর্টের ওপিনিয়ন নিতে হয়েছে। সুপ্রীম কোর্ট নোট দিয়েছে "Tribal Reserve Order is not vague. It cannot die except on the intervention of Central Government by a legal exhort" আইন না করে সেন্ট্রাল গভর্ণমেণ্ট এটা তুলে দিতে পারেন না। বিধান সভা এটা তুলে দিতে পারতো না যদি রাজ্যপাল অর্ডিনান্স না করতেন। যদি এই বিধান সভায় এই বিল আসতো এই বিধান সভা এটা তুলে দিতে পারতো না। এই জন্যই অন্ধকারের রাত্রিতে এই কালো আইনটাকে ত্রিপুরায় হাজির করা হয়েছে অত্যন্ত ডায়োবলিক্যাল, একটা মতলব নিয়ে অত্যন্ত দুর্ভিসন্ধি নিয়ে। আমি জিজ্ঞাসা করি এ্যামেণ্ডমেণ্টা কিসের। আমরা গত ১৯ বছর চিৎকার করে আসছি জমিদারী উচ্ছেদ হয়েছে লাংগল যার জমি তার হয়ে গেল। আবার কিসের ? সিলিংতো হয়ে গিয়েছে বর্গাদারেরা কাগজে কলমে কত অধিকার পেয়েছে স্যার। চার ভাগের তিন ভাগ ফসল বর্গাদারের কোর্টে যেতে হবে উচ্ছেদ করতে হলে। আমি এই হাউসে জিজ্ঞাসা করেছিলাম কোন বর্গাদার উচ্ছেদ করার জন্য কোন জোতদার কোর্টে গিয়েছে কি না—এক জনও যায়নি। কোন বর্গাদার চার ভাগের তিন ভাগ ফসল পায় কি না একজনও পায়নি ত্রিপুরাতে। আইন কাগজে আছে আর সরকার হচ্ছে জোতদারের সরকার। সরকার তাদের—জমিদার, জোতদার, মজুতদারদের কায়েমী স্বার্থকে রক্ষা করতে। জমিদারী প্রথা উচ্ছেদ কৃষকের হাতে জমি ; সিলিং লিমিট ; আমি জিজ্ঞাসা করতে চাই সিলিং লিমিটের পর কত কানি জমি এই গভর্ণমেন্ট পেয়েছিল বড় বড় জোতদারদের কাছ থেকে—এক কানি জমিও পায়নি। এই হাউসের সামনে গভর্ণমেণ্ট বলেছে এক কানি জমিও আমরা পাইনি। আজকে এই যে অর্ডিনেন্স করে এ্যামেণ্ডমেণ্ট করা হয়েছে এই উদ্দেশ্য গরীবকে জমি দেওয়া নয় এবং উদ্দেশ্য জমিদারী প্রথা উচ্ছেদ করা নয় এর উদ্দেশ্য হচ্ছে অত্যন্ত দুষ্ট উদ্দেশ্য। সেটি হচ্ছে জমিদার, জোতদার, কায়েমী স্বার্থকে রক্ষা করার জন্য—পাহাড়ী কৃষক বাংগালী কৃষকদের মধ্যে অনৈক্য সৃষ্টি করতে। বাংগালী কৃষকদের বলবার চেষ্টা করা হবে এই দেখো মহারাজার রিজার্ভ আমরা তুলে দিয়েছি এখন আমাদের অফুরন্ত জমি আছে এখন ইচ্ছামত জমি বেচা বিক্রী করতে পারবে। আর ঐ যে বলছ মেজিষ্ট্রেটের অর্ডার, সে তো আমাদের হাতে।

কারণ ট্রাইবেল এড্ভাইজারী কমিটি সেটাতো আমরা নন-ট্রাইবেল নিয়েও গঠন করি। এই ত্রিপুরায়ই একমাত্র জায়গা যেখানে ট্রাইবেল এড্ভাইজারী কমিটিতে নন-ট্রাইবেল দিয়ে ভর্ত্তি করে রেখে কংগ্রেসী দালালদের দিয়ে ভর্ত্তি করে রেখে সেখানে সব ব্যবস্থা করিয়ে নেওয়া হয় যে হ্যাঁ এখন ট্রাইবেলের জমি নন-ট্রাইবেল কিনতে পারবে। এই এই কারণে যে ছেলের বিয়ে দিতে হবে মেয়ের বিয়ে দিতে হবে কাজেই আমি অনুমতি দিলাম যে ট্রাইবেল জমি নন-ট্রাইবেল মহাজনেরা কিনতে পারবে। ভারতবর্ষের কোন রাজ্যে আমি জানতে চাই যেখানে ট্রাইবেল আছে এমন একটি রাজ্যও আছে, দেখাক যেখানে এই ট্রাইবেল রিজার্ভ বিভিন্ন রকমের ৫ম তপশীল বা ৭ম তপশীল নতুবা মনিপুরের মত ট্রাইবেল এরিয়া এবং তার জন্য কাউন্সিল এই ধরণের নেই একটি রাজ্যেও একটাও দেখাতে পারবেন? যেখানে পুরোপুরি ক্ষমতা পায়নি সেখানেই আজকে প্রচণ্ড আন্দোলন চলছে যাতে সেইসব জায়গায় স্বায়ত্বশাসন ব্যবস্থা কায়েম করা হয়। মাননীয় স্পীকার স্যার, এই উদ্দেশ্য নিয়েই আজকে এই কালো আইন আনা হয়েছে এবং শুধু গ্রামাঞ্চলের জন্যই নয়। আশ্চর্য্যের কথা মাননীয় স্পীকার স্যার, গত বছর বাজেট সেশানে মাননীয় মুখ্য মন্ত্রী বক্তৃতা করেছিলেন প্রশ্নের উত্তর করেছিলেন কালীবাবুর প্রশ্নের জবাবে মুখ্যমন্ত্রী বলেছিলেন যে শহরের ভাড়াটিয়া আইনটা এই সেশানেই করবার চেষ্টা করব কিন্তু যদি না পারি তাহলে সার্টেনলী নিশ্চিতভাবে বলতে পারি যে আগামীবার নিশ্চয়ই করব। আর এবার কি বলা হয়েছে—আমি যে বলেছি ফালতু কথা বলেন চীফ মিনিষ্টার—তিনি শুধু বাইরেই ফালতু কথা বলেন না এই হাউসের মধ্যেও ফালতু কথা বলেন। এই হাউসে একজন চীফ মিনিষ্টার ফালতু কথা বলতে পারেন কারণ তিনি হচ্ছেন ওদের গোলাম। তিনি নিজে একজন বাড়ীওয়ালাদের টাকার গোলাম তারই জন্য এই ব্যবস্থা করেছেন উনি। আগরতলার অবস্থা কি? আগরতলা শহরের অধিকাংশ বাড়ীই সরকার দখল করে নিয়েছেন সব বাড়ীওয়ালাদের সমর্থন করার জন্য এবং বাড়ীওয়ালাদের পকেটে টাকা দেওয়ার জন্য। এক সময় মহারাজকে ২৫ হাজার করে টাকা মাসে দিতেন। বাড়ীওয়ালাদের পকেটে টাকা দিতে হবে নিজেরা বাড়ী কিনবেন না। আর বাড়ী ভাড়া পাবার জন্য মানুষ হয়রান হয়ে যাচ্ছে। এক বছরের ভাড়া জমা দিলেও বাড়ী পাওয়া যায় না। অগ্রিম জমা—পাগড়ী যাকে বলে বোম্বাই কথা পাগড়ী তা দিয়েও আজকে আগরতলা শহরে বাড়ী পাওয়া যায় না দোকান ভাড়া পাওয়া যায় না। আর সেই অবস্থায় তিনি শহরের ভাড়াটিয়া আইন কোন রকমেই বিধান সভায় আনতে রাজী নন। স্যার, এটা কেন করা হচ্ছে তার কারণ খুঁজতে গেলে আরও গভীরে যেতে হবে। স্যার, এইটাকে কেন করা হয়েছে এই সমস্ত, ট্রাইবেলদের মধ্যে বিভেদ সৃষ্টি, অন্দোলনের মধ্যে বিভেদ সৃষ্টি তার কারণ কি? একটু গভীরে যেতে হবে সেইটা হচ্ছে, গভর্ণার বলেছেন যে দুধ কম আসছে গরু আর দুধ দিচ্ছে না। কেন্দ্রীয় সরকারের নিকট ২১৮ কোটি টাকা চেয়েছিলাম, ৬৭ কোটি টাকা মাত্র আমাদেরকে দিয়েছে ৬৭ কোটি ১৯ হাজার টাকা। দুধ শুকিয়ে যাচ্ছে, দালাল রাখবে কি করে, কংগ্রেস দালাল রাখবে কি করে দুধ শুকিয়ে যাচ্ছে ৬৭ কোটি টাকার এর অর্থ কি অর্থ হচ্ছে প্লেন হলিডে। প্লেনকে ছুটি দেওয়া হলো। ৬৭ কোটি টাকার অর্থ কি গভর্ণমেণ্ট নিজে বলেছেন পার্লিয়ামেণ্টে যে এক টাকার দাম হচ্ছে ৩৩ পয়সা, আগেকার এক টাকা এখন

৩৩ পয়সা। ২৫ কোটি টাকা ৫ বছরের জন্য ২৫ কোটি টাকায় কি প্লেন হবে? ৫ বছরের মধ্যে এই টাকার মূল্য কত কমবে? সেইটাতো গভার্নর সাহেব বলেছেন যে আমি বলতে পারি না, সেইটা আমাদের হাতের মধ্যে নেই। ঠিক কথাই বলেছেন ওর হাতের মধ্যে নেই। শ্রীমতী ইন্দিরা গান্ধীর হাতের মধ্যে, নাসিক প্রেসের হাতের মধ্যে ওরা কত অভার টাইম খাটবে তার উপর নির্ভর করে কত নোট ছেপে দিতে পারে। কাজেই ৫ কোটি টাকা এর দাম তো কিছুই থাকবে না। পাঁচ বছর পরে আমরা দেখবো সমস্ত প্লেন হলিডে হয়ে গেছে। ছয় মাস যেতে যেতেই মিঃ ধরকে বলতে হয়না আমাদের কিছু কেটে ছোট করতে হবে। কাটছেন কি? খাটছেন ফাইভ ইয়ারস´ প্লেন আর বাড়ানো যাবে না তাই কেটে দিচ্ছে। বক্তৃতার মধ্যে এই সমস্ত বড় বড় কথাগুলি আছে যে বিশ্ববিদ্যালয় হবে, মেডিকেল কলেজ হবে, (রাজ্যপালের ভাষণ পড়ুন) আমি পড়েছি তা, আমি ধন্যবাদ দিচ্ছি মাননীয় সদস্যকে কিন্তু না পড়ে আমি বক্তব্য রাখি না। একটা ব্রাঞ্চ করা হবে, ব্রাঞ্চ খোলা হবে, কি খুলে রেখেছেন? মেডিকেল কলেজ আছে? হাইস্কুল কয়টা আছে, কলেজ কয়টা আছে, স্যার, ক্লাস টেন করা হয়েছে, এর পড়ে ইন্টারমিডিয়েট আরও দুই বছর পড়তে হবে। কোথায় পড়বে? কোথায় পড়বে প্রত্যেক সাবডিভিশনে কলেজ করতে হবে। এখন আর শুধু ধর্মনগর এবং উদয়পুর, প্রত্যেক সাবডিভিশনে কলেজ করতে হবে। আমি বুঝতাম যদি বলা হতো এই বৎসর আমরা তিনটা কলেজ করবো, আগামী বছর আরও তিনটা কলেজ করবো এই ভাবে তারা বলতেন যে আমরা আস্তে আস্তে করবো। যদি বুঝতাম যে এই বৎসর আমরা ১০টা হাইস্কুল দিচ্ছি এবং পরের বছরে আরও ১০।৫টা দেওয়া হবে, কিন্তু তা বুঝতে পারলাম না চুপ মেরে গেছে। কাজেই মেডিকেলের উপর বক্তৃতায় আর কি হবে? স্যার, কেন্দ্রের প্ল্যানটা কি জানেন? কেন্দ্রের প্ল্যান হচ্ছে এক হাজার কোটি টাকার মধ্যে ৫ শো কোটি টাকা হচ্ছে ত্রিকুণ। ত্রিকুণের জন্য খরচ হবে ৫ শো কোটি টাকা। কাজেই মেডিকেলের কি হবে বুঝতে পারছেন কাজেই প্ল্যান কাটার উদ্দেশ্য হচ্ছে আমার স্কুলের পয়সা কমানো, আমার ডাক্তারের পয়সা কমানো। স্যার, জি, বি, হাসপাতালে যান কি দেখবেন। জি, বি, হাসপাতালে কালকে একজন রোগী এসেছিলেন বল্লেন আমরা এখন বাইরে থেকে ভাত কিনতে হচ্ছে। আগে বাইরে থেকে ঔষধ কিনতে হতো, জি, বি,তে আগে বাইরে থেকে ঔষধ কিনা হতো আর এখন খাদ্য কিনতে হয় হোটেলে গিয়ে খাইতে হয়। কোন মানুষ বাঁচতে পারে না এই অবস্থায় জি, বি,তে। রোগীদের জন্য মৃত্যুর দরজা খোলা রেখেছে। পরশু দিন আমি জি, বিতে গিয়েছিলাম। একজন রোগী বললেন যে পঁচা মাছ কি খাব দুর্গন্ধ। মৃত্যু ফাঁদ। কারণ সমস্তই হচ্ছে একচেটিয়া কায়েমী স্বার্থে। ওদের হয়তো কনট্রাক্ট টার্ম আছে সেই টার্মসের মত যারা দেয়— আমার কাছে খোয়াই থেকে একটা চিঠি এসেছিল যে যারা নাকি এই সমস্ত জিনিষ বিক্রি করছেন তারা কোন আত্মীয় স্বজন বন্ধুবান্ধব তাদের একটা লিষ্ট আমার কাছে দিয়েছে। আমি ডিরেক্টারের কাছে ডিরেক্টার হেলথ সার্ভিসের কাছে দিয়ে বলেছি দেখুন মশায় এই সমস্ত কি লিখেছে। আমিতো জানিনা কি ব্যাপার। সবই নাকি পয়সার জন্য এই সমস্ত করা হচ্ছে। আসলে মরছে কে, মরছে আমার রোগীরা। আমার

রোগীটা মরছে এবং তার গুণগান এখানে গাওয়া হচ্ছে যে আমরা সাংঘাতিক ডেভেলাপ করেছি। মাননীয় স্পীকার স্যার, এই প্ল্যানের এক জায়গায় ছোট করে একটা শব্দ দেওয়া হয়েছে বাংলায় কথাটার অর্থ হচ্ছে সম্পদ একত্রিকরণ, বাংলায় বললে বুঝতে পারবেন এর অর্থ. মবিলাইজেশন অব রিসোর্সেস। খুব সম্ভবত: আমি ইংরাজীটা পড়িনি, ট্রান্সলেটেড ইনটু অ্যাকশন এডিশনেল টেক্সেস। এইটা কার্যকরী করার অর্থ কি আরও আমাদের টেক্স বসাতে হবে। রিসোর্স মানে কি গভার্ণমেন্টের রিসোর্স মানেই হচ্ছে টেক্স। খোলাখুলি তো বলতে পারেন না মানুষ চটে যাবে, বলবে এইটা কি রকম গভর্ণার একটা টেক্স বসালেন নূতন গভর্ণার কায়েদা করে বলে রাখলাম যে আমি আসছি আমার জন্য তোমরা প্রস্তুত থাক। শুধু কেন্দ্রে টেক্স নয়, এই কথা আমি বলবো যদি আমি বাজেটে সুযোগ পাই স্যার। কিন্তু রাজ্যে যে টেক্স হয়েছে গভর্ণার সেই কথা বলে গেছেন যে দিল্লী থেকে টাকা পাচ্ছি না, আমাদের সমস্ত অপকর্ম্ম, সমস্ত দুর্নীতি আমাদেরকেই বাঁচিয়ে রাখতে হবে। একটা কথা নাই স্যার, করাপশন সম্পর্কে একটা কথা নাই। পণ্ডিত জওহরলাল নেহেরুর আমলে কিছু কিছু হতো তিনি একটা কমিশনও করেছিলেন সেই কমিশন রিপোর্টও দিয়েছিল. সেই কত ভিজিলেন্স কমিশন ইত্যাদি সবই হতো আগে। কিন্তু এখন একটা কথাও নাই এই হোল ডকুমেন্টের মধ্যে। কোন জায়গায় নাই। কারণ এইটা একেবারে ধোয়া তুলসীপাতার গভার্ণমেন্ট, নিষ্পাপ এখানে তো কোন পাপ নাই স্যার। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই সমস্ত কোন কিছু নাই তবে টেক্স আসছে তারই পদধ্বনি কিছু কিছু শুনছি। মাননীয় স্পীকার স্যার, রিসোর্স মবিলাজেশনের মানে কি, ১৮ মুড়া, লংথরাই জুমিয়ারা তারা অড্ডা দিতে পারে না সেই জন্য তাদের সেখানে গিয়ে অত্যাচার করা হয়েছে, আমার কাছে চিঠি দিয়েছে। ১০ টাকা নিয়ে ২ টাকার রসিদ দিয়েছে। আমি সেই চিঠি পাঠিয়েছি ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেটের কাছে, পাঠিয়েছি বিভিন্ন জায়গায় কিন্তু কোন প্রতিকার নাই। কারণ তারা তো জানে মন্ত্রীরা যেখানে লক্ষ লক্ষ টাকা খাইতে পারে সেখানে আমি একজন চৌকিদার আমি নতুবা ১০ আনা এক টাকা খাইলাম তাতে কি হয়েছে। উপর তলায় যা দেখে নীচের তলা তাই শিখে। এদিকে আবার অসম্ভব ড্রাইভ চলছে বকেয়া খাজনার জন্য আমি জিজ্ঞাসা করি বকেয়া খাজনা কিসের? বক্তব্যে কি বলা হয়েছে মাননীয় রাজ্যপাল সাহেব তার ভাষণের প্রথম লাইনে বলেছেন যে অভূতপূর্ব্ব খরা আকস্মিক অবর্ণনীয় প্লাবন। স্যার, ল্যাণ্ড রিফরমস্ এক্টটা কি ওরা পড়ে দেখে না এত মূর্খ তো ধরে নেওয়া ঠিক নয়। ল্যাণ্ড রিফরম্স অ্যাক্টে কি বলা হয়েছে? বলা হয়েছে যে দৈব দুর্বিপাকে যদি হয় তাহলে সেই বছরের সেই খাজনা মুকুব করতে হবে। কেন নাই সেই কথা, গভর্ণারের কথার মধ্যে। তিনি যেখানে বলেছেন অভূতপূর্ব্ব আরে অভূতপূর্ব্ব যখন হয়েছিল তখনও তো মুকুব করা হয়েছে, ভূতপূর্ব্ব সময় মুকুব হয়েছে ৫ বছরের জন্য আর অভূতপূর্ব্বের সময় হলো না কেন? কি বলবো তাদের কথা। এই গভার্ণমেন্টের সামান্যতম সম্পর্ক নাই জনসাধারণের সাথে। ওরা শুধু দিল্লী আগরতলা আগরতলা দিল্লী। মাটিতে নামে না, শুধু গাড়ীতে বসে রাজত্ব করছেন, সেই মহারাজার পেলেসে বসে রাজত্ব করছেন মানুষের দু:খ দারিদ্র অভাব, মানুষ আজকে কিভাবে জীবন ধারণ করছে, কোথা থেকে বকেয়া খাজনা দিবে? এইটা যদি জানতো

তাহলে পরে এই রকম একটা ক্রুশ রাবিশ এইটা এখানে উপস্থিত করতেন না। যা মানুষের জীবনের সংগে কোন সম্পর্ক নাই। স্যার, গভর্ণার জানেন যে মানুষের ধৈর্য্যের একটা সীমা আছে সেই জন্য সি. আর. পি., বি. এস. এফ., বি. এম. পি. এনে রাখা হয়েছে। কি বলেছেন আইন শৃঙ্খলার যদি সমস্যা না থাকতো এইগুলি কেন? উনি তো বলেছেন ত্রিপুরার কোন আইন শৃঙ্খলার সমস্যা নেই তাহলে এইগুলি কি জন্য বাইর থেকে ১ | ৬ ইউনিট সি, আর, পি, বাইর থেকে বি, এস, এফ, বি, এম, পি. রাখা হচ্ছে কোন্ প্রয়োজনে? বর্ডারতো এখন শান্ত বাংলা দেশ আমাদের বন্ধু রাষ্ট্র। আমাদের বর্ডারে তো কোন উপদ্রব নাই। আমরাতো জানি যে কি জন্য এইগুলি আনা হয়েছে। রিঅরগানাইজেশন করা হবে, এর মানে কি তিন হাজার লোক নেওয়া হবে একটা ইউনিট করা হবে এবং রিঅরগানাইজেশনের যে রিপোর্ট সেই রিপোর্ট যখন বেরোবে তখন আপনারা দেখতে পারবেন যে রিঅরগানাইজেশনের মানে হচ্ছে প্রত্যেক গ্রামে গ্রামে একটি করে কেম্প করা যাতে মানুষকে দমিয়ে রাখা যায়। তারা যে মানুষকে বলেছেন যে শান্ত আজ তারা সেই মানুষের ভয়ে এখন অস্থির। তার জন্য পুলিশকে রিঅরগানাইজেশন করতে হয়। ওদের বুক কাঁপছে। এই জন্য একজন স্পেসিয়েল অফিসার রিক্রুট করা হয়েছে এবং গ্রামে গ্রামে যাতে পুলিশ কেম্প বসানো যায় তার প্রস্তুতি হচ্ছে এবং এই বছরই আরও ৩ হাজার পুলিশ রিক্রুট হবে। স্যার, সি, আর, পি, বি. এস, এফ, ল অ্যাণ্ড অর্ডার প্রোব্লেম যেখানে আছে খবরের কাগজে আমি নিজে দেখেছি দশদা কাঞ্চনপুর সাতনালাতে সেখানে যখন সি, আর, পি-রা রিয়াং রমনীর শীলতা হানির চেষ্টা করে, আমি সেই গ্রামে গিয়াছিলাম সেই রিয়াংদের সংগে আমি কথা বলেছি এবং সেই রিয়াং যুবকদের বুদ্ধির আমি প্রশংসা করেছি। ওরা বন্দুক সেই রাইফেল তুলে যখন নাকি সি, আর, পি, গুলি করার জন্য ভয় দেখায় সেই অবস্থাতে এরেষ্ট করেছে এবং তাদেরকে এরেষ্ট করে নিয়ে হাজির করছে তাদের ক্যাম্পে।

**Mr. Speaker** :—The House stands adjourned till 2 P. M. to-day. The Member speak will have on the floor.

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় স্পীকার, স্যার, আমি বলছিলাম সি, আর, পি, সাতমারা গ্রামে আমার রিয়াং মায়েদের উপর কিভাবে বলাৎকার করতে যায় এবং আমার সেখানকার যুবকরা কি অপরিসীম সাহসিকতার পরিচয় সেদিন দিয়েছিল, তারা সেই সি, আর, পি.দের বেঁধে সরকারের হাতে তুলে দেয়। আমরা জানিনা সেই অপরাধীদের কোন শাস্তি হয়েছে কি না? অথচ কয়েকদিন পর আবার আমরা দেখলাম লোকসভার এম, পি, শ্রীদশরথ দেববর্মার এক বিবৃতিতে দশদায় অনুরূপ ঘটনা ঘটেছে। বি, এস, এফ একটি রিয়াং বধুর উপর বলাৎকার করার চেষ্টা করেছে। এই যে সাহস, এই সাহস তারা কোথা থেকে পেল? তারা এই সাহস পেল কারণ তাদের দিয়ে শাসক গোষ্ঠী যে নোংরামী কাজকর্ম করান, তারই জন্য তারা এই সাহস পায়। কারণ তারা জানে যে এই নিয়ম, মানুষের উপর অত্যাচার চালানি এই সরকার এবং তার একটা নজীর বিহীন দৃষ্টান্ত হচ্ছে রাইমাশর্মায়। রাইমাশর্মায় কি ঘটেছে, সেই সম্বন্ধে রাজ্যপালের বক্তৃতায় একটা কথাও নাই। আমি মাননীয় গভর্ণরের কাছে বিস্তারিত তথ্য দিয়েছি। কারণ আমি যেদিন দেখলাম রাইমাশর্মায় আদিবাসীদের উচ্ছেদের জন্য মাননীয় গভর্ণর এক আদেশ জারী করেছেন, সেদিনই আমরা পাঁচজন বিধান সভার সদস্য রাইমাশর্মায় গেলাম। আমরা জানতাম আমাদের গ্রেপ্তার করা হবে কিন্তু তবুও আমরা নিষেধাজ্ঞা অমান্য করে সেখানে ঢুকে সেখানকার

সমস্ত ঘটনা দেখে বিস্মিত হয়ে গেলাম। ১০ বছর আগে যে এলাকা নিয়ে যাওয়া হবে ঘোষণা করা হয়েছিল সাত সাত দিনের নোটিশে সেই মানুষগুলিকে তাঁড়িয়ে দেওয়া হল—মাত্র সাত দিনের নোটিশে বলা হল তোমরা চলে যাও। তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে? আমি দেখিয়েছি, আমি লিষ্ট করে ঘটনা উল্লেখ করে দিয়েছি। মহারাজার আমল থেকে ৩০।৩২ বছরের দখলদার তারা নাকি বেআইনি দখলদার। এক পয়সাও ক্ষতিপূরণ দেওয়া হয় নি। সি, আর, পি, দিয়ে তাদের ঘরবাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে এবং তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে? ক্ষতিপূরণ আইনের ২৩ ধারায় আছে জমির ক্ষতিপূরণ দিতে হবে, গাছ পালার ক্ষতিপূরণ পাবে, ঘরবাড়ীর ক্ষতিপূরণ পাবে, শিফটিং কষ্ট পাবে, প্রফেশানের যদি ক্ষতি হয়, তাহলে তারজন্য ক্ষতি পূরণ পাবে, কিন্তু তাদের জমির সামান্য ক্ষতিপূরণ ছাড়া আর কোন ক্ষতিপূরণই দেওয়া হয় নি। আমি এই প্রসঙ্গে দ্বিতীয় দৃষ্টান্ত উপস্থিত করতে চাই, আমি জানি এই শাসক গোষ্ঠির অনেকের জমিও এই সরকার নিয়ে কিভাবে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। কিন্তু এই নিরন্ন, পশ্চাদপদ আদিবাসী তাদের জমির ক্ষতিপূরণ ছাড়া আর কোন ক্ষতিপূরণ দেওয়া হয় নি। তাদের ঘরবাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে গাছপালা কেটে গ্লিপ্যাং করে দেওয়া হয়েছে এবং তাদের সমস্ত শ্মশানে পরিণত করা হয়েছে। মাননীয় স্পীকার, স্যার, আমি জানতে চাই গভর্ণমেন্টের কাছে কেন এটা করা হয়েছে? ১০ জনের একটা পার্টি, তার মধ্যে সি, আর, পি, আছে, পি, ডবল্যু, ডি'র লেবার আছে, এস. ডি, ও. বি, ডি, ও আছে তারা এক একটা বাড়ীতে গিয়েছে এবং সেখানে অসুস্থ লোককে বের করার মত সুযোগ দেওয়া হয়নি, শিশু আছে তাদের বের করে আনার সুযোগ পর্যন্ত দেওয়া হয়নি। তারা আমাকে দেখিয়েছেন তাদের মাথায় রক্ত, তারা বলছেন যে আমার শিশুকে রক্ষা করতে গিয়েছিলাম, কিন্তু আমার রুগ্ন শিশুকে বের করার সুযোগ দেওয়া হয় নি। এতবড় বর্বর, এতবড় অত্যাচারী কোনদিন কল্পনা করেছেন? মাননীয় স্পীকার স্যার, এই গভর্ণমেন্ট মুসলমানদের এখান থেকে তাঁড়িয়েছিলেন, পাকিস্থানে পাঠিয়েছিলেন অনুরূপভাবে কিন্তু তখনও গাড়ী দিয়েছেন। চীফ কমিশনার'এর সামান্য একটু মানবতা বোধ ছিল হয়তো। নারী. শিশু তাদের পাকিস্তানে যাচ্ছে, তাদের গাড়াটা দিই, কিন্তু এই বর্বর গভর্ণমেন্ট একটা কাগজে লিখে দিয়েছেন তুমি দামছড়া যাবে। রাইমা থেকে দামছড়া যেতে কি পয়সা লাগবে? কি করে যাবে. কি করে জিনিষপত্র নেবে, কি করে স্ত্রী পুত্র নেবে, সেখানে আমাদের জন্য কি অপেক্ষা করছে সেটা জানা নেই, তার কোন কথা আইডেনটিটি স্লিপে নেই। মাননীয় গভর্ণর আইডেনটিটি স্লিপ দিয়েছেন। তোমরা কোথা থেকে এসেছ? রাইমা থেকে। কোথায় যাবে? দামছড়া।

**মিঃ ডেপুটি স্পীকার :**—মাননীয় সদস্য আপনি কত সময় নেবেন?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**—আমার আরও ৩০ মিনিট সময় লাগবে। যত তাড়াতাড়ি সম্ভব শেষ করে দেব। কোথায় থাকবে, তাদের খাদ্য কোথায়? আপনারা যদি রাইমার জমি দেখে থাকেন তাহলে দেখেছেন সেখানে ওয়েট ল্যাণ্ড, সেখানে তারা জমি করে তাদের ঘরে ধান রয়েছে ধান সেখান থেকে নিতে গেলে বে-আইনি বলে তাদের সে ধান সীজ করবে পয়সা পাওয়া যাবেনা। ৪০ কে, জি, ৫০ কে, জি-তে মণ। লুট করে ধান রেখে দেওয়া হয়েছে মানুষের

কাছ থেকে। তাদের পাট বিক্রী করতে পারেনি, গরু বিক্রী করতে পারেনা, জলের দরে তাদের সমস্ত কিছু বিক্রী করতে হয়েছে, এটা কি একটা গভর্ণমেণ্ট? এই কেউ সহ্য করতে পারে। আমি জিজ্ঞাসা করেছিলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লী যেতে পারেন, আর রাইমা যেতে পারেন না? ১০ বছরের মধ্যে একটা পরিকল্পনা করা গেল না বিকল্প পুনর্বাসনের? বর্ব্বরতা কাকে বলে? একটা করেছেন কিছু? পশু হিসাবে মানুষকে দেখছেন না মানবিকতার দৃষ্টি-ভঙ্গী নিয়ে দেখছেন? রাইমা যা ঘটেছে, আমি আমার ৫০ বছর রাজনীতির জীবনে দেখিনি এতবড় পাশবিক কাণ্ডকারখানা—রাইমায় ঘটেছে। মাননীয় স্পীকার, স্যার, আমি যারা রাইমা থেকে উদ্বাস্তু হয়েছে, তাদের জবানীতে শুনেছি যে তাদের জুম কাটা নিষেধ। ফরেষ্ট অফিসারকে আমি বললাম, তারা বললেন আমরা কি করব, এই দেখুন অর্ডার, নতুন করে ফরেষ্ট গার্ডদের বন্দুক দেওয়া হয়েছে রাইমা থেকে যারা এসেছে, তাদের জুম করতে আসা দেখামাত্র গুলি করবে। আমাদের নাকি বাঁশ দরকার, কাগজের কল হবে। রাইমার লোক যাতে জুম করে বাঁচতে না পারে তারই জন্য ঐ ফরেষ্ট গার্ডকে বন্দুক দেওয়া হয়েছে। আমি জানতে চাই বাংলাদেশকে কত বাঁশ দেওয়া হয়েছে? বাংলাদেশকে বাঁশ দেওয়া যায়, আর রাইমার লোককে বাঁচান যায় না। আজকে তাদের জন্য টেস্ট করা হয়েছে। সেকথা মাননীয় সদস্য বুলু কুকী বলবেন। তিনি গত সপ্তাহে টেস্ট দেখে এসেছেন। মৃত্যু ফাঁদ। কেউ যায় নি। সামান্য লোক গিয়েছে। কেন যাবে? এবং আমি জানি যে প্রতিটি রাইমা-শর্মার মানুষ, সে যেখানে যায় এই কংগ্রেস সরকারের দুঃস্বপ্ন হয়ে থাকবে সমস্ত জীবন। তার নিজের পরিবার, সমস্ত ভবিষ্যত, এই সরকারের পতনের জন্য তারা দুঃস্বপ্ন হয়ে থাকবে। রাইমা কংগ্রেসের মৃত্যু ফাঁদ।

মাননীয় স্পীকার স্যার, ওরা বলছেন আইন শৃংখলার কোন প্রশ্ন নাই। আমি বর্ডারের কথা বলছি না যেখানে গরু যখন পাকিস্তান ছিল তার চাইতে বেশী পাচার হচ্ছে, আবার সুতা পাচার হচ্ছে, মাঝে মাঝে সেনসপায়ার্ড নিউজ কিছু বেরোয় অমুক জায়গায় এত আটক করেছে। তা বিচার করা যাবে না কত মাল পাচার হচ্ছে, কত গরু পাচার হচ্ছে। আমি ল' এ্যাণ্ড অর্ডারের কথা বলছি না যে গ্রামে গ্রামে কত ডাকাতি হচ্ছে। খবরের কাগজে দেখবেন এক এলাকায় সপ্তাহে ১০।১২ বার ডাকাতি হচ্ছে, আমি বলছি না যেখানে সি, আর, পি'রা নিজের পোষাক নিয়ে ডাকাতি করছে রাইমা-শর্মার বর্ডারে। তারা বলছে আমাদের বাড়ী ডাকাতি করছে আবার আমাদেরই গ্রেপ্তার করছে। আমরা দেখলাম তারা ট্রাইবেল নয়, যারা ডাকাতি করছে তারা হিন্দুস্থানী লোক। বাংলাদেশের বর্ডারে কোথায় মিজো পাবে। সি. আর. পি, পোষাক পরে যার বাড়ী ডাকাতি করছে তাদের বলছে তোমাকে ধরে নিয়ে যাব। হাজার টাকা দাও, ৫০০ টাকা দাও। আমি সেই ল'এ্যাণ্ড অর্ডারের কথা বলছি না। আগরতলায় কি হচ্ছে? দিনের বেলায় সুবল পালকে হত্যা করা হলো। কে জানে না, হত্যাকারীকে কে চেনে না? নাম দিয়েছে। হত্যাকারী গ্রেপ্তার হয় নি। একজন শিবনগরের সুখলাল সাহা। ৩০।১।৭৪ইং তারিখে দেখুন। তিনি লিখেছেন—"আর আমি বাড়ীতে থাকতে পারলাম না। বাড়ী ছেড়ে আমাকে যেতে হল। কতবার বলেছি গুণ্ডাদের সম্পর্কে পুলিশকে, কোন প্রতিকার পেলামনা, বাড়ী ছেড়ে আমাকে যেতে হল"। পুলিশের প্রটেকশান চেয়েছে। ওদের কথা কেন বলব? এম, এল, এ, রাও যদি প্রটেকশান চায় তাহলে সাধারণ মানুষ কি করবে? আগরতলা শহরে কলেজ এলাকাটি একটা গুণ্ডার আড্ডা হয়েছে। গুণ্ডা পালনের জায়গা

একটা রয়েছে, একটা হোষ্টেল, ২নং হোষ্টেল। মাত্র দুইটা তিনটা ছেলে যারা দিনের বেলা ক্ষীরগোপালকে হত্যা করতে পারে। স্যার, হত্যা করা হল, জিনিষপত্র পাওয়া গেল, চট করে জামিন দেওয়া হল এবং শুধু তাই নয়, প্রফেসার কোর্টে গিয়ে গারল্যাণ্ড দিয়ে নিয়ে এলেন। একজন অধ্যাপক ফুলের মালা দিয়ে গিয়ে এলেন সেই হত্যাকারীকে। তারপর সেই গুণ্ডারা সবুজ চক্রবর্তী, ভাইস প্রিন্সিপাল—৫।১২।৭৪ এ রাত্রিতে তার বাড়ীতে গিয়ে হামলা করল। মিঃ চক্রবর্তী প্রিন্সিপালকে গিয়ে বল্লেন স্যার, পুলিশকে জানান। না, না, পুলিশকে জানাবেন না। আশ্চর্য্যের কথা গুণ্ডা আমার বাড়ীতে আক্রমণ করেছে, পুলিশকে জানাব না। প্রিন্সিপাল তো জানেন ওরা তো পালিত গুণ্ডা। পুলিশকে জানালে প্রিন্সিপালের চাকরী হয়ত চলে যাবে। সেখানে বাংলার অধ্যাপকের বাড়ীতে আক্রমণ হল। মাননীয় স্পীকার স্যার, আর, এস. খান ৩১।১২।৭৩ তারিখে তাঁর বাড়ীতে হামলা হল। তিনি সংবাদপত্রে বিবৃতি দিলেন। স্যার রাত্রি ১২ টার সময় ওরা হোষ্টেলের মধ্যে ঢুকে কি করে? কি করে ঢুকে এবং যখন কলেজের ইলেকশান এল তখন ঐ গুণ্ডারা বলল আমাদের হোষ্টেল থেকে কেউ দাঁড়াতে পারবে না। একটা ছেলে দাঁড়াল। তাকে তাড়িয়ে দেওয়া হল। তাকে যারা সমর্থন করবে তাদের তাড়িয়ে দেওয়া হল। আজকে এক মাসের উপর তারা হোষ্টেলে আসতে পারে না। সেই গুণ্ডাদের ভয়ে তারা হোষ্টেলে ঢুকতে পারে না। আমি নিজে বলেছি যে তারা নিরাশ্রয়। মুখ্যমন্ত্রীকে বলেছি যে আপনি প্রটেকশান দিন, না হলে চলে যাবে। কি করে প্রটেক্শন দিবেন। উনি প্রটেকশান দিতে পারেন না। ৮।১০ দিন সকাল বিকাল তারা হেঁটেছে। একটা দেখা পর্য্যন্ত করলেন না। এতগুলো ট্রাইবেল ছেলে বাইরে রয়েছে, হোষ্টেলের বোর্ডার। তুমি একটা গভর্ণমেন্টের প্রধান, মুখ্যমন্ত্রী, তুমি প্রটেক্শান দিতে পার না? তুমি নিয়ে যেতে পার না হোষ্টেলে তাদের? কারণ উনি জানেন, পশ্চিমবাংলাতে 'এক নৈহাটিতে এক মাসে ২০টা খুন হয়েছে এবং কংগ্রেসের লোকেরা খুন করেছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি বলে দিতে চাই যে গুণ্ডা আপনি তৈরী করেছেন সেই গুণ্ডা আপনাকেও রাখবে না। পশ্চিমবংগের ইতিহাস তাই বলে। সেদিন খবরের কাগজে বেরিয়েছে, শিলিগুড়ির পুলিশ বলছে যে ১৯৬৯ সালে গুণ্ডাদের হাতে ইলেকশানের সময়ে যে অস্ত্র দেওয়া হয়েছিল সেই অস্ত্র তারা প্রয়োগ করছে কংগ্রেসের বিরুদ্ধে। যে অস্ত্র তুমি গুণ্ডাদের হাতে দিচ্ছ আজকে সেই অস্ত্র একদিন গুণ্ডারা তোমার বুকে মারবে। গুণ্ডার অস্ত্র ভাড়াটে অস্ত্র। যে বেশী পয়সা দেবে তার সে কাজ করবে। ভাড়াটিয়া গুণ্ডা আজকে পালন করে কংগ্রেসের রাজত্ব করা হচ্ছে, কংগ্রেসের দল উপদল পালন করা হচ্ছে, আর ট্রাইবেল ছেলেরা রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে নিরাশ্রয় হয়ে। যদি তোমরা আশ্রয় দিতে না পার তাহলে আলাদা বোর্ডিং করে দাও। আমি একদিনও চাইনা যে ট্রাইবেল ছেলেরা রাস্তায় রাস্তায় ঘুরবে। (রেড লাইট) আমি আর ৫।৭ মিনিট। হোষ্টেল সুপারিন্টেনডেন্টরা গুণ্ডাদের রাখতে চান না। দুজন সুপারিন্টেনডেন্ট ডাঃ এন, মুখার্জী, এক নম্বর হোষ্টেল, ডঃ এস, তেওয়ারী—দুই নম্বর হোষ্টেল। ওরা বলেছেন এই গুণ্ডাদের আমরা ভর্তি করব না হোষ্টেলে। সুপারিন্টেনডেন্ট বাতিল—গুণ্ডা জিন্দাবাদ। সুপারিন্টেনডেন্ট পালটাতে হয়েছে গুণ্ডা রাখবার জন্য। কল্পনা করতে পারেন। রুলিং পার্টি'র সদস্যদের

বলছি এ দিন যাবেনা এইরকম। যে গভর্ণমেন্ট গুণ্ডা রাখবার জন্য সুপারিন্টেনডেন্ট পালটাতে বলে সেই গভর্ণমেন্টের অস্তিত্ব বেশী দিন নাই। আমরা দেখছি ১৫ আগষ্ট সেই গুণ্ডাদের নিয়ে খানাপিনা করছেন মন্ত্রীরা দুই নম্বর হোষ্টেলে। মাছ যাচ্ছে উদয়পুর থেকে সরকারী গাড়ীতে। মন্ত্রীরা গুণ্ডাদের সংগে খানাপিনা করে। কল্পনা করতে পারেন? যারা খুনের আসামী, যারা প্রফেসরের বাড়ী গিয়ে হল্লা করে, যারা প্রফেসারের স্ত্রীকে বলে যে কালকে কি প্রশ্ন হবে তোমরা তা দিতে হবে নতুবা জেনে রাখ আমরা কারা। রাস্তা দিয়ে প্রফেসর যেতে পারে না, যারা কংগ্রেসের মনোভাবাপন্ন প্রফেসর তাদেরকে পর্য্যন্ত গালাগালি করে রাস্তায়, তারা রাস্তা দিয়ে যেতে পারে না। সেই গুণ্ডাদের সংগে খানাপিনা করছেন এই মন্ত্রীরা? হ্যাঁ, তাও হয়। মাননীয় স্পীকার স্যার, এই গুণ্ডা দিয়ে, এই পুলিশ দিয়ে, মিলিটারী দিয়ে আর বেশী দিন চলবে না। পুলিশের অবস্থাটা কি? বাইর থেকে যে সব পুলিশ এসেছে, সি, আর, পি, বি, এম, পি, ৪০ টাকা করে তারা পায়, ডিপুটেশানিষ্ট এ্যালাউন্স, রেশনের জন্য পায় ৬৭ টাকা করে। আর আমাদের পুলিশেরা, ওরা ফালতু। তারা তো সি, আর, পি, নয় তারা তো বি, এম, পি নয়। বেশী দিন তাদেরকে দিয়ে পিঠানো যাবে না। পেটে ভাত না দিলে তারাও আর পিটাবে না। এই কথা মনে রাখুন। যারা মনে করছে যে কর্ম্মচারীরা ইনক্লাব জিন্দাবাদ বলছেন সি, পি, এমের উস্কানিতে, তারা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন। রেলওয়ে ইউনিয়ন, তারা সি, পি, এমের নেতৃত্বে নয়, কংগ্রেসের নেতৃত্বে। তারা কি বলে? তারা বলেছে যে যদি ৯ই এপ্রিলের মধ্যে তাদের দাবী পুরণ না করা হয় তাহলে ১০ই এপ্রিল থেকে সমস্ত রেল বন্ধ হয়ে যাবে। আজকেই দেখতে পারবেন, আসল জায়গায় চাকা চলে না, লোকো বন্ধ হয়ে যায়। তারা ১২ ঘণ্টা স্লেভের মতো কাজ করছে, সেই স্লেভ আজকে বিপ্লব করছে যেখানে ১০ ঘণ্টা শেষ হচ্ছে সেখানেই গাড়ী আটকে থাকছে, লোকো চলছে না। কেমন মজা? লোকো চালাতে পারবেন? ক্ষমতা আছে? লোকো চলবে ১২ ঘণ্টা আমাকে দিয়ে কাজ করাবে, আর সমস্ত সম্পদ তুমি লুঠ করবে, মজুতদারী করবে, মানুষকে লুঠ করবে, ট্যাকসেশান করবে আর আমাকে খেতে দেবে না? স্যার, ওরা একটা নীড বেস ওয়েজ হিসাব করেছেন, তৃতীয় কমিশন অনেক টাকা পয়সা খরচ করে হিসাব করে দেখেছেন, কি হিসাব করে দেখলেন। না যে তিন জনের পরিবার, তিনি জনের পরিবার তো হয় না সাধারণতঃ তাদের মিনিমাম যদি দিতে হয় তাহলে ৩১৪ টাকা নাকি দিতে হবে। ওরে বাপরে বাপ, ১৫ দিন খাও আর বাকী ১৫ দিন পেটে দড়ি বেধে গামছা বেধে পড়ে থাক। দড়ি বেধে গামছা বেধে কেউ থাকবে না। ত্রিপুরাতেও মাননীয় রাজ্যপাল বলেছেন যে আমরা একটা পে কমিশন করেছি, কিসের কমিশন, কেন? সে আবার কিসের কমিশন? তুমি আমার আগে এনামলী দূর করতে পার নি? তোমরা একটা সেন্ট্রাল ডি, এ, ইনট্রোডিউস করতে পার না, কেরালা পেরেছে, রাজস্থান পেরেছে, তোমরা কেন ইনট্রোডিউস করতে পার না। ইন্টারিম রিলিফ সেটা ভিক্ষুকের ভিক্ষা দিচ্ছ কেন? এটা সি, পি, এমের ইন্ ক্লাব জিন্দাবাদ নয়, এটা মানুষের বাঁচার অধিকার প্রতিষ্ঠিত করতে হবে এবং তার জন্য তারা তৈরী হচ্ছেন। কাজেই গভর্ণর এখনও দেওয়ালের লেখা পড়তে শিখেন নি, এই

বক্ত তার মধ্যে তাঁর সেই চেতনা নেই, এই সরকারের সেই চেতনা নেই। কি ঘটতে পারে, আমার এখানে ভূমিকম্প ঘটতে পারে। আজকে সমগ্র মাটি হচ্ছে উত্তপ্ত, সেই মাটির নীচে আজকে অগ্নিগর্ভ হয়ে আছে—সমস্ত মানুষের বিক্ষোভ। কাজেই সেই বিক্ষোভকে এই সি, আর, পি, আর বি, এম, পি, বা মিলিটারী ইত্যাদি প্রয়োগ করে দমন করা যাবে না। বহু কর্মীদের আমাদের এখনও জেলে রেখেছেন, তাদেরকে মিথ্যা মামলায় জড়িয়ে রেখেছেন, তাদের উপর বহু অত্যাচার ও নির্য্যাতন করছেন কিন্তু আমরা দেখছি যে মানুষ ঐক্যবদ্ধ হচ্ছে। সুতরাং আমরাই নয়, আমাদের বাইরে হাজার হাজার মানুষ আগামী দিনের সংগ্রামের জন্য ঐক্যবদ্ধ হচ্ছে। আমরা আজকে ভিতরে যে কথা বলছি, আরও হাজার হাজার লক্ষ লক্ষ কণ্ঠে সেই কথা উচ্চারিত হচ্ছে, সেই কথা হচ্ছে এই রকম অত্যাচারী সরকারকে যত তাড়াতাড়ি সেই দিল্লীতেই হউক আর রাজ্যে রাজ্যেই হউক আমরা উচ্ছেদ করতে পারি তত তাড়াতাড়ি আমরা দেশকে অগ্রগতির পথে নিয়ে যেতে পারব। এই কথা বলে আমি এই প্রস্তাব এখানে এনেছেন, তার বিরোধীতা করছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, তার উপর সংশোধনী এনে আমি আমার নিম্নরূপ বক্তব্য এখানে উল্লেখ করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে যা উপস্থিত করা হয়েছে, এই সভার কোন কোন মাননীয় সদস্য যদি মনে করেন যে এর মধ্যে ত্রিপুরার সমস্যা সম্পর্কিত প্রায় সব কিছুই আছে, তা তারা মনে করতে পারেন, আর কোন মাননীয় সদস্য যদি মনে করেন অনেক মৌলিক বিষয় যা ত্রিপুরা রাজ্যের সংকটের মূলে আছে, তার অনেক কিছু এখানে নেই তা মনে করার মত অত্যন্ত যুক্তি সংগত কারণ আছে। এই বিষয়টা বলতে গিয়ে একটা ছোট কবিতার অংশ আমার মনে পড়ছে। সেটা হচ্ছে জনৈক বৈদান্তিক বেদান্ত গ্রন্থের ব্যাখ্যা করতে গিয়ে বলেছিলেন যে ভুবন ভরে ছড়িয়ে আছে, কিন্তু খুঁজতে গেলে তো দেখতে পায় না। কাজেই মাননীয় রাজ্যপালের এই ভাষণ যদি রেলওয়ে বেকার সমস্যা, শিল্প, কৃষি, হাসপাতাল, ডাক্তারখানা, শিক্ষা মেডিকেল সব কথাই আছে, কিন্তু বেকারকে যদি বলেন মাননীয় রাজ্যপালের বেকার সমস্যা সম্পর্কিত বক্তব্যের এই পরিমাণ—৫,৩০৩ জনকে চাকুরী দেওয়া হয়েছে এবং বর্ত্তমানে শিল্পের ক্ষেত্রে কতকগুলি ভিত্তি স্থাপন করা হয়েছে এবং শুধুমাত্র সরকারী চাকুরীর উপর নির্ভর করে সমস্যার সমাধান হবে না, কিছু কিছু প্রাইভেট ইণ্ডাষ্ট্রিজ ত্রিপুরাতে আসার প্রয়োজন, এতে বেকারী বেচারীরা যে কি বুঝে আমি অন্ততঃ বুঝি না। এম, এল, এ হোষ্টেলে থাকে, বেকারদের দেখি, নিজের কনষ্টীটিউশানের মধ্যে গিয়েও দেখি, কিন্তু এর জবাব আমি তাদেরকে দিতে সাহস করি না। তারা আজকে যদি কেউ বলেন যে বেকার সমস্যা তো আছেই, এটাতে সব কিছুই আছে এবং কোন বেকার যদি এতে কিছু পেতে চান, তাহলে সে কিছুই পাবে না। আজকে কেন আমাদের ভিত্তি প্রস্তর স্থাপিত ইণ্ডাষ্ট্রিগুলি পরিকল্পনা অনুযায়ী কার্য্যকরী হচ্ছে না বা আমাদের এখানে শিল্প আসছে না। কাজেই এখানে প্রাইভেট ইণ্ডাষ্ট্রিজ এসে বেকার সমস্যার সমাধান করবে, এই সমস্ত বিষয়ের উপর কোন সুনির্দিষ্ট বক্তব্য যেটা বেকারকে বাস্তবিক পক্ষে একটা ভরসা দিতে পারে যে আজ না হউক অন্ততঃ দুই মাস পর আমার একটা সংস্থান হবে,

সেই রকম কোন বক্তব্য এই ভাষণের মধ্যে নাই। এবং এখানে সংকটটা কোথায়, কেন ইণ্ডাষ্ট্রি আসে না, কেন প্রাইভেট সেক্টারে আসে না, ষ্টেট সেক্টারেই বা কেন আসে না। বিগত দুইটি বাজেট অধিবেশনে আমি দেখছি যে প্রতিবারই রাজ্যপাল তাঁর ভাষণে রেল সম্পর্কিত বক্তব্য রেখেছেন। কিন্তু সেই রেল ত্রিপুরার মধ্যে কিভাবে বা কখন স্থাপিত হবে, তার সম্ভাবনাটা কি তার কোন সুনির্দ্দিষ্ট বক্তব্য এখানে এই ভাষণের মধ্যে নাই। এবং রেলে যারা যাতায়ত করে, যারা প্রত্যেক দিন অন্ততঃ জরুরী প্রয়োজনে ত্রিপুরা থেকে কলকাতায় যান তাদের ১২৫ টাকা শুধু বিমান খরচ বহন করতে হয়, তার এই বক্তব্যের থেকে আমরা সেটার কি পাব? মাননীয় স্পীকার স্যার, কাজেই ঐ পণ্ডিতের গল্পের মতই আছে ঠিকই কিন্তু খুঁজে পাওয়া যায় না।...

কারণ আজকে ভারতবর্ষের ২৬ বছর স্বাধীনতার পর আমি অত্যন্ত এজিটেটেড ওয়েতে বলছি —আমাদের দেশের কিছু কিছু অগ্রগতির কথা অস্বীকার করছি না। কিন্তু সংকটটা যে আজ ক্রুশীয়াল স্টেজে এখন এসেছে আজকে সমস্ত জিনিষ পত্রের মূল্য বৃদ্ধির ফলে যে প্রচণ্ড ক্রাইসিস সৃষ্টি হয়েছে এই সংকট সমাধানের জন্য কি ব্যবস্থা বর্ত্তমান সরকার ত্রিপুরার জন্য করতে পেরেছেন এবং না করতে পারার পিছনে সংকটটা কোথায় এবং আমাদের কি করতে হবে তার একটা কংক্রীট ইঙ্গিত থাকা দরকার ছিল। কিন্তু তার প্রতিকারের কোন সুষ্ঠু কোন বক্তব্য নেই। গত দুই বছর আগে একখানা ধুতীর যা দাম ছিল আজকে একখানা গামছার দাম তার চাইতে বেশী। কাজেই এই সমস্যার ক্ষেত্রে আমাদের শুধু বক্তব্য রাখলেই হবে না জনসাধারণের যারা আজকে দৈনন্দিন জীবনে ভুগছে তাদের এই বক্তব্য থেকে একটা সুষ্ঠ পথের ইঙ্গিত পেতে হবে। মাননীয় স্পীকার স্যার, কাজেই সেই দিক থেকে আমি এই বক্তব্যের উপর এই সংশোধনী আলোচনাগুলি উপস্থিত করছি। এবং প্রথমেই আমি বলতে চাই একটা রাজ্য বিধান সভার প্রারম্ভিক ভাষণে রাজ্যপাল যে বক্তব্য উপস্থিত করেছেন—আমাদের দেশের একটা অংশ এই ত্রিপুরা রাজ্য এবং কোন রাজ্যই সমগ্র দেশের মৌলিক সংকটের উল্লেখ রাজ্য বিধান সভায় থাকবে না এমন কথা হতে পারে না। আমি দেখছি যে এখানে আমাদের জাতীয় বিপদগুলি সম্পর্কেও কোন উল্লেখ নাই। আজকে দিয়াগো, গার্সিয়া—ভারত মহাসাগরে মার্কিন যুক্তরাষ্ট্র সামরিক ঘাটি তৈরী করছে যা সমগ্র ভারতবর্ষের পক্ষে একটা ন্যাশনেল ডেঞ্জার তা একটা রাজ্য বিধান সভার অধিবেশনের উদ্বোধনা ভাষণে রাজ্যপালের ভাষণে থাকবে না কেন? আজকে ভারতের মাটিতে দাঁড়িয়ে মৈনিহানের মত লোক ভারত মহাসাগরের নাম বদলিয়ে দেওয়ার প্রস্তাব করার সাহস রাখে মার্কিন সম্রাজ্যবাদের ভারতবর্ষের রাষ্ট্রদূতের এই সমস্ত বক্তব্য এর ফলে যে নেশন্যাল ডেঞ্জার সেই সমস্ত বক্তব্য মাননীয় রাজ্যপালের ভাষণে একটা রাজ্য বিধান সভার উদ্বোধনী ভাষণে কেন থাকবে না? আমি মনে করি এই দিক থেকে এটা গুরুত্বপূর্ণ এটা থাকা উচিত। সমগ্র ভারতবর্ষ বাদ দিয়ে এই ত্রিপুরা রাজ্য নয় সমগ্র ভারতবর্ষের উপর একটা বিপদ সেই সম্পর্কে ত্রিপুরা রাজ্যের মানুষকে অবহিত করা হবে না এই বিধান সভার চত্বরের মধ্য দিয়ে এই বিধান সভার কার্যকলাপের মধ্য দিয়ে তা হতে পারে না কাজেই এই দিক দিয়ে সাম্রাজ্যবাদের যে সমস্ত চক্রান্ত তাকে ভারতবর্ষের সামগ্রিক ভাবে জাতীয়

বিপদের হুমকী হিসাবে দেখে রাজ্য বিধান সভার উদ্বোধনী ভাষণ যা পলিসি ম্যাটারের উপর ভাষণ দেওয়া হয় সেই ভাষণে এই সমস্ত বক্তব্য অন্তত পক্ষে কিছুটা ইঙ্গিত দেশের তথ্য রাজ্য বাসীর কাছে বিধান সভার উদ্বোধনী ভাষণ হিসাবে মাননীয় রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল সুতরাং এই দিক থেকে এটা ত্রুটিপূর্ণ। তৃতীয়তঃ মাননীয় স্পীকার ত্রিপুরা ষ্টেট একটা মাল্টি-নেশন্যাল ষ্টেট। এখানকার অধিবাসী ভারত বিভাগের আগে ছিল ট্রাইবেল—প্রধানত: ট্রাইবেল। কিছু সংখ্যক নন ট্রাইবেল বাঙ্গালীও ছিল। ভারতবর্ষের স্বাধীনতা এবং ঐতিহাসিক নানা বিপর্যয় যা আমরা সবাই জানি যে কারণে উদ্বাস্তুরা নিজেদের আত্মরক্ষার জন্য এই ত্রিপুরায় আসতে বাধ্য হয়েছিল। এবং ত্রিপুরার একটা অনগ্রসর অর্থনীতির মধ্যে—ভূমির দিক থেকে শিল্পের দিক থেকে কর্ম্ম সংস্থানের দিক থেকে একটা অনগ্রসর অর্থনীতির মধ্যে এই উদ্বাস্তু এই সর্ব্বহারা এবং ট্রাইবেল যারা ছিল পুরাতন অধিবাসী সেই সমস্ত প্রচণ্ড অর্থনৈতিক বিপর্যয়ের মধ্যে তাদের জীবন রক্ষার জন্য তাদের সংগ্রাম করতে হয়েছে। ফলে এই সংগ্রামের মধ্যে যারা সব চাইতে দুর্ব্বল অংশ উপজাতি ট্রাইবেল যারা এখানকার আদিম অধিবাসী তারা একটা অসম প্রতিযোগীতার মধ্যে তারা আজ পর্য্যদুস্ত হয়ে যাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, ট্রাইবেলদের ভাষা কক্ বরকেলাঙ্গলের কোন প্রতিশব্দ নাই। কারণ এখানে বাঙ্গালী আসার আগে ট্রাইবেলরা জুম করতো 'হুক' তাদের ভাষায় বলে—সেই জুম চাষের উপর নির্ভরশীল ছিল। তাদের আজকে একটা বিপর্য্যয়ের মধ্যে পড়ে লাঙ্গল চাষের মধ্যে নামতে হয়েছে সেই দিক থেকে তারা আজকে প্রচণ্ডভাবে অনগ্রসর। আমাদের সংবিধানে যথেষ্ট ব্যবস্থা রয়েছে যে অনগ্রসর বা অনগ্রসর এই যে মাল্টিনেশন্যাল ষ্টেট যদি থাকে সেখানে যাতে উভয় পক্ষেরই রক্ষার জন্য গ্যারান্টি আছে—সাক্স সিডিউল আমাদের সংবিধানে এবং এখানকার জন্য নিয়োযিত হনুমন্তিয়া কমিশন ত্রিপুরার জন্য ৬ষ্ঠ তপশীল চালু করার ব্যাপারে রিকমাণ্ডশান তাদের ছিল। কিন্তু এটা আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। আমি দুইটা বিধান সভার ভাষণে দেখেছি এর আগে বিধান সভার সদস্য হিসাবে না হলেও আমি দেখেছি যে শুধু ট্রাইবেলদের নেশন্যাল প্রোবলেম সামাজিক প্রবলেম ভাষার প্রবলেম এইগুলির উপর একটা বর্ণও মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। আজকে এই উপজাতি সমস্যা শুধু ত্রিপুরা রাজ্যেই নয় সারা ভারতবর্ষের এবং ভারতবর্ষের সমগ্র প্রগতিশীল মানুষ উপজাতি-দের সংরক্ষণের জন্য তারা যাতে একটা অসম প্রতিযোগীতার বিভিন্ন মাল্টি নেশন্যাল ষ্টেটের মধ্যে যাতে উপজাতিরা এই অনগ্রসর উপজাতিরা পর্য্যদুস্ত না হয়ে যায় সেজন্য বিশেষ গ্যারান্টি চালু করার কথা সারা দেশ ভাবছে অথচ আমাদের ত্রিপুরা ষ্টেটে আজ এখানকার জাতীয় ক্ষেত্রে একটা প্রধান প্রবলেম তার সমাধানের কোন এ্যাফেক্টিভ মেজার্সের কোন কথাতো বাদ কোন বর্ণনা বা আলোচনার উল্লেখ পর্য্যন্তও নেই মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে। কাজেই আজকে এই উপজাতিদের সমস্যা এবং বিশেষ ভাবে—আমি সময় কতখানি পাব জানি না—এই ট্রাইবেলদের সংরক্ষিত এরিয়া অর্থাত সংরক্ষিত এলাকার মধ্যে ঘনবস্তিপুর্ণ ভাবে বাস করে সেই সব এরিয়াতে যাতে ঘনবস্তিপূর্ণ বস্তিগুলি যাতে ভেংগে না দেওয়া হয়। অবশ্য গত ২৬ বছর সেই সমস্ত সংরক্ষিত এরিয়াতে আইন থাকা সত্ত্বেও অনেক পরিমাণে ক্ষতি-গ্রস্ত হয়েছে কিনা আজকে অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় অত্যন্ত পরিতাপের বিষয় একটা অর্ডিন্যান্স

জারী করা হয়েছে। এই বিধানসভা চালু হওয়ার কয়েকদিন আগে মাননীয় রাজ্যপাল একটা অডিন্যান্স জারি করে অনেক পুরাণো উপজাতীদের জন্য সংরক্ষিত এই রিজাভ এলাকাটা তুলে দিয়েছেন। আমি মোটেই অ্যাজিটেড নই আমি অত্যন্ত শান্ত এবং সুস্থ মনোভাব থেকে বলছি যে এই ঘটনার কোন সমালোচনার ভাষা আমার জানা নেই। এইটা এইরকম একটা ঘটনা এই ত্রিপুরায় এই সরর্ডনেন্স দ্বারা এখানে ঘোষণা করা হয়েছে। আমি বাংলাদেশ এবং ভারতবর্ষের এই রেলওয়ে সম্পর্কে কিছুটা আলোচনা উত্থাপন করেছিলাম কিন্তু আজকে কি যোগাযোগ আছে বাংলাদেশের সাথে রেলওয়ের যোগাযোগ মারফত ত্রিপুরা ষ্টেটের সাথে কলিকাতা সরাসরি যোগাযোগের জন্য আলোচনা করা হয়েছে। বুঝি বাংলাদেশের সংগে আলোচনার ক্ষেত্রে দুটো দেশের সরকারের সাথে শুধু আমাদের সরকারের নয় .বাংলাদেশের সরকারের ব্যাপারও সেখানে আছে কিন্তু এই ব্যাপারে কি কন্‌ক্রিট ষ্টেপ নেওয়া হয়েছে এবং কতদিনের মধ্যে এই সব আলোচনা হতে পারে যে বাংলাদেশের ভিতর দিয়ে ভারতবর্ষের বাকী অংশের সাথে ত্রিপুরার যোগাযোগ এবং ধর্মনগর থেকে সাবরুম পর্যন্ত রেলওয়ের সম্প্রসারন সেই যোগাযোগ সম্পর্কে কোন সুষ্ট পথনির্দেশ কোন সুষ্ট কন্‌ক্রিট ব্যবস্থা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। এবং আজকে এই রেলওয়ে ব্যবস্থা না হওয়ার সময়ের মধ্যে সরকার অন্তত: পক্ষে আগরতলা থেকে কলিকাতাগামী সেই বিমান ভাড়া সেই বিমান ভাড়াটাতো একটা সাবসিডি দিয়ে কমিয়ে জনগণের মোটামোটি একটা ব্যবস্থা করতে পারতেন কারণ ত্রিপুরার মানুষ বাইরে যেতে হলে ১২৫ টাকা শুধু বিমান ভাড়া দিতে হয়। শুধু বিমান ভাড়া মারফত কলিকাতার মানুষ দিল্লী গিয়ে ঘুরে আসতে পারে। কলিকাতা থেকে একজন লোক দক্ষিণ ভারতে গিয়ে ফিরে আসতে পারে শুধুমাত্র ত্রিপুরার ভাড়া যেটা আগরতলা থেকে কলিকাতা যাওয়ার ভাড়া দিয়ে আসতে পারে। কাজেই আজকে ২৬ বছর মাননীয় স্পীকার স্যার, এইটা একটা টাচ করে গেলেতো হবে না, বক্তৃতা বা ভাষণের টাচ্ করে গেলে তো হবে না এই সমস্ত একটা কন্‌ক্রিট সমাধানের পথ কি ? ইণ্ডাষ্ট্রি সম্পর্কে আমি বলছি আজকে ইণ্ডাষ্ট্রি বা শিল্প (রেড লাইট) মাননীয় স্পীকার স্যার, আমি কি আর কয়েকটা মিনিট সময় বেশী পাব ?

**মিঃ ডিপুটি স্পীকার:**—আর পাঁচ মিনিট সময় বলুন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় স্পীকার স্যার, শিল্প, ইণ্ডাষ্ট্রি আজকে ভারতবর্ষের প্রোব্‌লেম, ভারতের প্রধান মন্ত্রী কয়েক মাস আগে বলেছেন যে ভারতের শিল্পপতিরা কেপিটেলের ষ্ট্রাইক চালাচ্ছেন, পুঁজির ষ্ট্রাইক চালাচ্ছেন। তাদের পুঁজি থেকে যে মুনাফা উদ্ধৃত হয় সেই মুনাফা বিনোয়োগ করছে না। তারা সেই মুনাফা ব্লেকমার্কেটে নিয়োগ করছে, সেই মুনাফা স্পেকুলেশনে নিয়োগ করছে। কাজেই এই ত্রিপুরাতে, ত্রিপুরার মত অনগ্রসর রাজ্যে ইণ্ডাষ্ট্রি পাবলিক সেকটরে বা সরকারী প্রচেষ্টায় সরকারী উদোগে হওয়ার সম্ভাবনা নাই এবং প্রাইভেট সেকটরে কোন ইণ্ডাষ্ট্রী আসবে না। মাননীয় রাজ্যপালের ভাষণে যদি থেকে থাকে তথাপি প্রাইভেট সেকটরে কোন ইণ্ডাষ্ট্রি আসবে না, কারণ এখানে ইন্‌ভেষ্ট স্ট্রাকচার কম। ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে রোড, যোগাযোগ, কাঁচামাল, পরিবহন এই সমস্ত ব্যবস্থা নাই এবং সেই ক্ষেত্রে আজকে মুনাফা ছাড়া বৃহত্তম মুনাফা ছাড়া পুঁজিপতিরা ত্রিপুরার মত ষ্টেটে আসবে না। কাজেই বেকার সমস্যার ক্ষেত্রে আমাদের এই ত্রিপুরা সরকার কি বলতে চান সরাসরি বলতে হবে। এই সংকট সম্পর্কে প্রোব্‌লেম সম্পর্কে এবং তার পরিপ্রেক্ষিতে বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে

আমাদের কি করার আছে এবং কি নেই পরিষ্কারভাবে কন্‌ক্রিটলি বলতে হবে। শুধু মাত্র এই বিধান সভার মধ্যে বুঝাবুঝি ভোটাভোটির মধ্যে দিয়ে হতে পারে কিন্তু জনগণের জীবনের কোন সমাধান হবে না। এগ্রিকালচার, কৃষি, হাই ইলডিং যে বীজ ক্রপ তার জন্য যে পরিমাণ সার এবং যে সেচের ব্যবস্থার দরকার সেই সার এবং সেচ, সেচের কথা যদি বাদ দিই তাহলে সেই সারের প্রয়োজনীয় সাপ্লাই দেওয়ার কোন ব্যবস্থা আছে ? সারের যে পরিমাণ মূল্য বৃদ্ধি হচ্ছে তার কোন ব্যবস্থা আছে ? এবং সেচ কত পার্সেন্ট ত্রিপুরার জমিতে সেচ ব্যবস্থার আণ্ডারে এসেছে। শান্তির বাজারে ১৫ পাওয়ারের একটা মেসিন দেওয়া হয়েছে। গত খরার বছরে সেই ১৫ পাওয়ারের মেসিন, সঠিকভাবে মনে না আসলেও ১০০/১৫০ কানি জমিতে সেই মেসিনের সাহায্যে বুরো ধান করেছিল এই বৎসর। কিন্তু সরকার বলছেন যে তেল পেট্রোল সব স্থানীয় লোককে দিতে হবে। তেল পেট্রোল সরকার দেবেন না। ব্যস সব বন্ধ। যে কৃষক কাপড়ের দাম দিয়ে গামছা কিনছে এখন। যে কৃষক শস্যের তেল বা অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিস হয় পাচ্ছে বহু টাকায় না হয়তো পাচ্ছে না সেই কৃষককে ন্যায্য মূল্যে সাপ্লাই দেওয়ার ব্যবস্থা না রেখে তার যে তেল পেট্রল খরচ সেই ১৫ পাওয়ারের মেসিনের জন্য তেল পেট্রল সরকার বাতিল করে দিয়েছেন। তারপর আমাদের কৃষির অগ্রগতি করবো কি করে ? পাম্প সেটগুলি যেখানে দেওয়া হয়েছে সেগুলি কোথায় কোথায় আছে সেইটাতো ত্রিপুরার জনসাধারণ জানেন। আর ইরিগেশন. কত পার্সেন্ট ত্রিপুরার জমি ইরিগেশনের আওতার মধ্যে এসেছে এবং প্রতি বছর আসছে এবং কত পার্সেন্ট বাকী আছে তার কি কোন ব্যবস্থা আছে ? মাননীয় স্পীকার স্যার, ২৬ বছর পরে আমাদের এই বক্তব্য রাখতে হয়। আমাদেয় আত্মতুষ্টির প্রশ্ন নিয়ে নয় বা বিরোধী পক্ষ হিসাবে নয় সরকারকে সেখানে বলছি আত্মতুষ্টির প্রশ্ন নিয়ে আপনারা সেখানে চলতে পারবেন না। কাজেই কত পার্সেন্ট জমি সেচের আওতার মধ্যে এসেছে বিভিন্ন জায়গায় সেই বলতে হবে। আজকে ত্রিপুরার বিভিন্ন জায়গা থেকে যে সমস্ত জায়গায় জল সর বরাহের ব্যবস্থা আছে সেখানে স্লোইচ গেট দিয়ে সেচের জন্য মানুষ চীৎকার করছে কিন্তু সেই অবস্থাতেও সরকার করতে পারছেন না। আর বিশেষ করে ত্রিপুরার মধ্যে খাদ্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব করার প্রশ্ন গতবারও এই বিধান সভায় সরকারের একটা পরিকল্পনার মধ্যে ছিল। কিন্তু আজকে সেই পরিকল্পনা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে সম্পূর্ণ অনুপস্থিত খাদ্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব করার দিক থেকে। পাটের দর, ধানের দর কৃষক কোন সময়েই সম্পূর্ণভাবে পায় না। কোন কোন সময় ধানের দর নীচে নেমে যায়। এবং ধানের দর বাজারে যখন রিয়েলী বাড়ে তখন ৬০ পার্সেন্ট কৃষক খরিদার হিসাবে উপস্থিত হয় আর ফসলের মরশুমে ধানের দাম নীচে নেমে যায় তার ব্যবস্থার জন্য সুষ্ঠু পরিকল্পনা খাদ্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব, কৃষকদের নিত্যপ্রয়োজনীয় জিনিস ন্যায্য মূলে সরবরাহ করা, সেই ব্যবস্থার কথা, সুষ্ঠু বক্তব্য রাজ্যপালের ভাষণের মধ্যে অনুপস্থিত।

মেডিকেল কলেজের কথা এবার রাজ্যপালের উদ্বোধনী ভাষণে বাদ দেওয়া হয়েছে। আমাদের এখানে কিছু প্রি-মেডিকেল ষ্টুডেন্ট পড়ে। গত বছর ৫৮ জন প্রি মেডিকেল পাশ করেছে। তাদের মেজরিটি বাইরে পড়বার কোন সুযোগ পায় নি। কাজেই এই সমস্যা সম্পর্কে সরকার কি ভাবছে, কি ব্যবস্থা করতে পারবেন, এই ছেলেগুলি যারা প্রি মেডিকেল পড়ে এক

বছর নষ্ট হয়ে গেল বা বাকী জীবনও নষ্ট হয়ে যাবে তার কি গ্যারান্টি, তার কি ব্যবস্থা ত্রিপুরা সরকার করতে পারবেন মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন ইঙ্গিত নেই। প্রাথমিক শিক্ষা সম্পর্কে আছে, প্রাথমিক স্কুল আছে আরও বাড়বে কিন্তু প্রাথমিক শিক্ষা এখনকার স্টেজে সম্পূর্ণ বাধ্যতামূলকভাবে করার পর্য্যায়ে এসে গেছে। হাসপাতাল, ডাক্তারখানা জনসাধারণের পাসে স্টেজে করা তার ব্যবস্থা সরকারের নেই। ( রেড লাইট )

মাননীয় ডিপুটি স্পীকার স্যার, আর দুই মিনিট।

রাইমা শর্মার ঘটনা আমি দেখেছি, আমি সেখানে গিয়েছি। আমি হাইডেল প্রজেক্ট চালু করার পক্ষে এই ত্রিপুরা বিধানসভায় প্রথম দিক থেকেই কিন্তু তার জন্য কয়েক হাজার ট্রাইবেল পরিবারের বাড়ী ঘর ভেঙে যে দেওয়া হয়েছে, তার রিএ্যাকশান কি হয়েছে ? এই সি, আর, পি, প্রহড়ায় যখন পি, ডবল্যু ডি, র লেবাররা বাড়ী ঘর ভাঙে, ট্রাইবেল মেয়েরা আমাদের বলেছে যে সি, আর, পিরা হায় হায় করে বুক চাপড়েছে। কাজেই মাননীয় ডিপুটি স্পীকার স্যার এ ধরণের মানুষের কি রিএ্যাকশন হতে পারে ? মাননীয় স্পীকার, স্যার, একটা জাতির ডেভেলপমেন্টের প্রয়োজনে কয়েক হাজার পরিবারের স্থান পরিবর্ত্তন সেটা আমি সমর্থন করি কিন্তু এরা তো কোন নদী ভাঙ্গা লোক নয়, যুদ্ধে উদবাস্তু নয় কোন রায়টে দেশ ছেড়ে রিফিউজী হয়ে আসেনি, তারা একটা নেশন্যাল ডেভলাপমেন্ট এর জন্য তাদের এক জায়গা থেকে আরেকটা জায়গায় অত্যন্ত সুপরিকল্পিত ভাবে তাদের নিয়ে যাওয়ার ব্যবস্থা করা উচিত। একটা গণতান্ত্রিক সরকার যদি এইভাবে সি, আর, পি'র দ্বারা একটা উপজাতি, অনগ্রসর জাতির বাড়া মানুষ থাকা অবস্থায় ভেঙ্গে দেনা তার রিঅ্যাকশান, তার কি ফলাফল হতে পারে, তার প্রতিক্রিয়া কি হতে পারে, এখানকার মানুষ যারা দেখেছেন। এই বিধানসভার সদস্য—বিরোধি পক্ষেরই হউক বা সরকার পক্ষেরই হউক অত্যন্ত মানবিকতার সঙ্গে এই জিনিষটাকে বিবেচনা করবেন। নেশান্যাল ডেভলাপমেন্ট'এর প্রয়োজনে একটা এলাকার—একটা উপজাতি এলাকার লোককে খতম করে দেওয়া হবে ? মাননীয় স্পীকার, স্যার এই ব্যাপারে একটু চিন্তা করা উচিত। আমি বিধান সভায় দলমত নির্বিশেষে সমস্ত সদস্যের কাছে আবেদন রাখছি, এটা জাতায় প্রশ্ন, এটা ডেভলাপমেন্টের কোয়েশ্চান, কাজেই এটাকে কোন বিরোধি দল হিসাবে গ্রহণ না করে, জিনিষটাকে মানবিকতার দিক থেকে, ন্যাশনেল ডেভলাপমেন্টের কোয়েশ্চানের দিক থেকে গ্রহণ করার জন্য আবেদন রাখছি। আপনারা যেয়ে দেখুন, আপনাদের যদি পার্টি বাইণ্ডিংস না থাকে তাহলে আপনারা যেয়ে দেখে আসুন, আপনারাও এর প্রতিবাদ করবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :**—মাননীয়সদস্য আপনি শেষ করুন।

**শ্রীজীতেন্দ্র লাল দাস :**—আমি শেষ বক্তব্য বলছি। আজকে অর্থ নৈতিক সংকট— এই রাজ্যে নয়, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই অর্থ নৈতিক সংকট, আমাদের, আমাদের সরকার এই সংকটের মোকাবিলা করতে যে দোদুল্যমানতা. দেখা যাচ্ছে একচেটিয়া পাঁজিপতিদের কাছে প্রচণ্ড দোদুল্যমানতা, পশ্চাদপসারণতা সেটা দেশকে অত্যন্ত খারাপের দিকে নিয়ে যাচ্ছে। দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তি সমূহ উত্তর প্রদেশ, ওরিষ্যায় প্রচণ্ডভাবে তারা সুযোগ নিচ্ছে যদিও তারা প্রগতিশীল শক্তির কাছে, কংগ্রেসের কাছে পরাজিত, তথাপি তারা গণতন্ত্রের চ্যালেঞ্জ হিসাবে উপস্থিত হয়েছে। আজকে মুরারজি দেশাই গুজরাটে অনশন সত্যাগ্রহ আরম্ভ করেছেন তিনি গুজরাটে মুখ্যমন্ত্রী হিসাবে নিজেকে কায়েম করতে চান এবং এইভাবে ভারতবর্ষে

দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তিগুলি বর্তমানে যে জনতার বিক্ষোভ—ন্যায় সঙ্গত বিক্ষোভ, এইসব সরকারের ত্রুটির জন্য একচেটিয়া পুঁজিপতিদের কাছে পশ্চাদাপসারণের জন্য, দোদুল্যমানতার জন্য ১৯৬৯ সালে যে কংগ্রেসের প্রগতিশীল প্রতিশ্রুতি জনতার কাছে ছিল, সেই সমস্ত প্রতিশ্রুতি থেকে পশ্চাদাপসারণের জন্য, জনসাধারণ যে আজকে বিক্ষোভ করেছে, সেই বিক্ষোভের সুযোগকে ভারতবর্ষের জাতীয় শত্রুরা গ্রহণ করছে— গ্রহণ করছে ওরিষ্যা, গুজরাট, উত্তর প্রদেশ তার প্রমাণ। মাননীয় স্পীকার, স্যার, আমি কংগ্রেসের বিরুদ্ধে নই। কংগ্রেসের মধ্যে অনেক প্রগতিশীল শক্তি আছে যারা এর জন্য রুখে দাঁড়াবে। আমি সমস্ত বামপন্থী, সমস্ত গণতান্ত্রিক শক্তিগুলিকে আহ্বান করি, এখানে দলাদলির প্রশ্ন নয়, কংগ্রেসকে আমি বলব আপনারা সি, পি, এম কে শত্রু মনে করবেন না, আর সি, পি, এম কে বলব আপনারা কংগ্রেসকে অস্পৃশ্য মনে করবেন না, সমস্ত বামপন্থী প্রগতিশীল শক্তি, গণতান্ত্রিক শক্তি ঐক্যবদ্ধ হওয়া ছাড়া এই অবস্থার মোকাবিলা করা যাবেনা। আজকে বামপন্থী প্রতিক্রিয়াশীল রাশিয়া এবং দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল সি, এ, আই আমেরিকান সম্রাজ্যবাদ এই দুটি শক্তির আঁতাতে একটা বিপর্যয় ঘটাবার জন্য যে ষড়যন্ত্র চালাচ্ছে, সেটার মোকাবিলা করা মুসকিল হবে যদি সমস্ত প্রগতিশীল শক্তিগুলি ঐক্যবদ্ধ হয়ে এর মোকাবিলা করতে না পারে। তাই আমি সবাইকে অনুরোধ করব এইদিকে চিন্তা করার জন্য। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডিপুটি স্পীকার :**—অনারেবল মেম্বার তড়িতমোহন দাশগুপ্ত।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :**—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, গতকাল মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণকে আমি সমর্থন করছি এবং স্বাগত জানাচ্ছি। এই ভাষণের মধ্যে ত্রিপুরার এমন কোন সমস্যা নেই যার উল্লেখ তিনি না করেছেন। নিশ্চয়ই বিরোধী দল কি কি অসুবিধা আছে তা বলবেন কিন্তু মূল যে সমস্যাগুলি আছে, যেটা ত্রিপুরার অর্থনীতির দিক দিয়ে এবং তার অনগ্রসরতার দিক দিয়ে, তাকে বিদূরিত করার জন্য সরকারের যে প্রচেষ্টা তার উল্লেখ তিনি এই ভাষণের মধ্যে করেছেন এবং সমস্যা যেখানে গুরুতর, এবং সরকারের যে সীমিত শক্তি তার উল্লেখ করতেও তিনি পশ্চাদপদ হন নি, সেই দিক থেকে এই ভাষণকে স্বাগত জানান যায়। পঞ্চম পঞ্চবর্ষিকী পরিকল্পনা খাতে ত্রিপুরা সরকার যে বরাদ্দ রেখেছিলেন সেই বরাদ্দ কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেননি এবং তার জন্য যে ত্রিপুরা সরকার সন্তুষ্ট নন, সেই অসন্তোষের কথাও তাঁর বক্তব্যের মধ্যে রাজ্যপাল রেখেছেন এবং রেখে বলেছেন সরকার বুঝতে পেরেছেন যে সম্পদ একত্রীকরণের সময় এসেছে। এটাকে আমি দৃঢ় পদক্ষেপ বলে মনে করি। কেউ কেউ সমালোচনা করতে গিয়ে বলেছেন যে কেন্দ্র যদি না দেয়, তাহলে কাজ হবে না। ত্রিপুরা আজকে পূর্ণ রাজ্যের মার্যাদায় উন্নীত হয়েছে, তাকে সাহসের সঙ্গে সমস্যার মোকাবিলা করতে হবে। শুধু চাওয়ার দ্বারা সমস্যার মোকাবিলা করা যাবে না। আমরা রাজনীতির ক্ষেত্রে যদি সাবালিকত্ব'এ পৌছে থাকি তাহলে অর্থনৈতিক ক্ষেত্রেও আমাদের সাবালিকত্ব দৃপ্তভাবে ঘোষণা করতে হবে, সেইদিক থেকে রাজ্যপাল যে ইঙ্গিত দিয়েছেন, আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। তার কারণ যখনই অর্থনৈতিক সংঘাত আসে সরকার তার মোকাবিলা করে। কেন্দ্রীয় সরকার যে অর্থ কমিশনের কথা বলেছেন আমাদের অর্থ বাড়িয়ে দিয়েছে, কোথা থেকে বাড়িয়ে দিলেন

যার জন্য এই রাজ্যপাল তাঁর ভাষণে সন্তোষ প্রকাশ করেছেন ? সেটাও কেন্দ্রীয় সরকার যে ট্যাক্স আদায় করছেন, বিভিন্ন ক্ষেত্রে তারই ন্যায্য অংশ হিসাবে ত্রিপুরা যা পাবে তারা সেটা ঘোষণা করেছেন। সেটা দেওয়ার পরেও কেন্দ্রীয় সরকার ত্রিপুরার অগ্রগতির জন্য বর্ত্তমান পর্যায়ে ৬৭ কোটি টাকা অনুমোদন করেছেন। তারপর যদি ত্রিপুরা সরকার মনে করেন যে আমাদের উন্নতির জন্য আমাদের অর্থ আগাম নেওয়া দরকার তাহলে নিশ্চয়ই সেটা তারা করবেন। সেটা করা উচিত এই জন্য যে আজকে দেশের মধ্যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে এবং অনেকে বলেন যে দেশের মধ্যে কালো টাকা ঘোরাফেরা করছে। তাহলে যারা এই কালো টাকা নিয়ে মুনাফা করছে তাদের কালো টাকা কি তুলে নেওয়া উচিত নয় এবং সেই টাকা যদি ত্রিপুরার বাজারে খেলা করে এবং সেই সুযোগ নিয়ে যদি তারা খাদ্য মজুত করে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য মজুদ করে তাহলে সেই অর্থ তুলে নিয়ে কি জনসাধারণের ব্যয় করা উচিত নয় এবং ত্রিপুরাতে কেন্দ্রীয় নূতন কর নাই। আপনারা কি অস্বীকার করবেন যে ত্রিপুরাতে যে সব মোটর গাড়ী আছে কোন গরীব সেইসব মোটরগাড়ী কেনে না ? ত্রিপুরাতে যারা মোটর গাড়ী কেঁনেন, তারা মোটর কেনে অন্য রাজ্যে চলে যান। অন্যান্য রাজ্যে এর জন্য শতকরা ১০ পারসেন্ট ট্যাক্স আছে। ত্রিপুরাতে তা নেই। কাজেই মোটর গাড়ীর জন্য কেন্দ্রীয় সরকারের সাড়ে তিন পারসেন্ট ট্যাক্স আছে। অন্যান্য রাজ্যে যে সাড়ে সাত পারসেন্ট ট্যাক্স আছে সেটা নাই। তার জন্য যারা আমাদের গাড়ী খরিদ করে তারা সাড়ে সাত পারসেন্ট লাভ করে এবং তার জন্য ত্রিপুরা রাজ্যে আমাদের গাড়ীর দাম কম এবং অনেকেই অভিযোগ করেন যে ত্রিপুরার মোটর গাড়ী কিছুদিন পরে বাইরে চলে যায়। কাজেই ত্রিপুরায় যদি এই ট্যাক্স চালু হয় তাহলে এতো গরীবের উপর নয়। যারা মোটর কেনার মত ক্ষমতা রাখে, যারা ফ্রিজ কেনার মত ক্ষমতা রাখে তারা কেন এই অতিরিক্ত ট্যাক্স দেবে না ? কেন সরকারের হাতে ট্যাক্স বাড়াবার ক্ষমতা দেওয়া হবে না। আমি মনে করি সেটা করা উচিত। কিন্তু গরীবের উপর যে কোন ট্যাক্স আরোপ না করা হয়। কিন্তু যারা প্রসাধনের জন্য বা আরও আরামের জন্য অর্থ ব্যয় করছেন বা যারা দেশে কালোবাজারী বা অতিরিক্ত মুনাফা করছে ত্রিপুরা সরকারের উচিত সেটাকে অবলোকন করে কিভাবে ট্যাক্স তোলা যায় সেটাকে বিশেষ ভাবে দেখা এবং তার জন্য যদি ত্রিপুরা সরকার প্রস্তুতি নেন সেটা গৌরবের বিষয়, সেটা আনন্দের বিষয়। কারণ ত্রিপুরার পরিকল্পনা যদি করতে হয়, আজকে যেহেতু ত্রিপুরা একটা পূর্ণ রাজ্যের মর্য্যাদায় পরিণত হয়েছে, প্রত্যেক রাজ্যকে তার নিজ নিজ ক্ষেত্রে দায়িত্ব নিতে হয়। আগে যখন আমরা কেন্দ্রের অধীনে ছিলাম তখন সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকারের গ্র্যান্ট হিসাবে পেতাম এবং যেহেতু আজকে আমরা রাজ্যের পর্য্যায়ে উন্নীত হয়েছি এবং যখন কেন্দ্রের কাছ থেকে অর্থ আনতে হচ্ছে অন্যান্য পরিকল্পনার জন্য কিন্তু তার ক্ষেত্রে রাজ্য সরকারকেও একটা মেসিং গ্র্যান্ট বা আংশিক পূর্তি দিতে হবে এবং সেইরকম দিলে পর আরও নূতন পরিকল্পনা অনুযায়ী এবং ত্রিপুরা সরকার যদি মনে করেন সেটা অবলোকন করার সময় এসেছে তাহলে সেটা সময়োচিত বলেই আমি মনে করি।

দ্রব্যমূল্যের উল্লেখ করতে গিয়ে ত্রিপুরা সরকার যে কথা বলেছেন যে বাইরের যে মূল্য সেটা নিয়ন্ত্রণ করা সম্ভব নয়, ঠিক কথাই বলেছেন, কিন্তু ত্রিপুরার অভ্যন্তরে যে সমস্ত জিনিষ আছে তার যে নির্দ্ধারিত দাম আছে তাতে যে কনসাম্পশান হয় এবং সেই মূল্যমান যাতে বজায় থাকে তার জন্য আরও সচেষ্ট হওয়ার কথা উল্লেখ করেছেন। কিন্তু উল্লেখে কিছু কাজ হবে না। তাকে বাস্তবে রূপায়িত করতে হবে এবং যে জিনিষগুলি আছে সেটা যাতে সমভাবে বন্টিত হয়। আমরা পত্র পত্রিকায় দেখি যে কেরোসিন আসছে সেই কেরোসিন লুকিয়ে রাখা হয়। পত্রিকায় খবর আছে যে গাড়ী নিয়ে কেরোসিন আসছে, পথের মধ্যে সেটা অন্য জায়গায় চালান করে দেওয়া হয়। ত্রিপুরা সরকারকে শুধু ভিজিলেন্স রাখলেই চলবে না। এই ধরনের লোকের অভাবের সুযোগ নিয়ে, যারা মুনাফা করতে যাচ্ছে, যারা ব্যবসায় করতে যাচ্ছে তাদেরকে কঠোর ভাবে নিত্য প্রয়োজনীয় যে সমস্ত দ্রব্য আছে তা বন্টনের জন্য অতি দ্রুত পরিকল্পনা নিতে হবে। তারা যদি অনুভব করে থাকেন যে আজকে পেট্রোলের ক্ষেত্রে বা কেরোসিনের ক্ষেত্রে, চিনির ক্ষেত্রে বা সরষে তেলের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে অতি মুনাফাবাজীর চেষ্টা চলছে, সরকার নিজেই স্বীকার করেছেন যে এই সমস্ত জিনিষের যে যো়ান সেটা অত্যন্ত কম এবং তার সুযোগ নিয়ে পূর্ব্বাহ্ণেই ব্যবসায়ী যারা তারা নানাভাবে সেটাকে সরিয়ে রাখার চেষ্টা করছে। কাজেই পরিকল্পনা অনুযায়ী অতি পূর্ব্বাহ্ণে থেকেই সরকারকে সচেষ্ট হওয়া উচিত যে সেইগুলিকে ন্যায্য মূল্যের দোকান বা রেশন দোকান গ্রামাঞ্চলে স্থাপিত করে যতখানি পাওয়া যায়, যদি কমই পাওয়া যায় তাহলেও যেন সেটা ন্যায্য দামে পাওয়া যায়। অতিরিক্ত পয়সা দিলে পাওয়া যাবে আর গরীব পাবে না এই অবস্থাটা আমরা বরদাস্ত করতে রাজী নই। জিনিষ যদি থাকে যদি বেশী দামে পাওয়া যায় তা হলে বুঝতে হবে যে ব্ল্যাক মার্কেটিং করছে। সরকারের দৃঢ় হস্তে সেটাকে নিয়ন্ত্রণ করতে হবে এবং যতটুকু আমরা পাই ত্রিপুরার দরিদ্রতম লোক সেটা যাতে ন্যায্যমূল্যে পায় তার ব্যবস্থা অতি কঠোরতার সংগে সরকারকে করতে হবে।

কর্ম বিনিয়োগের সাফল্যতার কথা উল্লেখ করা হয়েছে। যাদের তাঁরা কাজ দিয়েছেন সেটার জন্য প্রশংসা পাওয়ার যোগ্য। কিন্তু সমস্যার গুরুত্ব আরও সঠিক আরও গভীরভাবে অবলোকন করা দরকার এবং আগামী দিনে যাদেরকে চাকরী দেওয়া হয়েছে তা ছাড়া প্রতি বৎসরেই চাকরীর ক্ষেত্রে লোক সংখ্যা বৃদ্ধি পাচ্ছে কর্মসংস্থানেরও বৃদ্ধি হয়েছে। খুব ভাল কথা যে সেল্ফ এমপ্লয়মেন্টের সুযোগ তাঁরা করেছেন। কিন্তু এটা দেখতে হবে গভীরভাবে যাদেরকে ট্রেনিং দেওয়া হয়েছে, তার জন্য যে বাতাবরণ তৈরী করা দরকার। সরকারকে সেই মানসিক যে প্রস্তুতি সেটাকে পাশ কাটিয়ে পরবর্তী পর্য্যায়ে আনলে চলবে না। বিদ্যালয় বা কলেজ পর্য্যায়ে শিক্ষা ব্যবস্থার মধ্যে এমন একটা দিক রাখতে হবে যে যেখান থেকে ছেলে-দের মনের মধ্যে সেই প্রেরণা আসে, সেই আত্মবিশ্বাস আছে যে আমরা যারা পাশ করছি তাদের উপায় শুধু চাকরী সন্ধান করা নয়, উপায় হচ্ছে জীবিকার সন্ধান করা এবং সেই জীবিকার সন্ধান আমরা ব্যবসায় বাণিজ্য এবং শিল্পের মধ্য দিয়ে আমরা করতে পারি। এবং তার জন্য সরকারকে কৃষিও যে বিজ্ঞান বিদ্যা এবং কৃষিও যে একটা সম্মানজনক শিক্ষা তার পরিবেশ সৃষ্টি করতে হবে। কারণ কৃষিকে আমরা অবহেলা করে এসেছি। কারণ যারা কৃষিকাজ করে

তাদেরকে আমরা একটু নীচুমানের লোক বলে মনে করে এসেছি। কিন্তু আমাদের শিক্ষা ব্যবস্থার মধ্যে যদি এই জিনিষটাকে আরও মননশীলতার সংগে গ্রহণ করি। যেহেতু ত্রিপুরাতে নিজেদের সিলেবাস তৈরী হচ্ছে সেই শিক্ষা ব্যবস্থার মধ্যে এমন একটা জিনিস ঢোকানো উচিত যার ফলে ছেলেরা স্কুল থেকে বেরিয়ে আসার পর স্বাধীনভাবে চিন্তা করার সুযোগ পাবে যে একমাত্র চাকরীটাই আমাদের কাম্য নয়, আমাদের নিজেদের আত্ম সাহায্য পেলে বা আমাদের যদি শিখিয়ে দেওয়া হয় তাহলে আমরা তার ভিতর থেকে নূতন কর্মসংস্থানের সুযোগ আমরা করে নিতে পারি। কাজেই সেইদিক থেকে যে উদ্দেশ্য রয়েছে তাকে আগামী সনে বাস্তবে রূপায়ণের সংগে সংগে সরকারের আরও কঠোরতর দৃষ্টি দিতে হবে। শিক্ষা ব্যবস্থার ভিতরে অন্যান্য প্রচারের মাধ্যমে বাতাবরণ সৃষ্টি করতে হবে এবং কি কি কর্মসংস্থান আছে, কি কি সম্ভাবনা আছে সেটা সরকারকে দেখতে হবে এবং দেখে পূর্বাহ্ণে সেইগুলিকে সঠিক বিদ্যালয় বা কলেজের মাধ্যমে কাজের ধারাগুলি আর একটু স্পষ্ট করে তুলতে হবে এবং আরও স্পষ্ট করে অতি পূর্বাহ্ণে তাদের কাছে পৌঁছে দিতে হবে যা হলে পরে সবাই বুঝতে পারে এবং তারা তাদের মনকে তৈরী করতে পারে। কিন্তু বাস্তব দিক থেকে আর একটা দেখার কথা আছে। কাজেই যখন ট্রেনিং দেওয়া হয় তখন এটা লক্ষ্য রাখতে হবে যে তারও একটা আকাঙ্খা আছে, কোন ছেলেরা তার জন্য ট্রেনিং পাবে। অনেকের মনে আছে কিছু যখন আমরা করতে পারছি না, অন্ততঃ একটা ট্রেনিং নিয়ে এসে শেষ পর্যন্ত চাকুরী হবে। কিন্তু এর জন্য যদি একটা বাতাবরণ তৈরী করা যায় তাহলে পর সরকার একটা কমিটির দ্বারা সেটা পরীক্ষা করে দেখতে পারেন যে কাদের আগ্রহটা মেকী আর কাদের আগ্রহটা আসল, কাদেরকে ট্রেনিং দিলে পর এটাকে নিয়ে বাস্তবিক পক্ষে প্রকৃত বা সত্যিকারের ব্যবসা করবে এবং এটাকেই জীবনের ব্রত বলে গ্রহণ করবেন, সেই সমস্ত ছেলেদেরই বেছে নেওয়া উচিত। কাজেই এর জন্য একটা বাতাবরণ তৈরী করার দরকার আছে।

আমি খুসী হয়েছি যে যোগাযোগের দিকে ত্রিপুরার সরকার দৃষ্টি দিয়েছেন, বিদ্যুৎ শক্তি উৎপাদনের কথাও রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন যে ত্রিপুরার অভাব দূর করবার জন্য ত্রিপুরাতে একটি তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা হবে। আমরা বিদ্যুৎ চাই এবং ত্রিপুরার দৈনন্দিন জীবনের প্রয়োজনে এবং আজকে কেরোসিনের যে ভাবে অভাব বৃদ্ধি হয়েছে তার জন্যও বটে এবং তাছাড়া ত্রিপুরাতে শিল্প প্রসারের ক্ষেত্রেও এমন কি কৃষির ক্ষেত্রে কৃষিকে যদি আরও ফলপ্রসূ করতে হয় এবং আরও রবি শস্যের ফলন যদি বাড়াতে হয়, তাহলে বিদ্যুৎ শক্তি অপরিহার্য্য কিন্তু তাপ বিদ্যুৎ উৎপাদন মূল্য সস্তায় হবে না মূল্য বেশী পড়বে তা লক্ষ্য রেখে কাজে হাত দিতে হবে। কৃষিকে যদি সাফল্য মণ্ডিত করতে হয় তাহলে ত্রিপুরাকে নির্ভর করতে হবে মাটির নীচে যে জল আছে তাকে উপরে তুলে আনার উপর এবং সেই মাটির নীচে জলের অথবা সাব সয়েল ওয়াটারের ভূতাত্বিক সমীক্ষা সেটার কিছু কিছু কাজ আরম্ভ হয়েছে শুনেছি। কিন্তু এটাকে অত্যন্ত জরুরী ভিত্তিতে এবং সম্ভব হলে এক বছরের মধ্যে ত্রিপুরার মাটির নীচের সঞ্চিত জলরাশির ভূতাত্বিক সমীক্ষা শেষ করা উচিত এবং এটা শেষ করার পর কোথায় কি ধরনের ডিপ টিউবওয়েল হতে পারে সেটা নির্দ্ধারণ করা উচিত তাহলে পর কৃষির ক্ষেত্রে যেটা উল্লেখ করেছেন তার সফলতা সম্ভব হতে পারে। সেদিকে সরকারের দৃষ্টি আরও দ্রুততর

হওয়া উচিত যে ত্রিপুরার মাটির নীচের জলের যে সমীক্ষা চলছে এবং তার ভিত্তিতে যদি টিউবওয়েল করা হয় তার জন্য বিদ্যুতের সরবরাহ যেন প্রচুর থাকে।

তারপর আমি আরও ২।১টি কথা বলব ত্রিপুরা সরকারকে বিবেচনা করবার জন্য, যেহেতু তারা বলেছেন যে ৩০ মেঘাওয়াট তাপ বিদ্যুৎ কেন্দ্র এখানে স্থাপন করা হবে এবং সেটা যদি ত্রিপুরার অভ্যন্তরে হয় তাহলে ত্রিপুরা সরকারকে বিবেচনা করতে বলব, আসামের সংগে আমাদের যোগাযোগে হাই গ্রিডের তার স্থাপিত হয়েছে। কারণ এখানে যে আলোচনাটা হচ্ছে, সেটা হচ্ছে বিদ্যুৎ কিভাবে আসবে? আসামের সংগে হাইগ্রিড যেটা স্থাপিত হয়েছে সেটা ছাড়াও আসাম থেকে যদি কয়লা এনে তার গ্রিডের তার আনলে তাহলে ত্রিপুরা সরকারকে আর একবার বিবেচনা করে দেখা উচিত যে আমাদের বিদ্যুতের দাম কম পড়বে বা এই যে তাপ বিদ্যুৎ কেন্দ্র সেটাকে আমাদের ত্রিপুরার অভ্যন্তরে স্থাপন করি তাহলে বিদ্যুতের মূল্যমান কম পড়বে। এই দুটোর মধ্যে যেটার মূল্যমান কম হয়, সেটাকে করে তবেই তাপ বিদ্যুতের ব্যবস্থা করতে হবে এবং এই ক্ষেত্রে যদি দেখা যায় যে এরজন্য সময় লাগবে তাহলে ত্রিপুরা সরকারকে একটু লক্ষ্য করতে হবে যে ত্রিপুরার অভ্যন্তরে বিশেষ করে বড় মুড়াতে যে নেচারেল গ্যাস পাওয়ার সম্ভাবনা আছে, সেই গ্যাস দ্বারা বিদ্যুৎ তৈরী হতে পারে কিনা এবং যদি সেটা করা হয়, তার জন্য কতদিন সময় লাগবে, এই সমস্ত জিনিষগুলি আবার সমীক্ষা করে দেখার দরকার আছে আবার তারমধ্যে আমরা কোন উপায়ে কাজগুলি দ্রুততার সংগে করতে পারব সেটা অবলোকন করতে হবে তাতে আমাদের কাছে বিদ্যুৎ সরবরাহের যে মূল্য সেটা স্পষ্ট হয়ে পড়বে। এই কয়েকটা কথা উল্লেখ করে রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন, তাকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনীন্দ্রচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গভর্ণারের ভাষণে গাঁও পঞ্চায়েত গুলিকে ক্ষমতা অর্পণ ও বাজেট হস্তান্তর বিষয় সম্পর্কে কোন উল্লেখ নাই। পঞ্চায়েত গঠন করা হয়েছে, এই কথাই তিনি মাত্র এখানে উল্লেখ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ২৬ বছরের এক চেটিয়া কংগ্রেসী শাসনে তারা এখন পর্য্যন্ত পঞ্চায়েতের হাতে কোন ক্ষমতা দিতে পারেন নাই। এই সম্পর্কে মহারাষ্ট্র এবং তমিলনাড়ু কি করেছে, সেই সমস্ত কথা অবশ্য এখানে উল্লেখ করা হয়েছে এবং এখান থেকে নাকি লোক পাঠানো হবে ঐ সমস্ত জায়গাতে যাতে সেখানে পঞ্চায়েত সম্পর্কে জ্ঞানলাভ করে আসতে পারে। কিন্তু আমি বলি যেখানে পঞ্চায়েতের হাতে কোন ক্ষমতাই দেওয়া হয়নি, সেখানে ঐ মহারাষ্ট্র অথবা তামিলনাড়তে প্রেরণ করে কি লাভবান হব, এটা আমাদের অর্থের অপচয় ছাড়া আমি আর কিছু মনে করি না। আজকে গাঁও প্রধান ও সদস্যদের তাদের কুক্ষিগত করে রাখা হয়েছে, গাঁও সভার সম্পর্কে কোন মতামতই তাদের কাছ থেকে নেওয়া হয় না, এই রকম অনেক নজীর আছে। যেমন রামদয়াল মৌজা, তুচিন্দ্রা ইত্যাদি গাঁও সভাতে গত ডিসেম্বর ও জানুয়ারীতে যে সমস্ত রাস্তার কাজ করানো হয়েছে, সেইগুলির ব্যাপারে পঞ্চায়েতের সংগে কোন রকম যোগাযোগ রাখা হয় নি। এবং রামদয়াল মৌজায় যে রাস্তাটুকু করা হয়েছে সেই রাস্তাটা হচ্ছে একটা পুরানো রাস্তা এবং সেই রাস্তা করানোর জন্য দুই

বার করে টাকা দেওয়া হয়েছে, সেই রাস্তার আনুমানিক ১ মাইলও রিপেয়ার করা হয় নি। এই সমস্ত কাজগুলি কাকে দিয়ে করানো হয়েছে? না এগুলি করানো হয়েছে কংগ্রেসের পেটুয়া যারা দালালী করে তাদেরকে দিয়ে। আজকে ১৫।২০ বছর হয়েছে এই গাঁও সভা গঠন করা হয়েছে, গাঁও পঞ্চায়েতে যে নির্বাচন করার কথা, সেটাও মেয়াদ মত করা হয় না। অনেক ক্ষেত্রে দেখা যায় যেখানে ৫ বছর পর পর একটা নির্বাচন হওয়ার কথা সেই মেয়াদ অতিক্রম হতে চলেছে কিন্তু নির্বাচন করা আর হয় না। তার কারণ হল নির্বাচন হলে পর তাদের পক্ষের লোক হেরে যাওয়ার সম্ভবনা আছে, সুতরাং সেই সমস্ত ক্ষেত্রে এই নির্বাচন করা হয় না, এই হচ্ছে আমার ধারণা। ইহা গণতন্ত্রের প্রতি অবহেলা ছাড়া আর কিছুই নয়। আবার কোন কোন ব্লকে নির্বাচন করার পর সেখানে বি, ডি, সি গঠন করার যে কথা আছে, সেটা করা হয় না। এমন কি পরবর্তী নির্বাচন এসে যায়, তবুও বি, ডি, সি গঠন করা হয় না। তার ফলে সেখানকার জনসাধারণের কাজকর্মের ক্ষেত্রে যে বি, ডি, সি, গঠন করার দরকার, সেটা না করে বি. ডি, ও সাহেবের উপর ন্যস্ত করা হয় এবং তিনি তার খেয়ালখুশী মত সেখানে ক্ষমতা ব্যবহার করে থাকেন। গ্রাম পঞ্চায়েত এবং গাঁও প্রধানদের কি কি ক্ষেত্রে ব্যবহার করা হয়? মাননীয় উপাধ্যক্ষ মহোদয় যেখানে ধানের লেভী করা প্রয়োজন খাজনা ইত্যাদি আদায় করা প্রয়োজন সেই সমস্ত কাজ তাদের মাথা পেতে নিতে হয় এবং যেখানে জনসাধারণের স্বার্থে আঘাত আসবে সেখানেই তাদের ব্যবহার করা হচ্ছে। এইভাবে আজকে তাদের ব্যবহার করা হচ্ছে। এই পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার জন্য গত সেসন থেকে আমরা বলে আসছি আলোচনা করেছি এবং আমরা প্রস্তাবও নিয়েছি যে পঞ্চায়েতের হাতে পূর্ণ ক্ষমতা দিতে হবে। কিন্তু আজ পর্য্যন্ত পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া হয়নি। শুধু তাই নয় মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমাদের এই রাজ্যে ২৬ বছর কংগ্রেসী শাসন করছেন এবং শিল্প, কৃষি ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে উন্নতির জন্য তারা সচেষ্ট আছেন বলে সব সময় বিধান সভায় ঘোষণা করা হচ্ছে শাসক গোষ্ঠির পক্ষ থেকে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি আজ কৃষির উন্নতি করতে করতে এমন জায়গায় নিয়ে গিয়েছে। তার পর শিল্প—শিল্পেরও উন্নতি করতে করতে এমন স্তরে এনেছে যে আজ অনেকগুলি চা বাগান বন্ধ হয়ে গিয়েছে। তারই প্রতিবাদে আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** :—শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা** :—মাননীয় স্পীকার স্যার, গতকাল মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাঁর ভাষণের আমি বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই কারণে যে গতবারের বাজেট অধিবেশনের ভাষণ সেই ভাষণে আমরা যা দেখেছি এই ভাষণেও আমরা তাই দেখছি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোন পরিবর্ত্তন এই ত্রিপুরা রাজ্যের জন্য দেখছি না। কারণ আজকে ৫০ হাজার জুমিয়া তাদের জন্য কোন কর্মসংস্থান হয় নাই তাদের কোন পুনর্ব্বাসন হয় নাই সেজন্য আমি বিরোধীতা করছি। আজকে প্রতি গ্রামে কি দেখা যাচ্ছে পানীয় জলের অভাব প্রাইমারী স্কুলগুলিতে পানীয় জলের কোন ব্যবস্থা নাই তারও কোন উল্লেখ এখানে নাই সেখানেও কোন পরিবর্ত্তন নাই। কাজেই সারা ত্রিপুরায় ২৬ বছর যাবত যেভাবে ছিল সেই

ভাবেই আছে। তার প্রমাণ আজকে ২৬ বছর পর্য্যন্ত পানীয় জলের কোন ব্যবস্থা হয় নাই। গত শেসানে যেখানে পাম্পিং সেট বসানোর কথা ছিল ছৈলেংটাতে এবং মেসিন নেওয়াও হয়েছিল কিন্তু এক মাস সেখানে রাখার পর সেটিকে সেখান থেকে সরিয়ে আনা হয়েছিল। কাজেই এই সরকার জনসাধারণের সরকার নয়। যদি জনসাধারণের সরকার হতো তাহলে সেই পাম্প মেসিনটা সেখানে বসানো হত। কিন্তু মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে জিজ্ঞেস করতে চাই সেখানে তদন্ত করা হউক জনসাধারণের যে দাবী সেই দাবী আজও হয় নি। কাজেই এই ২৬ বছর কংগ্রেসী সরকার যেভাবে জনসাধারণের কোন কাজ করে নাই এইজন্য আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাতে পারি না। মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই যে কৈলাসহরের ধুমাছড়া পর্য্যন্ত যে রাস্তা করার কথা ছিল কিন্তু আজও করা হয় নাই। তার কারণ আমি আর বেশী বলতে চাই না এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** :—শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবলচন্দ্র বিশ্বাস** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে বর্তমান ত্রিপুরা রাজ্যের যে পরিস্থিতি আমাদের রাজ্যপাল উল্লেখ করেছেন — দ্রব্যমুল্য বৃদ্ধি তার ফলে ত্রিপুরা রাজ্যের যে সংকট তেলের দাম বেশী কাপড়ের দাম বেশী চিনির দাম বেশী সিমেন্ট পাওয়া যায় না এই যে একটা সমস্যা—একদিকে দ্রব্যমুল্য প্রতিদিন বেড়ে যাচ্ছে আর অন্যদিকে জিনিষপত্র পাওয়া যাচ্ছে না সংগে সংগে ত্রিপুরার মানুষ অর্থের অভাবে জিনিষপত্রের অভাবে ভুগছে। আবার ঐদিকে ছা-পোষা যে সমস্ত কর্মচারীরা আছেন সামান্য বেতন পান যারা তারাও ভোগছে। এই পরিস্থিতির পারপ্রেক্ষিতে এই সমস্ত পরিস্থিতি সামনে রেখে আমাদের মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাতে আমরা দেখছি যে মাননীয় রাজ্যপাল ত্রিপুরা রাজ্যের বর্তমান পরিস্থিতি এটা তিনি সম্যক ভাবে উপলব্ধি করতে পেরেছেন তাই তিনি বর্তমান পরিস্থিতিতে সরকারের কি কি করণীয় এবং কি ভাবে আগামী দিনে চলতে হবে তার একটা ইংগিত তাঁর ভাষণের মধ্যে রেখেছেন। এটা সত্যি কথা যে ত্রিপুরার সমস্যা বহু সমস্যা। এই সমস্যাগুলিকে একত্রিত করে বক্তব্য রাখতে গিয়ে তা সংক্ষেপে বলা হয়েছে। তবে এটা সত্যি কথা যে মোটামোটি ভাবে সমস্যাগুলি সম্পর্কে তিনি অবিহিত হয়েছেন। সেই দিক দিয়ে যদি বলতে হয় তাহলে আমি বলব যে আমাদের ত্রিপুরা রাজ্যের জন্য যে অর্থ ৬ষ্ঠ কমিশন দ্বারা ধার্য্য করা হয়েছে সেই অর্থ যদিও প্রয়োজনের তুলনায় নগণ্য সেটা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে প্রকাশ পেয়েছে। কিন্তু একটা জিনিষ উল্লেখ করব যে মাননীয় রাজ্যপালের ভাষণে কর্ম বিনিয়োগের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ১৯৭৩—৭৪ সালে ৫,৯২৬টি শূন্য পদের মধ্যে ৫,৩০৩ জনকে চাকরী দেওয়া হয়েছে আর ১৯৭২—৭৩ সালে ২,২৭৪ জনকে চাকরী দেওয়া হয়েছে। এটা সত্যি আনন্দের কথা। দেখা যাচ্ছে সব মিলিয়ে যদি দেখা যায় তাহলে আমরা দেখব মোটামোটি ভাবে প্রায় ১০ হাজার লোকের কর্মসংস্থান হয়েছে। এইখানে সত্যিই আনন্দের ব্যাপার যে অল্প মাত্র দুই বৎসরের মধ্যে বর্তমান সরকার এতগুলি বেকারের চাকুরীর

দিয়েছেন তাতে মোটামোটি বেকারদের যারা ছিল তার মধ্যে চাকুরী হয়েছে সত্যি কথা। কিন্তু অঞ্চলের দিকে যদি আমরা চাই তাহলে আমি জিজ্ঞাসা করতে চাই যে গণ ইন্টারভিউ যে হয়েছিল যতটুকু সম্ভব আমি অ্যাকজেক্‌টলি বলতে পারছি না তবু ১৫ হাজারের মত গণ ইন্টারভিউ হয়েছিল। ১৫ হাজার বেকারের যদি গণ ইন্টারভিউ হয়ে থাকে তাহলে ১০ হাজারের চাকুরী হয়ে গেছে। অর্থাৎ ৩ ভাগের দুই ভাগের চাকুরী হয়ে গেছে। এই যে হিসাবটা আমরা পাই মোটামোটি ভাবে এই হিসাবটা যদি আমি দেখি তাহলে পরে চাকুরীটা কোথায় হলো? এই সম্বন্ধে আমাকে অনুসন্ধান করতে হবে। আমি কৈলাশহরে দেখেছি সেখানে বিশেষ করে আমি ঐখানের একজন প্রতিনিধি আমার মোটামোটি জানা আছে সেখানে ৫ জনেও পেয়েছে কিনা সন্দেহ। ধর্ম্মনগর এই একই কথা। কমলপুর আরও শোচনীয়। সাবরুম তাও একই অবস্থা। উদয়পুর বেকারদের তাড়নাতে এম, এল, এরা বার বার বেকারদের হাতে অপদস্থ হচ্ছেন। বিলোনীয়া এই একই কথা। তাহলে এত চাকুরীটা কোথায় গেল? আমি গত বৎসর বলে-ছিলাম যে চাকুরীটা কি শুধু বনমালীপুরই সীমাবদ্ধ থাকবে? কিন্তু সেই দাবীটা আজ পর্য্যন্তও পূরণ করা হয়নি। তাহলে রাজ্যপালের ভাষণের মধ্যে যেটা আমরা দেখছি সত্যি এতে আমরা খুশী কিন্তু বাস্তব অবস্থায় এইটা কোথায় গেল সেইটা অনুসন্ধানের প্রশ্ন। যেখানে গ্রামে মফঃস্বলে বেকার ছেলেরা তারা চাকুরী পাচ্ছে না তারা টেষ্ট রিলিফের কাজ করতে প্রস্তুত সেখানেও তারা কাজ পায় না অথচ আমরা কাগজে কলমে কাজ শেষ করে ফেললাম। অন্ততঃ গণ ইন্টারভিউ যাদের হয়েছিল এদের খবর কি? কোথায় গেল এদের চাকরী কাদের দেওয়া হলো চাকুরী-গুলি? ওখানে যদি আমি বলি চাকুরীগুলি দেওয়া হয়েছে মুখ চিনে চিনে দেওয়া হলো পেছনের দরজা দিয়ে তা না হলে মফঃস্বলের ছেলেগুলি চাকুরীর জন্য রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াবে কেন? কাজেই রাজ্যপালের ভাষণ সমর্থন যোগ্য এবং সমর্থন করি কিন্তু বাস্তব অবস্থা দেখে হতাশ হচ্ছি। দুঃখ হয় কি হচ্ছে চাকুরীর মাধ্যমে কোথায় কনসপাইরেসি চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওখানে আমি দেখছি যোগাযোগ ব্যবস্থা সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। রেললাইনের দরকার, এইসব কথা বলতে গিয়ে মাননায় উপাধ্যক্ষ মহোদয়, গত বৎসর বিগত রাজ্যপালের ভাষণে এই কথাটা ছিল এবং শুধু রেললাইনের কথাই নয়, অনেক কথাই গত বৎসর রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি এইবারও আমরা দেখেছি কিন্তু যে পরিবর্ত্তনটা হয়েছে সেইটা হলো গত বৎসর রাজ্যপালের ভাষণে বাংলায় যেটা ছিল সেইটা হলদে রংএর আর এই বার সেই ভাষণটা হচ্ছে লাল রং এর। এইটুকুই তারতম্য। তবে আশা রাখি যে এইগুলি হয় তো হবে। যোগাযোগ সম্বন্ধে যে কথাটা আছে এবং বৎসরের পর বৎসর আমরা জানি যে যোগাযোগ রেল-লাইন বা বাংলাদেশ থেকে এইখানে যে যোগাযোগের কথা বলা হয়েছে সেইটা সেন্ট্রাল গভর্ণ-মেন্টের উপর নির্ভর করছে কারণ কেন্দ্রের অনুমোদন না পেলে পর এইগুলি হয় না। এইটা একটা প্রশ্ন আমাদের এখানকার সংগে কেন্দ্রের কতটুকু যোগাযোগ করতে পারছি। আমরা তো দিল্লীতে বিশেষ করে আমরা জানি যে আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে দুই বৎসরে প্রায় ১০৪।৫ বার গিয়েছেন। কিন্তু কেন্দ্রকে কি কনভিনস করা গেল না এই যে ত্রিপুরা রাজ্যের যেখানে যান-বাহনের অভাব আজকে ত্রিপুরার মানুষ সম্পূর্ণ বিপদের মুখে আজকে যানবাহনের অভাবে কি

হচ্ছে এইটা কল্পনা করা যায় না। ধর্মনগর রেল ষ্টেশনে মাল আসে এইটা স্বাভাবিক ইনকাম টেক্স দিতে হয় না, বিশেষ করে মালের উপর চার্জ দিতে হয় না। ধর্মনগর মাল আসে এজেন্টরা মাল আনে এবং সেখান থেকে আবার চলে যায়। ধর্মনগর কয়েকজন মল্লিকের একটা ঘর আছে এজেন্সী নিয়েছেন ত্রিপুরার ষ্টের নামে মালগুলি এখানে তো সংগে সংগে শুধু তাই নয় এই কলকলি ঘাটে ডেসপাচ হয়ে যায়। এই যে সমস্যাটা রেল লাইন যদি এইদিকে না আসে বা এই আগরতলা না আসে তাহলে এই সমস্যার সমাধান হবে কি করে? শুধু আমরা কাগজে এই রাজ্যপালের ভাষণে বছরের পর বছর পেয়ে যাব কিন্তু বাস্তব ক্ষেত্রে কি হবে? কাজেই আমরা সমর্থন করি রাজ্যপালের ভাষণকে কিন্তু বাস্তবে যদি কিছু না দেখতে পাই তাহলে কি হবে? এই দিকে আমাদেরকে বলা হচ্ছে দিল্লী রাজী হচ্ছে না, হচ্ছে না কেন? ব্যাপারটা কি এই একটা জিজ্ঞাসা, আজকে শুধু আমাদের সদস্য-দের নয় ত্রিপুরার প্রত্যেকটা মানুষের জিজ্ঞাসা হয় না কেন? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কাজেই রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখছি ইণ্ডাসট্রি সম্পর্কে আমাদের সামনে যে প্রতিশ্রুতি আছে বা যে বক্তব্য রয়েছে সত্যিই এইটা আশাব্যঞ্জক এবং আমরা আশা রাখি যে ত্রিপুরা রাজ্যে এই ছোট রাজ্যে শিল্প কাগজের কল বা জোট মিল চিনির কল এইগুলি হলে আমাদের সমস্যার সমাধান হবে এবং আমরা আরও উন্নত স্তরে যেতে পারবো। কিন্তু একটা জিনিষ তো আমি বুঝতে পারছি না এখানে বলা হয়েছে যে কুটির শিল্প শিল্প নগরীর সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং ধর্মনগরে শিল্প নগরীর গঠনের কাজ অনেক দূর অগ্রসর হয়েছে। তাহলে তিনটা শিল্প নগরী হয়ে গেছে। কি হচ্ছে এই তিনটার মধ্যে একটা কুমারঘাটে আছে, কুমার-ঘাটে যারা গেছেন দেখবেন চারটা ঘর আছে সেখানে। দিনে যদি যান দেখবেন শৃগালটিগাল সেখানে ঘুরাফেরা করে আর সেখানে জংগলে পাখীগুলি আছে ওরা ওদের বংশবৃদ্ধি করছে সেখানে স্বাধানভাবে। কিন্তু ইণ্ডাসট্রির বংশ বৃদ্ধি হচ্ছে না। উৎপাদন সেখানে বাড়ে না। তাহলে ইণ্ডাসট্রি কি শুধু কয়েকটা ঘরের জন্য কয়েকটা দালানকোটার জন্য। ধর্মনগরে আর একটা সেই পানিসাগরে একটা কলেজ আছে সেই কলেজের একসটেনশন বিলডিং সেইটা বছরের পর বছর পরে আছে। বিলডিং হলেই কি শিক্ষকদের শিক্ষা বেড়ে যাবে, কতকগুলি দালানকোটা হলেই কি ইণ্ডাসট্রি বেড়ে যাবে? তাহলে যেগুলি আছে সেখানে উৎপাদন বাড়া-নোর জন্য কি চেষ্টা করা হচ্ছে? সেখানে উৎপাদন বাড়ানোর জন্য যে মূলধন কেপিটেলের দর-কার আমরা আশা করি তার ব্যবস্থা করা হবে। কারণ মূলধন ছাড়া উৎপাদন বাড়ে না উৎপাদন হতে পারে না। তাহলে এইখানে আমরা কি শুধু ত্রিপুরার মানুষকে বলবো যে আমরা ইণ্ডাসট্রি করছি অমুক জায়গায় তিনটা করলাম অমুক জায়গায় বিলডিং করলাম, এই যে পানিসাগর ট্রেনিং কলেজ সেখানে দশটা বিলডিং করলাম। কাজে কাজেই এখানে আত্মজিজ্ঞাসা এসে গেছে যে আমরা বলছি কি আর হচ্ছে কি? যেখানে ঘর আছে, যেখানে জায়গা আছে সেখানে উৎপাদন বাড়ানোর লক্ষ্য নেই, সেখানে ক্যাপিটাল ইনভেষ্টমেন্ট করার কোন প্রশ্ন উঠেনা। আবার একটা বিল্ডিং সম্প্রসারণ। ঠিক আছে, যদি এটা হত যে এখানে আমার জায়গায় সংকুলান হচ্ছে না, এখানে লেখার ষ্ট্রেংথ বেড়েছে এই ঘরে হচ্ছে না, ক্যাপিটেল খাটিয়ে আর এটাকে আমার বাড়ানো দরকার তখনই কেবল সেটা বাড়ানোর প্রশ্ন উঠে। কাজে কাজেই রাজ্যপাল যে উনার ভাষণে বলেছেন, এবং আমরা যেহেতু আশাবাদি, কাজেই আশা রাখার প্রশ্ন আছে। আজকে

পৃথিবীর মানুষ অর্থ নৈতিক দিক দিয়ে বিভিন্ন ষ্টেজ উৎরে গেছে. অর্থ নৈতিক উন্নয়নের দিকে গেছে, সেখানে ইণ্ডাসট্রিয়াল রিভলিউশান হয়েছে কিন্তু আমাদের ভারতবর্ষে ইণ্ডাস্ট্রীয়াল রিভলিউশান হয়নি। কিন্তু ভারতবর্ষের মানুষ আশাবাদী, কাজেই তারা বিশ্বাস করে যে মহাজনরা যখন বলেছেন তখন হলেও হতে পারে, তাদের বিশ্বাস মহাজনরা যা বলে তা হয়। ভারতবর্ষের মানুষের সেই বিশ্বাস আছে। মারকেণ্ডলজিল্যাল সেন্টিমেন্ট অর্থাৎ দার্শনিক সেন্টিমেণ্ট'এ বলে যে মহাজন যেটা বলছেন সেটা হবে, সেটা ভারতবর্ষের মানুষ বিশ্বাস করে, সেইদিকে লক্ষ্য রেখে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু বর্তমান সায়েনটফিকের যুগে যেখানে স্কীম আছে, যেখানে মানুষ অর্থ নৈতিক দিকটা বৈজ্ঞানিক চিন্তা করে ধাপে ধাপে এগিয়ে যায়, যেখানে কেলকুলেশান'এর মাধ্যমে অংকের মত এগুতে চায়, সেখানে শুধু আশা আর আশা। অর্থ নৈতিক দিক থেকে ত্রিপুরা রাজ্যের কি একটা অবস্থা তার মধ্যে আজকে আমাদের অবাক হতে হয় যে আজকে এই ২০ শতাব্দীতে পদার্পণ করেও আমাদের আশার উপর কথা চলছে, এখানে কোন স্কীম'এর প্রশ্ন নেই, এখানে কোন অর্থ নৈতিক কাঠামোর প্রশ্ন নেই। আজকে অর্থনৈতিক চিন্তা-ধারা আমারা রাখিনি শুধু প্রতিশ্রুতি আর প্রতিশ্রুতি। এই প্রতিশ্রুতি দিয়ে কি হবে? ইণ্ডাস্ট্রী বাড়ানোর কি পরিকল্পনা? কতজন বেকারের চাকুরী হবে কতজন বেকারকে বেসরকারী কর্মে নিয়োগ করা হবে, তার কোন কথা এখানে আছে? ত্রিপুরার মানুষ আজকে বুঝে গেছে ত্রিপুরা সরকারের নীতি। তবুও আমরা রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাই এই কারণে যে আমাদের ত্রিপুরার মানুষ এখনও সেই ষ্টেজে রয়ে গেছে, আমরা বিশ্বাস করি মহাজনদের কথা। মাননীয় অধ্যক্ষ মহোদয় অনেক কথা আছে। এ্যাগ্রো সার্ভিস স্কীমের জন্য তিন লক্ষ টাকার স্কীম, তার জন্য বেশ কয়েক লক্ষ লাইন বিস্তারিতভাবে লেখা হয়েছে। কুমার-ঘাট, তেলিয়ামুড়ায় একটি করে এ্যাগ্রো সার্ভিস--ঐ কৃষি যন্ত্রপাতি তৈয়ার করার জন্য তিন লক্ষ টাকার স্কীম। বেশ কয়েক লাইন লেখা হয়েছে। এখানে আমার একটা প্রশ্ন থেকে যাচ্ছে। মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যে তপশিলী উপজাতির লোকসংখ্যা বলা হয়েছে ৪১·৩২ শতাংশ— অর্থাৎ ত্রিপুরা রাজ্যের মানুষের ১০০ জনের মধ্যে ৪১·৩২ শতাংশ হচ্ছে তপশিলী উপজাতি লোকের বাস। এখানে আমরা খুশী হয়ে গেছি যে কয়েক হাজার লোকের পুনর্বাসন দেওয়া হয়েছে এবং আরও বলা হয়েছে যে এদের উন্নতি করার চেষ্টা করা হচ্ছে আমরা খুশী এই জন্য। কিন্তু ত্রিপুরা রাজ্যের একটা বিরাট অংশ তপশিলী জাতি এবং উপজাতি। বিরাট তাদের সমস্যা। এই যে উপজাতি লোকগুলি, তপশিল লোকগুলি, তারা কিন্তু এক সম্প্রদায়ের নয়। বিভিন্ন সম্প্রদায়ের লোক তারা। এদের মধ্যে ট্রাইবেলদের মধ্যে যেমন আছে বিভিন্ন সম্প্রদায়, বিভিন্ন ভাষা, বিভিন্ন ধর্ম, তেমনি তপশীলিদের মধ্যে আছে বিভিন্ন সম্প্রদায়, বিভিন্ন পেশা, বিভিন্ন ভাষা এবং তাদের আচার অনুষ্ঠান। অর্থ নৈতিক দিক দিয়ে তাদের সম্পর্কে কি বলা হল? মাত্র কয়েক হাজার লোককে পুনর্বাসন দিয়েই কি তাদের সম্পর্কে বলা হয়ে যায়। কয়েকজনকে কিছু টিলা জমি দিয়ে আর ১৯১০ টাকা দিয়েই কি পুনর্বাসনের ব্যবস্থা খালাস হয়ে গেল? মাত্র কয়েকজনকে পুনর্বাস দেওয়ার কথা বললেই কি তাদের অর্থনীতির কথা, তাদের উন্নতির কথা, তাদের শিক্ষার কথা বলা হয়ে যায়, ভাষার কথা বলা হয়ে যায়?

গতবার রাজ্যপালের ভাষণে ছিল ৩০০ পরিবারকে ভূমিতে পুনর্বাসন দেওয়া হবে। প্রশ্নটা এখানেই জাগছে। তবে আমি রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাই এবং অভিনন্দন জানাই এই কারণে যে উনি কোন মতে ৪১ পার্সেন্ট লোকের বক্তব্য যেভাবেই হউক এখানে রেখেছেন। কিন্তু গতবার রাজ্যপালের ভাষণে যা ছিল, এবারও তাই আছে। এটা দেখে আমার মনে হয় এই জিজ্ঞাসা জাগল যে এই ২৫ বছরে যা হয়ে গেল, যে অবস্থার মধ্যে এই তপশীলি সম্প্রদায়ের লোকগুলি, ট্রাইবেল সম্প্রদায়ের লোকগুলিকে রাখা হল, এই ভাষণে কি এটাই হবে, এখানেই আমার প্রশ্ন। প্রশ্ন এই কারণে যে ভূমিহীনদের ভূমির ব্যবস্থা আমরা করছি। কিন্তু তপশীলি সম্প্রদায়ের লোক যারা রয়েছে তারা কি সবাই কৃষি কাজ জানে? যদি তা না জানে তাহলে এই সম্প্রদায়ের লোককে ভূমি দিলেই কি চাষবাস করে পুনর্বাসনের কাজ হয়ে যাবে? তাদের অর্থ নৈতিক পুনর্বাসনের উল্লেখ কোথায়, এই রাজ্যপালের ভাষণে তা নেই। হয়তো উত্তরে বলা হবে যে এর বেশী রাজ্যপালের ভাষণে লেখা যায় না। কিন্তু আমার প্রশ্ন যে ৪১ শতাংশ তপশীলি জাতি এবং উপজাতি—তাদের স্কীম সম্পর্কে কেন বলা হবে না, তাদের অর্থ নৈতিক পুনর্বাসনের ব্যবস্থার কথা কেন বলা হবে না। যাদের জমি নেই সেই কৃষকদের জমি দেওয়ার কথাতো বলা হয়েছে। কিন্তু তপশীলি সম্প্রদায়ের মধ্যে আমরা দেখছি একটা সেকশান মাছ মারে, একটা সেকশান আছে কাপড় ধোয়, একটা সেকশান আছে জুতা সেলাই করে, একটা সেকশান আছে রাস্তা পরিস্কার করে, তাদের সম্পর্কে কি বলা হল? ত্রিপুরাতে প্রচুর জলাশয় আছে, মাছ ধরার ব্যবস্থা আছে, তবে যারা ভূমিহীন তাদের ভূমি দেওয়ার কথা যেখানে বলা হয়েছে, সেখানে তপশীলি সম্প্রদায়ের মধ্যে যারা মৎস্যচাষ করে তাদের কেন জলাভূমি দেওয়া হবে না, সেটার উল্লেখ রাজ্যপালের ভাষণে কেন নাই? সত্যি কষ্ট হয় যে এই যে তপশীলি সমাজের কথা এখানে পরিস্কারভাবে—যেটা বলার প্রয়োজন ছিল সেটাকে এড়িয়ে গিয়ে তিন লক্ষ টাকার জন্য বেশ কয়েক লাইন লেখা হয়েছে। যেখানে কোটি কোটি টাকার প্রশ্ন, যেখানে একটা জাতির বাঁচা মরার প্রশ্ন, একটা জাতি নিম্নতর শ্রেণীগুলিকে উন্নতি করার প্রশ্ন, সেই প্রশ্ন রাজ্যপালের ভাষণে পরিস্কারভাবে না থাকাতে আমি আশ্চর্য্য হলাম। ট্রাইবেলদের কথা বলুন, আর তপশীলি উপজাতির কথাই বলুন, কি দেওয়া হল তাদের? তাদের জমি দেওয়া হবে। এখানে একজন মাননীয় সদস্য বলেছিলেন যে লাঙলের কোন প্রতিশব্দ নেই। এই যে শতশত বছর জুমিয়ারা জুম কাটল, শতশত বছর ধরে তারা এখানে বসবাস করে, লাঙল কি তারা চেনে না। লাঙল তারা দেখে নি। এই জন্য লাঙলের প্রতিশব্দ সেখানে পাওয়া যায় না। এই যে ট্রাইবেল সম্প্রদায় তাদের যদি জোর করে লাঙল ধরিয়ে দিই তাহলে লাঙলের চাপেই তো তারা মারা যাবে। লাঙল কে চালাবে। কাজেই জুমিয়াকে শুধু বললেই চলবে না যে পুনর্বাসন দিলেই তার সমস্যার সমাধান হয়ে যাবে। তার জন্য সুষ্ঠু অর্থ নৈতিক পুনর্বাসনের প্রশ্ন রয়েছে। অর্থ নৈতিক পুনর্বাসনের প্রশ্ন রয়ে গেছে। এটা আমরা রাজ্যপালের ভাষণে আশা করে ছিলাম। সেটা আমরা দেখি নি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে একটা জায়গায় আমরা দেখেছি গণতান্ত্রিকভাবে আমরা আমাদের ত্রিপুরার মানুষের উন্নতি করার চেষ্টা করছি এটা আমাদের কংগ্রেসের নীতি এবং ইন্দিরা গান্ধীর নীতি। ভারতবর্ষের মানুষের গণতান্ত্রিক

ভাবধারায় সমাজবাদের দিকে এগিয়ে নিয়ে যাবেন। এটা আমাদের পার্টির পলিসি। মানুষকে জোর করে দাবিয়ে রাখা যাবে না। তার ব্যক্তিগত স্বাতন্ত্রের স্ফুরণ আমাদের করতে হবে। সঙ্গে সঙ্গে তাদের অর্থ নৈতিক কাঠামো পরিবর্ত্তন করতে হবে। এই যে আমাদের নীতি সেই নীতি রূপায়নের পরীক্ষায় আমাদের উর্ত্তীর্ণ হতে হবে। কাজেই মানুষকে আমরা দাবিয়ে রাখতে পারি না। সংগে সংগে তাদের অর্থ নৈতিক সমাধান করতে হবে। সেজন্য আমরা পরিষ্কারভাবে বলেছিলাম যে মানুষের ব্যক্তিগত স্বাধীনতাকে আমরা রক্ষা করব এবং সংগে সংগে অর্থ নৈতিক স্বাধীনতা আনবো। তারা অনেকে অনেক মত ও পথ পছন্দ করে। আমি দেখেছি রাজ্যপালের ভাষণে এই কথাটা আছে। এই জন্য আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। একটা ইঙ্গিত এখানে আছে ব্যক্তি স্বাধীনতার উপর। আমরা এখানে আইন করি নাই। বলি নাই যে লেভি আমাদের দিতে হবে। কিন্তু ব্যক্তি স্বাধীনতাকে যখন আমরা তুলে ধরেছি তখন আমরা দেখলাম আমাদের ত্রিপুরা রাজ্যে খাদ্য সংগ্রহের সাফল্য অন্যান্য অনেক রাজ্যের চাইতে বেশী। আমরা অনেক বেশী ধান সংগ্রহ করতে পেরেছি এবং এটা হয়েছে সমাজবাদের কথা বলতে গিয়ে। ব্যক্তি স্বাধীনতার স্ফুরণের জন্য। তাদের কথা বলার যা অধিকার দেওয়া উচিত ক্ষমতা যদি দেওয়া যায় তখন দেখা যায় অনেক সময় আইন ব্যতিরেকেই তাদের সাধ্যমুযায়ী কাজ করে। এটা পরীক্ষিত। এটা আমরা দেখেছি যদি আমরা প্রকৃত পথে চলতে পারি তাহলে তাদের মনে সাড়া জাগে। কিন্তু রাজ্যপালের ভাষণে যে কথা আছে সেটা সত্যিই আইনানুযায়ী হয়েছে। সেটা ত্রিপুরার মানুষ পছন্দ করে। তাদের কাছ থেকে সাড়া পাওয়া গেছে। কিন্তু আমরা দেখেছি কিছু কিছু জায়গায়, কোথাও কোথাও তার ব্যতিক্রম হয়ে গেল। যেমন কনজিউমার্স অ্যাক্ট আছে। যে আইন মোতাবেক যদি কোন কনজিউমার, যারা নাকি খাদ্য কিনে, তারা যদি বেশী দাম রাখে তাহলে সেটাকে সীজ করে। কিন্তু এবার আমরা দেখলাম কিছু কিছু সরকার কর্মচারী স্বতঃস্ফূর্তভাবে, যে সমস্ত গাও প্রধানেরা, পঞ্চায়েতের লোকেরা, যারা ধান চাল দিল, কিন্তু কিছু কিছু সরকারী কর্মচারী স্বতঃস্ফূর্তভাবে তাদের ধান সীজ করল, হামলা করল পাঁচ কুইন্টাল করে, দশ কুইন্টাল করে ধান যা তাদের বাড়ী থেকে আনা হল সেটা কার স্বার্থে? সেটা কি গণতান্ত্রিক স্বার্থে কেউ তাদের করতে বলেছে। মাননীয় মুখ্যমন্ত্রীর একটা চিঠি আমার কাছে আছে। সকাল বেলা সীজ করা হয়েছে, বিকাল বেলা তাদের ছেড়ে দেওয়া হয়েছে। কিছু কিছু লোক তাদের দলগত স্বার্থরক্ষার জন্য কিছু অফিসার পাঠিয়ে দিল অমুকের ধান সীজ কর। সেটা কার স্বার্থে? কৈলাশহরে এমনটা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পূর্ত্তবিভাগের কথায় রাজ্যপাল সন্তুষ্ট হয়েছে। কিন্তু আমরা সন্তুষ্ট হতে পারি নাই। তিনি বলেছেন পূর্ত্তবিভাগের টাকা এবার খরচ হয়ে যাবে। হয়ত আগরতলা শহরে খরচ হয়ে যেতে পারে। রাস্তা হতে পারে, বিল্ডিং হতে পারে। কিন্তু গ্রামাঞ্চলে রাস্তাঘাট বিলডিং হয় নাই। পূর্ত্তবিভাগ কোথায় কি কাজ করল সেটা হয়ত পরবর্তী সময়ে আমি জানতে পারব।

আর একটা কথা আছে শিক্ষা বিভাগের। এবারের যে বর্ত্তমান সমস্যা সেটা হচ্ছে নুতন যে কোর্স হয়েছে টেন ক্লাস টু ক্লাস, টোয়েলভ ক্লাশ সিলেবাস। এখনও বই পাওয়া যাচ্ছে না।

এখানে বই লাইব্রেরীতে পাওয়া যায় না। পাব্লিকের কাছে নাই। কাজেই এই সম্পর্কে আমি আগামী দিনে আলোচনা করব। এইভাবে আপাততঃ আমি ধন্যবাদ প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—**শ্রীগুণপদ জমাতিয়া।

**কক-বরক**

**শ্রীগুণপদ জমাতিয়া :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১১ই মার্চ রাজ্যপাল যে বক্তব্য নারিথমানি, আর জাগাঅ বর্তমানে যে ম্যালেরিয়ানি আক্রমণ এবং ম্যালেরিয়ানঅ একেবারে নির্মূল থাইনানি বাগুই বনিকোনঅ ভাষণঅ কুরুই। এর ফলে আও গভর্ণরনি ভাষনঅ সম্পূর্ণ ভাবেনঅ বিরোধীতা থাইঅ। কতগুলি আজকে সারা ত্রিপুরা রাজ্যনঅ চুঙ চিন্তা থাই নাই থালাই দিনের প্রতি দিন, ম্যালেরিয়ানি যে রোগী আক্রান্ত থাইমানি, এর পরিপ্রেক্ষিতে চুঙ কিন্তু চিনি যে গভর্ণর যে রাজ্যপাল একটা কিছুনঅ বনি যে রক্ষা থাইনানি বাগুই. জনতানঅ যে রক্ষা থাইনানি বাগুই আব কোনঅ অ-ককথাইঅ ছালাঙলিয়া। তিনি ধারণা থাই নাইথালাই আবতুই অবস্থাঅ এই যে ম্যালেরিয়ানি হাত থেকে মানুষ, বরকরগ দিনের প্রতি দিন যে রোগী আক্রান্ত অঙ তঙমানি, কোন বরক মুক তঙ মায়া। তিনি অন্তত: টাউন বন্দরঅ, ধরেন আগরতলা টাউনঅ চুঙ নুগঅ, দিনের প্রতি দিন মাছি বারকথা তেব বেছি থাই। কিন্তু অরনি এই শাসক সরকার আবরগনি চিন্তা থাই মায়া যে গরীব অংশ বরগনঅ কিছু ফান রক্ষা থাইনানি বনি একটা কিছুবঅ চিন্তা থাই মায়া। কারন বরগ অঙথা, দুতালা, তিনতালা নানা রকমখে অনেক বরগ সুখ স্বাচ্ছন্দে তঙগঅ। যেহেতু গরীব অংশ বরকনি বাগুই বরগনি কোন চিন্তা থাইনানি বান্তা হিনুইফান বরগ অরনিঅ চিন্তা থায়া। তেব চুঙ, টাউন, বন্দরঅ ই অবস্থাঅ তিনি গ্রাম অঞ্চল দিক দিয়া চিন্তা থাই লাংথালাই, দিনের প্রতি দিন, বছরান পর বছর বরগ ম্যালেরিয়া রোগী আক্রান্ত তঙগঅ। কিন্তু বনঅ সাধারণতঅ সার্ভেলেন্স ওয়ার্কার মাধ্যমে যে কতগুলি বনি কার্যকরি থাইনানি আবেদন থায়া। কিছুটা কুই তঙথা। কুমানি ফলে কিন্তু বরগনঅ কুমানি বাহাই পালাই? ঔষধপত্র কুরুই আবনি থানি। যখন সার্ভেলেন্স ওয়ার্কার অফিসঅ আচুগুই তঙগানু আফুরু, জনতা থাঙগুই বনি আরঅ দাবী থাইঅ—চুনঅ ঔষধ রুদি! বঅ তাম ছা? ত্রিপুরা সরকার যদি ঔষধ পাথক্‌ছা ছিনকাই, বনি রক্ষা অঙনানি কোন ব্যবস্থা রিয়া ছিনকাই চুঙ তাম থাই মানাই? নরগনি নরগ ব্যবস্থা থাইদি বিধানসভাঅ থাঙগুই সমালোচনা থাইদি। আবতুই কক ছাঅই বরগ আনন্দ সুখ স্বাচ্ছন্দের বাস থাই তঙথা। তেব তাম ছা? বরগ অনেক জাগাঅ অনেক কিছুনঅ ডিপার্টমেণ্ট নি বরকনঅ ওথক রহকা। যেমন ডি, ডি, টি, স্প্রে থাইমানি। আগিঅ যে ডি, ডি, টি স্প্রে থাই অই মানুষ জীবন ধারণ থাইমান, মশামাছি থেকে যে রক্ষা মানমানি আজকে বনি থেকে ছুদুন রক্ষা মানানি উপায় কুরুইথা, বরগনি কোন লাম কুরুইথা। কারণ এই শাসক গোষ্ঠি সরকার ছিঅ যে ডি, ডি, টি স্প্রে থাইমানি ফলেঅ, মশামাছি কমঅ. তাছাড়া গরীব অংশ বরক, অনেক কিছু আও মুক থা, মছারি, চুঙ যেটা হিনঅ গুন্দা, পাইলিয়া। এই গুন্দা পাইলিয়া-অ একদিকে অনেক মফঃস্বল বিভিন্ন দোকানঅ কিছু হয়তো বিক্রি কম অঙথা।

এই কমন তাম প্রয়োগ খাইনানি ছিনুই—নজ বরগ এই ডি, ডি, টি স্প্রে খায়া। অবন বরগনি চিন্তা। বরগ যারা পঁজিপতি- কালো টাকার উপার্জ্জন খাই মানাই আবরগনি চিন্তা খাই—অ। কিন্তু গরীব অংশ মানুষ, যারা গ্রাম অঞ্চল বাস খাই তঙনাই, টাউন বন্দরঅ যারা নাকি গরীব বরকরগ বরগনি বাগুই বরগ চিন্তা খাইনানি এক কনানঅ দৃষ্টি নারিখ-য়া এই ই শাসক গোষ্ঠী সরকার। তিনি চুঙ সুগঅ, এই ২৬ বছর গনতন্ত্র, যে বরগ আবনি থানি—অ চুঙ তাম ভোগ খাইকা। যে অরনি কতকগুলি রাজ্যপাল ভাষণ রুমানি, তপশিলি জাতি ও তপছিলি উপজাতি একদম স্বর্গ রাজ্য বাস খাই মা তংখা। বরগনি কোন দুঃখ কুরুইখা আবতুই কক ছাই থাঙ্কা। কিন্তু চুঙ বাস্তব ক্ষেত্র— নাই নাইনানি বাস্থা অঙ্গ তিনি, গ্রাম অঞ্চল বন্দর-অ নাইনানি বানতা অঙ্গ তিনি যে অরনি যে কক ছামানি আব—বাই সত্যিকারে দা গ্রাম অঞ্চলনি, অরনি দুষটি ভঙ্গি মতে দা অঙ তঙ। আবনঅ চুঙ লক্ষ্য খাই নাইনানি বান্‌তা অঙ তঙ্গ—অ। তিনি হয় তো মন্ত্রী মণ্ডলীরগ, যে রাজ্যপালরগ আবরগ হয়তো আবনঅ চিন্তা খাইনানি তিনি বান্‌তা ছিনুই—ফান বরগ তিনি চিন্তা খাইয়া। তিনি টাউন বন্দরনি তঙমুঙ, মন্ত্রীবগনি নক গুরি থাঙ্কা, মন্ত্রীনি নক কাইখা মুক থাঙ্কা, বিধান সভা কাই নাইখা, রাজমহল মুক থাঙ্কা। আবনি বাগুই বরগ চিন্তা খাই—অ প্রতিটি মনুষ্য—ন অবতুই অবস্থাবে তখা। বছরঅ একবারগে ত্রিপুরা রাজ্য ফাই, আবতুই কক ছাঅই থাঙ্কা। তিনি ত্রিপুরা রাজ্য খুব উন্নতি অঙলাহা, প্রতিটি গরীব অংশনঅ সুষ্ঠু অঙ থাঙ্কা,—আব বরগ কক ছানানি বাধ্য অঙ্গঅ। কিন্তু তিনি মন্ত্রীরগ অবনঅ দৃষ্টি ভঙ্গী খাইঅই আ কক নারিখনা বান্‌তা। রাজ্যপাল যে অবস্থা অর—অ কক হামানি যে সম্পূর্ণ ভাবেনঅ আঙ আবননঅ বিরোধীতা খাই—অ। প্রতিটি পদক্ষেপন একটা প্রতিশ্রুতি রুই থাঙ্গঅ, কিন্তু চুঙ সুগঅ বাস্তব ক্ষেত্র অ কোন প্রতিশ্রুতি—নঅ বরগ কার্য্যকরী খাইয়া। আবঅ যেমন চুরাইফুরু আমিঙছানঅ শিকার ফুরুঙনা বাগুই তকতুই থুঙতুই। যেমন ককলে ছাক, কাহামা কাহাম। নুজকথা এই নরগনঅ প্রতিশ্রুতিরুখা, নরগনি শিক্ষানি বাগুই এই ব্যবস্থা তঙগঅ, নরগনি চিকিৎসানি বাগুই এই ব্যবস্থা তংগঅ, নরগনি খাদ্যনি এই ব্যবস্থা—কতগুলি কক ছাঅই। কিন্তু স্কুল নক রুখা মাষ্টার কুরুই ডাক্তার রুখা ঔষধ কুরুই, ডিস্‌পেন্সারী রুখা আবঅ কোন ডাক্তার কুরুই। ডাক্তার কম্পাউণ্ডার বিথে আবঅ নক কুরুই অখা। এই অবস্থাবে তিনি প্রনিটি গরীব অংশনি বরগনঅ দিনের প্রতি দিন লাঞ্ছিত খাই-অই বনঅ অরনি বিতাড়িত খাই-অই বরগনঅ তেব নিগুমথে রহনানি আবনঅ বরগনি একমাত্র লক্ষ্য। আবনি বাগুই—নঅ বরগ তিনি এই কক ভাষন খাই মায়া। ম্যালেরিয়া থেকে বরকনঅ মুক্ত খাইনানি বাগুই, আবনি বাগুই এই এই স্কীম তঙগঅ, আবনঅ তিনি কার্য্যকরী খাইনাই। তেব তনি এই সরকার যে ত্রিপুরা শাসক সরকার আবরগনি চিন্তা ধারা কোনদিন ওই গরীব অংশনি, যে থাঙনানি, বরগ যে সুখ সুবিধা মানানি, বরগ যে রোগী আক্রমন থেকে মুক্তি মানানি—আবনি কোন চিন্তা খায়া। চুঙ সাধারনত: সুগঅ, ডিসপেন্সারী অনেক জাগাঅ, কিছু কিছু রুখা, ডিসপেন্সারী রুখানি বরগনি সম্পূর্ণ বানচাল ইয়কজাকথা। তামাবে ইয়জাক লাঙ বরগ? বরগ হাঅ, ডাক্তার খানা রিখা, তাকলাই বছরঅ তিনটা খুলক রিখা, হেল্থ সেন্টার নানারকম কক ছাঅই, কিন্তু তিনি ডিসপেন্সারী তঙমা তোগা, আবঅ একটা ডাক্তার

কুরুই, কম্পাউণ্ডার পর্যায়নঅ ঠিকমত অঙ্গিয়া। আরঅ কোন বিথি ঔষধপত্রনি কোন ব্যবস্থা কুরুই। আও সুগঅ গতবাবঅ আনি এলাকা টাকার জলা কনৃষটিটিউন্সি—অ পিত্রা অঞ্চল যে ডাক্তারনি বাগুই যে কক ছাঅই ফাইঅ। তা্ুক ছুহ্ ডাক্তার রিয়া। ই কক ছাঅই ফাবঅ বরগ মনুষ্যনঅ মোহ সৃষ্টি থাইঅই বে অমুক থাইকা, ডাক্তার শিক্ষা থাইনানি রহকা, অমঅ থাই রিথা ডাক্তাররিথা, ডিসপেন্সারী অনেক খুলক রিথা। এই যে কক ছাঅ. অ ডিসপেন্সারী নঅ তদন্ত থাইনানি বরগনি চিন্তাধারা কুরুই, আয়অ কোন ঔষধপত্রদা তঙ আবনি কোন ব্যবস্থা কুরুই। আও গস্তবারঅ জম্পুই কলোনীঅ মুক ফাইঅ আরনি বাহাই অবস্থা অও তঙ ডিসপেন্সারী দিক দিয়া? আরঅ তাগঅ মুক? যথন নাকি ঔষধ পত্রনি বাগুই থাঙ—গঅ, জনতা যে কলোনীনি বরকরগ, আব বরগ তাম থাই—'এক কলস জল তুলে দাও, তারপর তোমরা ঔষধ পেয়ে যাবে"। আবেতুই অবস্থা খাইকা ই সরকার। আরনি কোন সুষ্ঠ ব্যবস্থা থঅই-নানি বাগুই ই সরকার চিন্তা থায়া। তাই তিনি আও, রাজ্যপালনি ভাষণ—নঅ সম্পূর্ণ বিরোধীতা থাইজ। তেবঅ উপজাতিনি উপরঅ, গরীব, কৃষকনি ব্যাপারঅ বরগ বাহাইকে চিন্তা ধরা থাহকা? ই রাইমা—শর্মা দিক দিয়া চিন্তা থাই নাহাদি। যে আজ, দীর্ঘদিন পর্য্যন্ত, ২০/৩০ বছর যাবত বসবাসথে তঙমানি বরকরগ তিনি বরগনঅ উচ্ছেদ থাইকা ই সরকার। যে প্রজেক্ট জল—বিদ্যুৎ তৈয়ার থাইনা হিমানি আবনঅ তা থাহদি হিমায়া। চুঙ ছিনঅ—জল—বঅ থাইদি। বনবঅ সুষ্টথে থাইঅই যাতে কৃষকরগনি বাগুই জলসেচ ব্যবস্থা. বিভিন্ন শিল্প কারখানা খুলকদি। কিন্তু বনঅ খাইনা থাওফানঅ, ই যে রাইমা শর্মানিন জনতানঅ যে ততরা ছেবই আরনি বাইরথে, রহাদ সি, আর, পি, বি, এম, পি, পুলিশ বাই আবতুই কক চুঙ ছায়া। চুঙ আরঅ তাম দিন? আরনি জনতা তাম ছা? চুঙ যেএত বছর, যে একদিন জুম চাষ থাই চাই তঙমানি, রাইমা শর্মানি. ২০/৩০ বছর যাবত বসনা থাই তঙমানি, অন্তত: তিনি অরনি জাগানি মালিকথে রুদি চুনঅ মালিক থাঅই চিনি যে নায্য পাওনা, তিনি অরনি যে মূল্য মতে চুনঅ ক্ষতিপূরণ রুঅই চুনঅ অরনি উচ্ছেদ থাইদি। কিন্তু জল—বিদ্যুত বন্ধ থাইনান চুঙ হিয়া। অ জনতাবঅ হিয়া। কিন্তু তিনি অবস্থা বাহাহ? এই জল বিদ্যুৎ—নঅ ফুনগুই যে বরগনি নায্য পাওনা. যে ২০/৩০ বছর যাবত যে বসবাস থাইঅহ চাষাবাদ থে তঙমা জাগানঅ যেমন ছুই রুথালাইমা হাইথে গলা ছেবই পুলিশ, মিলিটারী, সি, আর, পি, বাইথে আরনি উচ্ছেদ থাইনানি ব্যবস্থা থাইকা। ই সরকার আবতুই ছাড়া কোনদিন থাই মায়া। ই সরকার গরীব অংশনি বরকরগ-নঅ গলা তিপকনানি ছাড়া সুষ্ঠ পরিকল্পনা, সুষ্ঠ বিকাশনি চিন্তা থাই মায়া। তাই আও তিনি আছুকনঅ আনি কক ছাঅই, গভর্ণরনি ভাষণ—নঅ সম্পূর্ণ বিরোধাতা থাইঅই আনি বক্তব্য শেষ থালাহকা।

**বঙ্গানুবাদ:**

**শ্রীগুণপদ জমাতিয়া:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১১ই মার্চ তারিখে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, সেই ভাষণে বর্তমানের যে ম্যালেরিয়া আক্রমন এবং সেই ম্যালেরিয়া রোগকে সম্পূর্ণভাবে নির্মূল করার কোন পরিকল্পনার কথা নেই। কাজেই আমি রাজ্যপালের এই ভাষণের সম্পূর্ণ বিরোধীতা করছি। আজ পর্য্যালোচনা করলে দেখতে পাই এই ম্যালেরিয়া রোগের আক্রমন সারা ত্রিপুরা রাজ্যে ছড়িয়ে পড়েছে, কিন্তু এই রোগ দমন এবং এর হাত থেকে জনসাধারণকে রক্ষা করার কোন কিছু ব্যবস্থার কথা রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নি। চিন্তা করে দেখার বিষয় যে দিনের পর দিন ম্যালেরিয়ায় আক্রান্ত হতে হতে এক একজন মানুষ এমন

অবস্থা হয়েছে যে চোখ তুলে তাকানো যায় না। আজ টাউনগুলির দিকে যেমন আগরতলা টাউনের দিকে চেয়ে দেখলেও এই দেখি যে এখানেও মশামাছির উপদ্রব দিন দিন বেড়ে চলেছে। কিন্তু এখানকার শাসক, সরকার গরীব শ্রেণী জনসাধারণকে ম্যালেরিয়ার হাত থেকে রক্ষা করার জন্য ন্যুনতম ব্যবস্থার কথাও চিন্তা করেন না। কারণ, তারা হলেন দু'তলা, তিন তলা বাড়ীর বাসিন্দা, নানারকম সুখ স্বাচ্ছন্দের মধ্যে দিন কাটান। কারণ, গরীব শ্রেণীর মানুষের জন্য তাদের যে দায়িত্ব, সেটাও তারা চিন্তা করতে পারেন না। আর তুলনামূলকভাবে সহর ও গ্রামের অবস্থা চিন্তা করলে, বেশীর ভাগ গ্রাম অঞ্চলের সাধারণ মানুষই দিনের পর দিন, বছরের পর বছর এই ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে চলেছে। কিন্তু সাধারণ সার্ভিলেন্স ওয়ার্কারের মাধ্যমেও এটাকে প্রতিরোধ করার কোন কার্য্যকরী ব্যবস্থা নেওয়া হয় না। কিছু কিছু সার্ভিলেন্স ওয়ার্কার দেওয়া হয়েছে। কিন্তু কিভাবে দেওয়া হয়েছে ? ঔষধপত্র তাদের কাছে থাকে না। সার্ভিলেন্স ওয়ার্কার যখন অফিসে বসে থাকে জনসাধারণ তার কাছে গিয়ে দাবী করে—"আমাদের ঔষধ দাও"। তখন সে কি বলে ? বলে—সরকার যদি ঔষধপত্র না পাঠায়, রোগ প্রতিরোধের কোন ব্যবস্থা যদি করে না দেয়, আমরা কি করতে পারি ? যান, যে যেভাবে পারেন ব্যবস্থা করুন, বিধানসভায় গিয়ে সমালোচনা করুন। এসব কথা বলে তারা বেশ সুখ স্বাচ্ছন্দে দিন কাটাচ্ছে। আরও কি হচ্ছে ? দপ্তরের অনেক কর্মীকে ছাটাই করে দেওয়া হয়েছে। যেমন, ডি ডি, টি, স্প্রের ব্যাপার। আগে যখন ডি, ডি, টি, স্প্রে করা হতো তখন মানুষ মশামাছির উপদ্রব থেকে রেহাই পেয়েছে। আজকে কিন্তু সেটাও বন্ধ হয়ে গেছে, ফলে মানুষ মশার উপদ্রব থেকে রক্ষা পাওয়ার আর কোন উপায় খুঁজে পাচ্ছে না। কারণ, এই শাসক গোষ্ঠি সরকার জানেন যে ডি, ডি, টি, স্প্রে করার ফলে মশামাছি কমে যায়, এর ফলে আমি লক্ষ্য করেছি গরীব শ্রেণী মানুষ মছারী কেনা বন্ধ করে দিলো, এই মছারী কেনা বন্ধ করার ফলে মফস্বলের অনেক দোকান-গুলিতে মছারীর বিক্রী কমতে সুরু করে। এই কারণে তারা ডি, ডি, টি, স্প্রে বন্ধ করে দেয়—এই হলো তাদের চিন্তা ধারা। যারা পুঁজিপতি, যারা কালো টাকা উপার্জন করে তাদের জন্য তারা চিন্তা করেন। যারা গরীব শ্রেণীর মানুষ, গ্রাম অঞ্চল কিংবা টাউনের গরীব মানুষ যারা রয়েছে তাদের জন্য বিন্দুমাত্রও চিন্তা করেন না এই শাসকগোষ্ঠি। আমরা দেখেছি, এই ২৬ বছরের গণতান্ত্রিক শাসনে আমরা কি ভোগ করেছি। তপশিলি জাতি ও তপাশিল উপজাতি সম্পর্কে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাতে দেখা যায় তপশিলি জাতি ও তপশিলি উপজাতি একদম স্বর্গরাজ্যে বাস করছে। তাদের কোন দুঃখকষ্ট নেই, এই কথা বলে গেছেন। কিন্তু আমাদের দেখা উচিত বাস্তব ক্ষেত্রে কি ঘটছে। আজকের এখানকার বক্তব্যের সাথে গ্রাম অঞ্চলের সত্যিকারের অবস্থার মিল আছে কিনা এতসব আমাদের লক্ষ্য করা উচিত। আজ হয়তো রাজ্যপাল, রাজ্যের মন্ত্রীমণ্ডলী তাঁরা হয়তো ভাবতেই পারেন না যে, সেই সব সমস্যা নিয়ে চিন্তা করা উচিত। আজ টাউনের চাল চলন দেখে, মন্ত্রীদের দু'একটা বাড়ীতে ঘুরে ও বিধান সভায় এসে এবং রাজমহল দর্শন করে রাজ্যপাল মনে করলেন যে রাজ্যের প্রত্যেকটি মানুষই বুঝি এই রকম সুখস্বাচ্ছন্দ অবস্থায় আছে। বছরে একবার মাত্র এসে তিনি এতসব কথা বলে গেলেন যে ত্রিপুরা রাজ্য খুব উন্নতি লাভ করছে, রাজ্যের প্রত্যেকটি শ্রেণীর মানুষ সুষ্ঠ জীবন যাপন করছে। রাজ্যপাল এতসব কথা বলতে বাধ্য। কিন্তু মন্ত্রী মণ্ডলীর উচিত বাস্তব ও তথ্যভিত্তিক বক্তব্য রাখা। কাজেই রাজ্যপাল যে অবস্থায় এখানে ভাষণ রেখেছেন আমি সম্পূর্ণভাবে তার বিরোধীতা করছি। প্রত্যেকটি পদক্ষেপে তারা একটার পর একটা প্রতিশ্রুতি দিয়ে যান, কিন্তু আমি দেখি, বাস্তবক্ষেত্রে কোন প্রতিশ্রুতিই তারা কার্য্যকরী করেন না। এটা যেন বিড়ালছানাকে শিকারী করে তোলার জন্য মার্বেল নিয়ে খেলা। যেমন কথা বলেন, সুন্দর সুন্দর, তোমাদের এই প্রতি-শ্রুতি দিলাম, তোমাদের জন্য এই পরিকল্পনা আছে, তোমাদের খাদ্যের জন্য এই ব্যবস্থা ইত্যাদি কথা বলে জনসাধারণকে বুঝানো হয়। কিন্তু বাস্তবে শিক্ষার ব্যবস্থা করতে গিয়ে মাষ্টার নেই, ডাক্তার আছে তো ঔষধ নেই, ডিসপেনসারী দেওয়া হলে পর ডাক্তার

পর ডাক্তার নেই, কম্পাউণ্ডার দেওয়া হয় অথচ তার থাকার ঘর নেই। এহেন অবস্থার সৃষ্টি করে আজ তারা প্রত্যেকটি গরীব শ্রেণীর মানুষকে দিনের পর দিন লাঞ্ছিত করে চলেছেন। তাদেরকে বিতাড়িত করে আরও হয়রানি করে তোলা সরকারের একমাত্র লক্ষ্য। এই জন্যই তিনি ভাষণে এই কথা স্পষ্টভাবে বলতে পারেন নি। যে মানুষকে ম্যালেরিয়া থেকে মুক্ত করার জন্য এই এই পরিকল্পনা আছে এবং সেগুলি কার্য্যকরী করা হবে। গরীব শ্রেণীর মানুষকে বাঁচিয়ে রাখার, তাদের সুখ সুবিধার এবং রোগের আক্রমণ থেকে তাদের রক্ষা করার কোন দায়িত্ব এই ত্রিপুরা সরকার চিন্তা করেন না। আমরা সাধারণতঃ দেখেছি, কিছু কিছু ছোট খাটো ডিসপেনসারী অনেক জায়গায় দেওয়া হয়েছে। কিন্তু তাদের পরিকল্পনা সম্পূর্ণ বানচাল হয়েছে। কেন বানচাল হলো? তাঁরা বলেন ডাক্তারখানা দিয়েছি, এবছর আরো তিনটা হেল্‌থ সেন্টার খোলা হবে, আরো অনেক কথা। কিন্তু আজ যেখানে ডিসপেনসারি আছে সেখানে একজন ডাক্তারও নেই, কম্পাউণ্ডার পর্য্যন্ত ঠিক মত থাকে না, সেখানে কোন ঔষধপত্রের ব্যবস্থা থাকে না। গতবছরও আমার নির্বাচনী এলাকা টাকারজলার অন্তর্গত পিত্রা অঞ্চলের জন্য ডাক্তার এর জন্য বলেছি। আমি দেখেছি এখনো ডাক্তার দেওয়া হয় নি তাঁরা শুধু কথা বলে মানুষের মনে মোহ সৃষ্টি করে। বলেন, ডাক্তারী পড়ানোর জন্য এই ব্যবস্থা করেছি, এই করে দিয়েছি, ডাক্তার ডিসপেনসারী খুলে দিয়েছি। কিন্তু এই যে বললেন, সেই ডিসপেন্‌-সারী তদন্ত করে দেখার কোন চিন্তা তারা করেন না। সেখানে কোন ঔষধপত্র আছে কিনা তদন্ত করেন না। আমি গতবছর জম্পুই কলোনীতে দেখেছিলাম। সেখানকার ডিসপেন্‌সারীতে কি চলছে? কলোনীর জনসাধারণ যখন ঔষধপত্রের জন্য যায়, তখন তাদেরকে বলা হয়, "এক কলস জল তুলে দাও তারপর তোমরা ঔষধ পেয়ে যাবে"। এই অবস্থা করে চলেছেন এই সরকার। এর কোন সুষ্ঠু ব্যবস্থার কথা সরকার চিন্তা করেন না। কাজেই আমি আজ রাজ্য-পালের ভাষণের সম্পূর্ণ বিরোধীতা করছি। আর, উপজাতীদের ব্যাপারে, গরীব কৃষকদের ব্যাপারে এই সরকার কি চিন্তাধারা গ্রহণ করেছেন? এ রাইমা শর্মার ঘটনা চিন্তা করে দেখুন। যে আজ দীর্ঘদিন, ২০/৩০ বছর যাবত সেখানে বসবাস করে আসছেন, তাদেরকে সেখান থেকে উচ্ছেদ করা হয়েছে। আমরা বলছিলাম যে প্রজেক্ট, জলবিদ্যুৎ প্রকল্প বন্ধ করে দেওয়া হোক। আমরা বলছি—সেখানে জলের বাঁধ হোক, কিন্তু সেটাকে সুষ্ঠু রূপায়নের মাধ্যমে জলসেচ এবং বিভিন্ন শিল্প কারখানা গড়ার কাজ ত্বরান্বিত করা হোক। কিন্তু সেটা করতে গিয়ে এটা আমরা সমর্থন করতে পারি না যে রাইমা শর্মার জনসাধারণকে গলা টিপে এবং সি, আর, পি, বি, এস, পি, ও পুলিশ দিয়ে উচ্ছেদ করা হবে। এ সম্পর্কে আমাদের বক্তব্য কি? সেখানকার জন-সাধারণ কি বলে? আমরা যে এতদিন যাবত, ২০ । ৩০ বছর যাবত জুমচাষ করে যে জমিগুলিতে চাষবাস ও বসবাস করে এসেছি, অন্ততঃ এই জমিগুলির মালিকানা আমাদের দেওয়া হোক। মালিকানা সর্ত্ত দিয়ে আমাদের যে ন্যায্য পাওনা, বর্ত্তমান জমির মূল্য অনুসারে আমাদের ক্ষতিপূরণ দেওয়া হোক এবং এরপর এখান থেকে আমাদের উচ্ছেদ করা হোক কিন্তু জলবিদ্যুৎ প্রকল্প বন্ধ করা হোক এমন কথা এখানকার জনসাধারণও বলে না। অথচ অবস্থা কি দাঁড়িয়েছে? এই জল বিদ্যুৎ প্রকল্প রূপায়ণ অজুহাতে, যে জনসাধারণ যারা ২০ | ৩০ বছর যাবত বসবাস ও চাষ বাস করে এসেছে তাদেরকে কুকুর তাড়ানোর মতো গলাটিপে পুলিশ, মিলিটারী, সি, আর,

পি, দিয়ে সেখান থেকে উচ্ছেদের ব্যবস্থা করা হয়েছে। এরকম কাজ ছাড়া এই সরকার আর কিছু করতে পারেন না। এই সরকার গরীব শ্রেণীর মানুষের গলা টিপে ধরা ছাড়া কোন সুষ্ঠু পরিকল্পনা, সুষ্ঠু বিকাশের চিন্তা করতে পারেন না, কাজেই আমি আজ এতটুকু বলেই এবং রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধীতা করেই আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেপুটিস্পীকার :**—শ্রী চন্দ্র শেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মাননীয় রাজ্যপাল উনার স্বল্প ভাষণে সারা ত্রিপুরার অর্থ নৈতিক কাঠামোর উপর লক্ষ্য রেখে যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি আন্তরিক অভিনন্দন জানাই। তিনি শুধু ত্রিপুরার সাধারণ মানুষের কথাই নয় সরকারী কর্মচারী থেকে সুরু করে সরকার যেসব প্রকল্প আগামী আর্থিক বছরে নেওয়া হবে তার সবটাই উনি উল্লেখ করে গেছেন। ত্রিপুরার একটা নিজস্ব আর্থিক কাঠামো গঠন করার যে প্রতিশ্রুতি নিয়েছে এই সরকার সেটাও তিনি উল্লেখ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা লক্ষ্য করেছি যে বিরোধী দলের নেতা উনার ভাষণেও যদিও উনি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে গিয়েছেন কিন্তু পরোক্ষভাবে সমর্থনও করে গিয়েছেন। তিনি উল্লেখ করেছেন যে কোন কোন জায়গায় মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরার মানুষের উন্নতির চিন্তার কথা আছে সেটি তিনি স্বীকার করে গিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় তবে উনি যে কথা বলেছেন যে খাদ্য সংগ্রহের সময় গ্রামের মানুষের উপর জোর জুলুম করা হয়েছে—জানিনা। আমরাও নির্বাচিত প্রতিনিধি বিলোনীয়াতেও আমরা দেখেছি যে সরকার যদি এই অবস্থায় ধান না কিনতেন তাহলে কৃষকের অবস্থা আরও চরমে যেত। আমার মনে হয় বিলোনীয়াতে ধানের মণ ১৫।১৬ টাকার বেশী হতো কিনা সন্দেহ। বিলোনীয়ার মানুষের স্বতঃস্ফুর্তভাবে ধান দিচ্ছে সরকার এখন ৭০ টাকা কুইন্টাল করেছে এখনও দিচ্ছে। উনি শুধু শহরের বেষ্টনীর ভিতর থেকে গ্রামের কথা চিন্তা করছেন গ্রামের যে সত্যিকারের কৃষক তারা প্রচুর ফসল ফলিয়েছে সেটি তারা সরকারের হাতে তুলে দেওয়ার জন্য উদগ্রীব তার প্রতিফলন আমরা বিভিন্ন মহকুমায় পাচ্ছি এবং যা উনি বলেছেন সেটি ঠিক কাল্পনিক কথা বাস্তবের সঙ্গে তার কোন সংযোগ আছে বলে আমি বিশ্বাস করি না—সেটি গ্রামের মানুষের কথা বলে আমি বিশ্বাস করি না। মাননীয় রাজ্যপাল বলেছেন কর্মসংস্থানের কথা-ত্রিপুরায় ক্ষুদ্র শিল্প কারখানা নাই তবু ত্রিপুরা সরকার সাধ্য অনুযায়ী কর্মসংস্থান করেছেন তবে এটা স্বীকার না করার কথা নয় যে বেকার ছেলেদের—যে পরিমাণ বেকার আছে সেই পরিমাণ বেকারদের চাকুরী দেওয়া যায় না। আমাদের বিগত ২৫ বছরের শাসন ব্যবস্থায় অনেক হাই স্কুল হয়েছে কলেজ হয়েছে শিক্ষিতের সংখ্যা বেড়ে গিয়েছে। মাননীয় বিরোধী দলের নেতা নৃপেন্দ্র চক্রবর্তী বলেছেন যে রাজ্যপালের ভাষণে স্কুলের কথা নাই। শিক্ষা খাতে আমি দেখেছি যে রাজ্যপাল তিনি প্রাথমিক শিক্ষার উপর বিশেষ জোর দিয়েছেন এই বছরই ২০০টি নূতন স্কুল স্থাপনের কথা বলেছেন। আজকে আমরা দেখছি যে গ্রামে কিছু প্রাইভেট স্কুল আছে এবং সেই সব জায়গায় বাস্তু ঘুঘুর বাসা আছে। সেজন্য সরকার স্কুলগুলি টেকআপ করার কথা উল্লেখ করেছেন। ২টা কলেজকে স্পনসর্ড স্কীমে ৫ বছরের জন্য সরকার হাতে নিয়েছেন। তাছাড়া কতগুলি স্কুলের ব্যাপারেও বলে গিয়েছেন। এই যদি না হতো তাহলে

দুর্নীতির বাসা ভাংগা যেতো না। তাই রাজ্যপাল উল্লেখ করে গিয়েছেন যে সরকার নিজস্ব পরিচালনায় কতগুলি স্কুল এবং কলেজকে নিয়ে নিচ্ছেন। তাছাড়া বালোয়ারী কেন্দ্রের কথাও তিনি উল্লেখ করেছেন। ফিজিক্যাল এডুকেশান—ব্যায়াম শিক্ষার কথা যা আমরা আগে দেখি নাই গত বছর থেকে আমরা দেখছি—বিলোনীয়াতে গ্রামাঞ্চলেও কিছু কিছু হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় সমবায় সমিতি সম্পর্কে আমি কিছু বলছি। আগে আমরা দেখতাম যে একটা সমবায় সমিতি গঠন করা হতো তার মারফত কৃষকদের ঋণ দেওয়া হত। বিগত দুই তিন বছর আমরা দেখছি প্রতিটি গাঁও সভাওয়াইজ কতগুলি কোপারেটিভ সোসাইটিজ করা হচ্ছে সেইসব সোসাইটিজ মারফত ঋণ দেওয়ার ব্যবস্থা সরকার করেছেন। এ ছাড়া গ্রামের যেখানে বড় বড় বাজার আছে সেখানে কোপারেটিভ ব্যাংক করে এই সমিতির মারফত সাধারণ মানুষ ঋণ পায় পায় সেই কথাও মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন। গতবছর শান্তির বাজার এবং মনু বাজারে দক্ষিণাঞ্চলে দেখেছি। মাননীয় রাজ্যপাল ভূমি সংস্কারের কথা উল্লেখ করেছেন যেটি দীর্ঘদিন যাবত কায়েমী স্বার্থান্বেষী লোক পাহাড়িয়ার সম্পত্তি গ্রাস করে পাহাড়িয়াদের উচ্ছেদ করার চেষ্টা করছিল সেটি মাননীয় রাজ্যপাল অর্ডিনান্স করে বলেছেন যে ১৯৬৯ইং সালের ১লা জানুয়ারী থেকে হস্তান্তরিত জমির ঐ ট্রাইবেলরাই মালিক থাকবে সেটি তিনি উল্লেখ করেছেন। পূর্ত বিভাগের কথা—এটা সত্যি আমরা দেখতে পাচ্ছি গ্রামের রাস্তাগুলি টেকআপ করে—পঞ্চ বার্ষিক পরিকল্পনায় বিভিন্ন গ্রামঞ্চলের রাস্তা যেগুলি ব্লক থেকে টেষ্ট রিলিফ এবং ক্র্যাশ প্রোগ্রাম এর মারফত কার করানো হত সেগুলি পূর্তবিভাগ নিয়ে নিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় বিরোধী দল নেতা যা বলেছেন তিনি একটু পরোক্ষভাবে স্বীকার করে গিয়েছেন যে পুলিশ বিভাগে কর্ম বিনিয়োগের জন্য উনি সন্তুষ্ট হয়েছেন এই জন্য যে সেখানে তিন হাজার পুলিশ নেওয়া হবে। জানিনা তিনি কোন নজরে পুলিশকে দেখেন ত্রিপুরা রাজ্যের পুলিশ ত্রিপুরা রাজ্যের জনসাধারণ থেকেই এসেছে কাজেই আজকে পুলিশ এবং জনসাধারণের মধ্যে আমি কোন তফাত দেখি না। পুলিশ শান্তি রক্ষার জন্য থাকে অবশ্য এটা ঠিক পুলিশকে অনেকে ভয় পায়। ভয় তারাই পায় যারা জোর জুলুমবাজী যারা করে গ্রামের মানুষের যারা শান্তির ব্যাঘাত ঘটায় সেই সব গ্রামের মানুষের শান্তি রক্ষার জন্যই পুলিশ অতন্দ্র প্রহরীর মত কাজ করে যাচ্ছে। সেখানে পুলিশকে রিঅর্গানাইজ করার কথা উল্লেখ করে গিয়েছেন আমাদের মাননীয় রাজ্যপাল। সেখানে শান্তি শৃঙ্খলা হবে—আমরা দেখেছি যে ১৯৭২ইং সালের পর আইন শৃঙ্খলার অনেক উন্নতি হয়েছে পুলিশ তার কর্তব্য ঠিকভাবে করে যাচ্ছে। কাজেই পুলিশকে রিঅর্গানাইজ করে আরও শক্তিশালী করা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেটা অত্যন্ত গৌরবের ব্যাপার সেইটা হচ্ছে শাসন বিভাগ থেকে বিচার বিভাগকে পৃথকীকরণ। সেইটা উনি উল্লেখ করেছেন যে ১৯৭৪ সালের ১লা এপ্রিল থেকে এইটা কার্যাকরী করা হবে। শাসন বিভাগ আর বিচার বিভাগ পৃথকীকরণের জন্য আমরা দীর্ঘদিন যাবত বলে আসছি সেইটা এতদিন পরে কার্য্যকরী হতে চললো সেই জন্য আনন্দিত তাতে গ্রামের মানুষ সাধারণ মানুষ সুষ্ঠু বিচার পাবে এই বিশ্বাস আমাদের আছে। সর্ব্বোপরি যে কথা উনি বলেছেন যে ত্রিপুরা খাদ্যের ব্যাপারে স্বয়ং সম্পূর্ণ যাতে হতে পারে ত্রিপুরার মানুষ

যাতে স্বয়ংসম্পূর্ণ হয় অন্য কোন ষ্টেটের উপর নির্ভর না করে সেই দিকে উনি জোর দিয়েছেন বলে উনার ভাষণকে আমি ধন্যবাদ জানাইয়া আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Mr. Speaker** :—Now, Hon'ble opposition members will speak to the motion of thanks.

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার আমরা এই মোশনের উপর কতকগুলি অ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলাম এবং প্রথম দিক দিয়ে আলোচনার সময় আমরা সময় চেয়েছিলাম এবং ট্রেজারী ব্যাঞ্চ থেকে বলা হয়েছিল যে ট্রেজারী ব্যাঞ্চের কোন আপত্তি নাই—

**মিঃ স্পীকার** :—আমি তো অ্যামেণ্ডমেণ্ট অ্যাক্সেপট করি নি।

**শ্রীসমর চৌধুরী** :—আমরা যে অ্যামেণ্ডমেণ্টগুলি দিয়েছি এক একজন ৩/৪ করে তার জন্য আমরা নিজেদের মধ্যে সময় ভাগ করেছিলাম এবং অ্যামেণ্ডমেণ্ট অ্যাক্সেপট না করলেও আণ্ডারষ্ট্যাণ্ডিংটা এই রকম হয়েছিল যে আজকে জেনারেল ডিস্কাশনটা সেইভাবে আনব কিন্তু এই মুহূর্তে যেভাবে আমাদেরকে চাপ দেওয়া হচ্ছে তাতে আমাদের দিক থেকে অ্যামেণ্ডমেন্টের উপর বক্তব্য রাখা সম্ভব হবে না—

**মিঃ স্পীকার** :—অ্যামেন্ডমেন্ট তো আসার কোন প্রশ্নই উঠেনা যেহেতু অ্যামেণ্ডমেণ্ট অ্যাক্সেপট করা হয় নাই।

**শ্রীসমর চৌধুরী** :—স্যার, সকালে যখন আলোচনা হয়েছিল তখন তো ট্রেজারী ব্যাঞ্চ থেকে বলা হয়েছিল যে তাদের কোন আপত্তি নেই এবং আমাদের লীডার অব দি অপজিশন একটা প্রস্তাব এনেছিলেন যে স্পীকার ইচ্ছা করলে ডিসিশন নিতে পারেন আবার। এইটা কনসিডার করতে পারেন।

**মিঃ স্পীকার** :—আমি বলেছিলাম এই কথা কনসিডার করার জন্য কিন্তু আনফরচুনেটলি আমাদের যে সময়, কথা হচ্ছে আপনারা সময় মতো অ্যামেণ্ডমেণ্ট দেন নি। কাজেই সেইটা আমার পক্ষে অ্যাক্সেপট করা সম্ভব নয়।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, আপনি গতকাল যে রুলিং দিয়েছেন হাউসে সেইটা টেপ রেকর্ড বাজিয়ে দেখা হোক তাহলেই বুঝা যাবে আমার যতটা জানা আছে স্যার, ৫টার মধ্যে অ্যামেণ্ডমেণ্ট দেওয়ার জন্য ঘোষণা করেন নি।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় স্পীকার স্যার, যখন একটা রুলিং দিয়েছেন সেই রোলিংএর উপর এইটা আবার কি করে হয়। আমি তো এইটা বুঝি না।

**মিঃ স্পীকার** :—আমি এই বিষয়ে ডিসিশন তো আগেই দিয়েছি।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, এর পরে উভয় পক্ষ বিশেষ করে ট্রেজারী ব্যাঞ্চ থেকে আমরা লক্ষ্য করেছি তারা মন্তব্য করেছিলেন যে এইটাতে আমাদের কোন আপত্তি নেই। কাজেই—

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এখানে আপত্তি করার প্রশ্ন উঠে না এখানে তো আপনারা আলোচনা করার সময় পাচ্ছেন।

**শ্রীসমর চৌধুরী** :—আমরা যখন এই অ্যামেণ্ডমেণ্টগুলি দেই তখন আমরা আমাদের মধ্যে সময় ভাগ করেছি কে কতখানি আলোচনার সুযোগ পাব। কিন্তু এখন আমাদের সব কিছু

পাল্‌টে যাচ্ছে। সেইজন্য মাননীয় স্পীকার স্যার, আপনাকে অনুরোধ করছি যে আমাদের অ্যামেণ্ডমেন্টগুলি যেভাবে আনা হয়েছে সেইগুলি অ্যাক্সেপট করে নিয়ে আমাদেরকে দেওয়া হোক।

**মিঃ স্পীকার :**—আমি দুঃখের সহিত আপনাদেরকে জানাচ্ছি যে অ্যামেণ্ডমেন্টগুলি গ্রহণ করা সম্ভব নয়। আমি আপনাকে আলোচনা করার জন্য সময় একটু বেশী দিতে পারি

**শ্রীবাজুবান রিয়াং :**—আজকে না হয় আমাদের অ্যামেণ্ডমেন্টগুলি আসছে না কারণ এইগুলি আজকে দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আগামী কাল বা পরের দিন, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি এই কথা বলেছেন যে ৫ টার মধ্যে অ্যামেণ্ডমেন্ট দেওয়ার জন্য ঘোষণা করেছেন তাহলে টেপ রেকর্ড বাজিয়ে দেখা হোক। আমি চ্যালেঞ্জ করছি আপনি অ্যানাউন্‌স করেন নি।

**শ্রীসুনীল দত্ত :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যরা এতক্ষণ বক্তৃতা করার পর এখন কিভাবে এই সময়ে এই কথা উঠতে পারে এইটা আমি বুঝতে পারছি না। আর একটা কথা আপনার রুলিং ঠিকই আছে এবং তারা যে টেপ রেকর্ড বাজিয়ে দেখার জন্য, এখন যদি তাদের দলের নেতাকে সামনে রেখে টেপ রেকর্ড বাজানো হয় এবং এই কথা যদি পাওয়া যায় তাহলে অবস্থাটা কি হবে? আর একটা ডিকলার করেছেন যে ৫ টার মধ্যে অ্যামেণ্ডমেন্ট দিতে হবে। কাজেই এখন সেই অ্যামেণ্ডমেন্টের প্রশ্ন কি করে উঠে বুঝতে পারছি না।

**মিঃ স্পীকার :**—আমি তো এই জন্যই বলছিলাম—

**শ্রীসমর চৌধুরী :**—কথাটা এই জন্য তুলেছি যেহেতু সকালে যখন প্রথম দিকে যখন মোশনের উপর আলোচনা সুরু হয়েছিল তখন প্রথমেই এই অ্যামেণ্ডমেন্টের প্রশ্ন এসেছিল তখন মাননীয় স্পীকার স্যার আপনার সিদ্ধান্ত জানিয়ে দিয়েছেন হাউসকে। কিন্তু জানানোর পর যখন আমরা প্রশ্ন করি তখন ট্রেজারী ব্যাঞ্চ থেকে বক্তব্য রাখা হয়েছিল এবং আমরাও বক্তব্য রেখেছি এবং সেখানে একটা আণ্ডারষ্টেণ্ডিং হয়েছিল যে আমাদের কোন আপত্তি নাই আমাদের তরফ থেকে, ট্রেজারী ব্যাঞ্চ থেকে বলা হয়েছিল।

**মিঃ স্পীকার :**—আপনার আণ্ডারষ্টেণ্ডিং কার সংগে হয়েছিল?

**শ্রীসমর চৌধুরী :**—স্যার, আপনি যদি আপনার আগের সিদ্ধান্তই চালিয়ে যেতে চান তাহলে আমাদের তরফ থেকে আমাদের কোন প্রশ্ন নেই।

**শ্রীবাজুবান রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, আপনি বলেছেন যে ৫ টার মধ্যে এ্যামেণ্ডমেন্ট সাবমিট করতে হবে, এইটা আপনি হাউসে ঘোষণা করেছেন যদি আপনি এই সিদ্ধান্ত নিয়ে থাকেন তাহলে টেপ রেকর্ডটা একটু বাজিয়ে দেখুন আমি চেলেঞ্জ করছি।

**মিঃ স্পীকার :**—আমি তো বলেছি, আমি এইটা হাউসে ঘোষণা করেছি।

**শ্রীবাজুবান রিয়াং :**—মাননীয় স্পীকার স্যার, গতকাল যদি হাউস সারাদিন চলতো ৫টা পর্য্যন্ত তখন কি আমাদের পক্ষে সম্ভব হতো এই অ্যামেণ্ডমেন্ট সাবমিট করা? অ্যামেণ্ডমেন্ট সাবমিট করতে গেলে সময়ের প্রশ্ন আছে কাজেই সময় দিতে হবে।

**মিঃ স্পীকার :**—হাউস তো অ্যাডজর্ণড হয়ে গিয়েছিল।

**শ্রীবাজুবান রিয়াং :**—তাহলে টেপ রেকর্ড বাজিয়ে দেখুন তাহলেই সব পরিষ্কার হয়ে যাবে

**মিঃ স্পীকার :**—আপনি আলোচনা করবেন? আমি মাননীয় সদস্য সমর চৌধুরীকে বলছি, আপনি ডিস্কাশন করবেন?

**শ্রীসমর চৌধুরী :**—স্যার, আমি তো আজকের জন্য প্রস্তুত ছিলাম না। আমাদের মধ্যে সময় ভাগ করা হয়েছিল গভর্ণরের ভাষণের উপর বক্তব্য রাখার জন্য কিন্তু এখন সব উলট পালট হয়ে যাচ্ছে সেইজন্যই আপনার কাছে আবেদন করেছিলাম।

**মিঃ স্পীকার :**—আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি কিন্তু আপনারা আপনাদের বক্তব্য রাখছেন না আমি একটা রেকর্ড করছি।

**মিঃ স্পীকার** —কালকে কনটিনিউড হবে। আজকেও আমাদের সময় আছে। মাননীয় সদস্য অমরেন্দ্র বাবু আপনি বলুন।

**শ্রীঅমরেন্দ্র শর্মা :**—আমি ভেবেছিলুম কালকে বলব স্যার।

**মিঃ স্পীকার :**—আপনি আলোচনা সুরু করুন না। কালকেও আপনি সময় পাবেন।

**শ্রীঅমরেন্দ্র শর্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য কালকে রাখতে চেয়েছিলাম, আপনি আজকে রাখতে বলছেন আমি তাই বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল এই বিধান সভায় যে ভাষণ রেখেছেন সেই ভাষণে বহু আশা, বহু আকাঙ্খা, বহু আশ্বাস, বহু প্রতিশ্রুতি—সবটার মধ্যেই বহু লাগান হয়েছে। বহু শব্দ এবং নানা বিশেষণ লাগিয়ে এখানে তুলে দেওয়া হয়েছে। ভাষাটাকে সুন্দর করার চেষ্টা করা হয়েছে। আমাদের ট্রেজারী বেঞ্চের একজন সদস্য শ্রীসুবল চন্দ্র বিশ্বাস একটা কথা উল্লেখ করেছেন যে বাস্তবের সংগে রাজ্যপালের ভাষণের কোন মিল অনেক ক্ষেত্রেই দেখিনা। ভাষণে আমরা যা দেখছি এবং বাস্তবে আমরা দেখছি যে তাদের অগ্রগতি কোন ক্ষেত্রেই কোন কিছু হয়নি। গত বছর রাজ্যপালের ভাষণে যা দেখিয়েছিল, এবারও শুধু ভাষার হেরফের করে দেওয়া হয়েছে। আমি বিশেষ করে রাজ্যপালের ভাষণে যে শিক্ষার দিকটা আছে, তার কথা উল্লেখ করছি।

মাননীয় রাজ্যপালের ভাষণে আলাদা বিশ্ববিদ্যালয়ের কথা বলা হয়েছে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন,—'আগামী বৎসরএ আরও কয়েকটি বিষয়ে স্নাতকোত্তর শিক্ষাদানের জন্য সরকার এখানে একটি বিশ্ববিদ্যালয়ের শাখা কেন্দ্র খোলার বিষয়ে পরিকল্পনা করেছেন। আশা আছে বিশ্ববিদ্যালয়ের এই শাখা কেন্দ্রটিই পরবর্তী পর্যায়ে একটি পূর্ণাংগ বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত হবে।' রাজ্যপালের ভাষণে আশার কথা বলেছেন, এই আশার কথা এই বিধান সভায় এর আগেও আমরা শুনেছি। কিন্তু বাস্তব ক্ষেত্রে ত্রিপুরার শিক্ষা ব্যবস্থায় আমরা কি দেখছি? এই বিশ্ববিদ্যালয়ের কখন পরীক্ষা হবে, কবে পরীক্ষা হবে, এক বছরের ফল অন্য বছরও বেরুবে এমন কোন গ্যারেন্টি নেই। এমন কোন গ্যারেন্টি কেউ দিতে পারে না। এমতাবস্থায় মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে আমরা দেখছি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারী এডুকেশানের অধীনে আমরা যতদিন আছি, ততদিন এই জিনিষটা আমাদের অভিজ্ঞতায় আছে

নূতন শিক্ষা বোর্ড আমাদের এখানে চালু করার কথা কিন্তু এই বোর্ড কি ব্যবস্থা গ্রহণ করবে আমরা তা জানিনা। ত্রিপুরা সরকারের কাছে বিভিন্ন সময়ে, বিভিন্ন ভাবে উল্লেখ করা হয়েছিল যে পশ্চিম বঙ্গ শিক্ষা পর্ষত যে নূতন কোর্স চালু করেছেন ত্রিপুরায় যেন সেটা চালু না করেন। ত্রিপুরার শিক্ষা পর্ষত যেন নূতনভাবে শিক্ষার পাঠক্রম চালু করেন। এবং ত্রিপুরার ছেলেদের জন্য একটা সঠিক—বাস্তব পথ যেন ঠিক করে নেন। কিন্তু ত্রিপুরা সরকার তা করলেন না। ডাইরেক্টরেট থেকে কাগজ গেল পশ্চিম বঙ্গ মধ্য পর্ষত যেভাবে নূতন কোর্স চালু করেছেন, জানুয়ারী থেকে, ত্রিপুরায়ও সেই কোর্স চালু করা হউক। প্রত্যেকটি স্কুলে সেই ভাবে চালু করা হল। চালু করার পর আমরা কি দেখলাম? চালু হওয়ার পর আমরা দেখছি বইয়ের লিষ্ট দেওয়া যাচ্ছে না—সিলেবাস আসেনি। বই আজ পর্যন্ত ছেলেরা পাচ্ছেনা। বিভিন্ন স্কুলে আমরা এই জিনিষটা দেখছি পাঠ্য বই সংগ্রহ করতে পারছে না, কারণ লাইব্রেরী গুলিতে বই আসছে না। এই সময়ে আরও আমরা দেখছি, যে পাঠ্যক্রম চালু করা হয়েছে তার সঙ্গে বাস্তবের কোন সামাঞ্জস্য নেই যার ফলে সঠিক পথ—বাস্তব পথ ছেলেরা বেছে নিতে পারে। এমন কোন জিনিষ আমরা এতে দেখছিনা স্যার। পাঠ্যক্রমের ব্যাপারে এখানে বিস্তারিত আলোচনার প্রয়োজন আছে বলে আমার মনে হয় না। তবুও বলছি—ওয়ার্ক এডুকেশান, ফিজিক্যাল এডুকেশান এবং তার সংগে স্কুল পারফরমেন্স—মোট ১০০ নাম্বার এই বিষয়ে রাখা হয়েছে। ওয়ার্ক এডুকেশানের মধ্যে বহু জিনিষ দেওয়া হয়েছে। অনেক ক্ষেত্রে ৫০ নাম্বার। অনেক ক্ষেত্রে দেখছি তারা মূল ইণ্ডাষ্ট্রিগুলিতে যাবে দেখবে, তাছাড়া কিছু কিছু প্রাথমিক কাজকর্ম তারা করবে, এটা ওয়ার্ক এডুকেশানে আছে স্যার। আর ফিজিক্যাল এডুকেশানের বিভিন্ন প্রগ্রাম আছে যেগুলি কার্যকরী করতে হবে। আবার সোশ্যাল সার্ভিস আছে। ফিজিক্যাল এডুকেশানে ৩০ নাম্বার. সোশ্যাল সার্ভিসে ১০ এইভাবে মোট ১০০ নাম্বার রাখা হয়েছে আমরা দেখছি। কিন্তু এইগুলি শিক্ষা দেবার মত উপযুক্ত শিক্ষক নেই। এমন কোন স্কুল নেই যেখানে উপযুক্ত ট্রেণ্ড শিক্ষক দেওয়া হয়েছে যার দ্বারা স্কুলে কাজ চালাতে পারছেন। জানিনা শিক্ষা বিষয়ক মন্ত্রী যারা আছেন তারা কি করছেন? কারণ কোর্স কি ভাবে চালু করা হবে সেটা নিশ্চিত ভাবে তাদের চিন্তা করা উচিত ছিল। স্যার, এই বিষয়ে যে আলাদা বিশ্ব বিদ্যালয়ের কথা বলা হচ্ছে, সেক্ষেত্রে এই বিশ্ব বিদ্যালয়টা কখন আসবে, কবে আসতে পারে আমি এমন কোন সঠিক কথাই, কোন নির্দিষ্ট কথা এখানে দেখছিনা। তাছাড়া আমরা মেডিক্যাল কলেজের ব্যাপারে কি দেখছি স্যার? এখানে প্রি মেডিক্যাল কোর্স চালু করা হয়েছে। তাদের প্রিমেডিক্যাল পাশ হবার পর কোথায় যাবে? ভারতবর্ষের বিভিন্ন প্রভিন্সে সিটের জন্য আলোচনা করেছেন। কিন্তু যারা প্রিমেডিক্যাল পাশ করেছে, তারা সকলে মেডিক্যাল কলেজে ভর্তি হবার চান্স পায়নি। এই বছর ভর্তি হতে পারেননি। আমি পত্র পত্রিকায় দেখেছি পশ্চিম বঙ্গ এবং বিভিন্ন স্থানে বিভিন্ন মেডিক্যাল কলেজে ভর্তি করার প্রয়াস চালানো হবে। কিন্তু এই যে একটা টার্ম তাদের পিছিয়ে গেল, তার জন্য কে দায়ী থাকবে? পরবর্তী সময়ে কতজন সেই চান্স নিতে পারবে সেটা কে বলতে পারে, তার জন্য কে দায়ী থাকবে? এই মন্ত্রী সভার আগের সভায় বলেছিলেন তাদের পাশ

করার পর মেডিক্যাল কলেজে ভর্তির ব্যবস্থা করবেন। কিন্তু তার ব্যবস্থা করা হল না। যারা পাশ করেছে, তাদের মধ্যে মাত্র ১৬ জন বিভিন্ন জায়গায় ভর্তি হবার চান্স পেয়েছে। সেই ১৬ জনের মধ্যে দক্ষিণাঞ্চলে চান্স পেয়েছে এম, বি, বি, কোর্সে দুই জন ভেটারিনারীতে চান্স পেয়েছে ২ জন। এছাড়া মেডিকেল কলেজে চান্স পেয়েছে —বিহার—১০ জন, উড়িষ্যা—৭ জন। তারপর এই সাত জনের মধ্যেও ফিরে এসেছে ৩ জন। কারণ একজনকে ভর্তি করেনি এই বারের জন্য এবং আর দুইজনকে চান্স দেয়নি। তাদের জীবন নষ্ট করার জন্য দায়ী কে? এই মন্ত্রীসভা ঘোষণা করেছিলেন গত বিধানসভায় যে যারা পাশ করবে আমরা তাদের ব্যবস্থা করব। কিন্তু ব্যবস্থা কেন হল না সময়মত এটা তাঁদের কাছে জিজ্ঞাস্য। যারা পাশ করেছিলেন তাদের মধ্যে চান্স পেয়েছে মাত্র ১৬ জন। মাত্র ১৫ জন চান্স পেয়েছে বিভিন্ন জায়গায়। সেই ১৬ জনের মধ্যে দেখুন বি, ডি. এস, কোর্সে চান্স পেয়েছে দুই জন। এছাড়া ভেটেরীনারী কলেজে চান্স পেয়েছে বিহারে ১০ জন, উড়িষ্যায় ৭ জন এবং তারপর সেই ৭ জনের মধ্যে ফিরে এসেছে ৩ জন। কারণ একজনকে বহরমপুরে ভর্তি করেনি। তাদের এজ বারের জন্য আরও দুইজনকে কলেজে চান্স দেওয়া হয় নি। ডিব্রুগড় কলেজে আরও দুইজনকে পাঠানো হয়েছিল। ডিব্রুগড় বলেছে দেরীতে পাঠানো হয়েছে। এই দুইজনকে আমরা চান্স দিচ্ছি না। তারা দেয় নি। গৌহাটিতে আমরা দেখলাম যে একটা ছিল, সেটা পাঠানো হয় নি সময়মত। তারপর যোধপুরে একজন। কলকাতায় পাঠানো হয় নি। কেন হয় নি আমি জানি না বা অন্যান্য আরও বিভিন্ন স্থানে যোগাযোগ করা হয়েছিল কিনা সেটাও আমি বলতে পারব না। কিন্তু আমার কথা হচ্ছে যে সময়মত যাদের ভর্তি করার প্রয়োজন ছিল মেডিকেল কোর্সে তাদের ভর্তি করা হল না। তাদের একটা টার্ম নষ্ট করে দেওয়া হল। জীবনের একটা বিশেষ অংশ তাদের নষ্ট করে দেওয়া হল। ঐ সঙ্গে আরও যেসব ছেলেরা মেডিকেল পাশ করবে তাদের অবস্থাটা কি হবে সেটাও ভেবে দেখা দরকার। এই ত্রিপুরায় মেডিকেল কলেজ স্থাপনের দাবী আজকের নয়। সেই দাবী বহুবার বহু সময়ে পেশ করা হয়েছে। কিন্তু সে দাবী তো স্বীকার করে নেওয়া হয় নি। মেডিকেল কলেজ এখানে স্থাপনের প্রয়োজন আছে। এইসব ছেলে যারা প্রি-মেডিকেল কলেজে পড়ছে তাদের সুবিধা এবং ত্রিপুরাবাসীর সুবিধার জন্য এবং উপকারের জন্য এখানে অবিলম্বে মেডিকেল কলেজ স্থাপন প্রয়োজন। কিন্তু রাজ্যপালের ভাষণে আমরা এই জিনিষটা দেখতে পাচ্ছি না, এটাও অনুপস্থিত. আমরা আরও দেখছি যে উচ্চ শিক্ষার জন্য বিভিন্ন স্থানে কলেজ স্থাপনের প্রয়োজন। কিন্তু এই কথা স্বীকার করা হয় নি। ধর্ম্মনগরে কলেজ যেটা একান্ত প্রয়োজন। ধর্ম্মনগরে কলেজ যেটা একান্ত প্রয়োজন, ধর্ম্মনগরের মানুষ বার বার দাবী জানিয়েছে। মন্ত্রী বিভিন্ন সময়ে যখন ধর্মনগর গিয়েছে, মন্ত্রী হওয়ার আগে আশ্বাস, প্রতিশ্রুতি তাঁরা জনসভায় দিয়েছেন। কিন্তু এর পর আমরা দেখি এই বিধান সভায় তাঁরা নাকচ করে দিয়েছেন যে ধর্ম্মনগরে এখন কলেজ চাই না। প্রয়োজন নাই। শুধু ধর্ম্মনগরে নয়, আজকে যে অবস্থা এই দশ ক্লাসে পরিণত হল, দশ ক্লাসের পরবর্তী যে স্তর সেই স্তরের অবস্থা কি হচ্ছে আজকে শিক্ষা বিভাগ বলতে পারছেন না এবং এই দশ ক্লাস পাশ করার পর এই ছেলেগুলি কিভাবে কোথায় যাবে সেটাও বলতে পারা

যাচ্ছে না। এমন একটা অবস্থা আমরা দেখছি স্যার, যে শিক্ষাক্ষেত্রে তারা একটা অরাজকতা সৃষ্টি করতে চাইছেন। আমরা বিভিন্ন স্তরেই এই জিনিষ দেখছি। আজকে ভর্তি সমস্যা একটা মস্তবড় সমস্যা। উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্র যারা আসছে স্কুলে তারা সবাই স্কুলে সীট পাচ্ছে না, ভর্তি হতে পারছে না। সেজন্য স্কুল বাড়াবার যে প্রয়োজন ছিল সেই প্রোগ্রামও আমরা দেখছি না। রাজ্যপাল প্রাথমিক বিদ্যালয়ের কথা বলেছেন, কিন্তু স্কুলের বৃদ্ধির কথা বলেছেন। কিন্তু উচ্চ শিক্ষার জন্য আরও কিছু স্কুল বৃদ্ধির যে প্রয়োজন মহকুমায় সেই কথাটা এখানে উল্লেখিত হয় নি। তাই আমরা দেখছি যে শিক্ষাক্ষেত্রে যে অবস্থাটা আনার প্রয়োজন ছিল যে সঠিক প্রোগ্রাম নেওয়ার প্রয়োজন ছিল সেই প্রোগ্রামও তারা নেন নি। রাজ্যপালের ভাষণে শারীরিক শিক্ষার ব্যাপারটা দেখছি। স্যার একটা কথা যে শারীর শিক্ষার ক্ষেত্রে আরও উন্নত মানের পরিচয় ত্রিপুরা দিতে পারত যদি উপযুক্ত ব্যবস্থা নেওয়া যেত। বিভিন্ন ডিষ্ট্রিক্টে যে ভিজিলেন্স সুপারিন্টেন্ডেন্ট অব স্কুল হয়েছে তারা যাতে কর্মপন্থা সঠিকভাবে রূপায়ণ করতে পারেন তার জন্য সুষ্ঠ কোন ব্যবস্থা করা হয়েছে কি? যে প্রয়োজন তাদের আছে সেই প্রয়োজন তো মেটানো হয় নি। প্রয়োজন মেটানোর ক্ষেত্রে এত কার্পন্য কেন? উত্তর ত্রিপুরার কথা আমি জানি। বিভিন্ন জায়গায় যে প্লে সেন্টার আছে সেই প্লে সেন্টারগুলিকে সুষ্ঠুভাবে সাজাবার জন্য যা প্রয়োজন এবং প্লেয়ারস যারা আসছে, যারা খেলাধুলা করছে শারীরিক শিক্ষায় শিক্ষিত হয়ে উঠছে তাদের টিফিনের জন্য যে ব্যবস্থা প্রয়োজন সেটা কোথায়? সেটা তো দেওয়া হয় নি? কেন সেটা দেওয়া হবে না? যে ছেলেগুলি আসছে শিক্ষার জন্য তারা সঠিকভাবে যাতে এর ফল ভোগ করতে পারে তার ব্যবস্থা থাকা প্রয়োজন। আমি আশা করব যে মন্ত্রী মণ্ডলী এইদিকে দৃষ্টি রাখবেন। স্যার, অন্য ক্ষেত্রে বিশেষ করে এমপ্লয়মেন্টের ক্ষেত্রে আমি যাচ্ছি এর সংগে। কারণ আমাদের শিক্ষাক্ষেত্র জীবনমুখী নয়। জীবনমুখী নয় বলেই আমি দেখছি শিক্ষা সমাপ্তির পরে একটা অনিশ্চয়তা, একটা হতাশা ছাত্রদের পেয়ে বসে। কারণ শিক্ষা সমাপ্তির পর তাদের মধ্যে এমন কোন গ্যারান্টি নাই যে তারা চাকরী পাবে। চাকরীর অধিকার আছে এমন যদি সংবিধান থাকত তাহলে তারা আদায় করে নিতে পারত। কিন্তু এটা নাই যখন তখন তারা হতাশায় ভুগছে। কিন্তু স্যার, আমার কথা যে যারা আজকে এই চাকুরীর ক্ষেত্রে আসছে এবং যাদের চাকরী দেওয়া হচ্ছে না তাদের ক্ষেত্রে কতটুকু সুবিচার করা হয়েছে? তারা অনেক বেকারের চাকরী দিয়েছেন বলে উল্লেখ করছেন। কিন্তু কত বেকার পড়ে আছে এবং বেকারের সংখ্যা দিন দিন বাড়ছে, আরও নূতন বেকার ওঁরা সৃষ্টি করছেন সে কথাতো তারা বলছেন না। স্যার যে হিসাবটা এখানে দেখছি যে পাঁচ হাজারের মত একটা সংখ্যা বলা হয়েছে এখানে। একটা জিনিষ পরিষ্কার হওয়া প্রয়োজন। যখন বাংলা দেশের স্বাধীনতার যুদ্ধ সুরু হয়েছিল তখন যে বিভিন্ন ক্যাম্পে নিয়োগ করা হয়েছিল তাদের যখন ছাঁটাই করা হল পরবর্তী সময়ে সেই ছাঁটাই এর হার দেখুন। কত জনকে তাদের পুনর্বহাল করা হয়েছে? খুব কম সংখ্যক। এর পরেও তো সেই ছাঁটাই এর সংখ্যা আছে বিভিন্ন ক্ষেত্রে। কন্টিনজেন্ট ওয়ার্কারদের ছাটাই করা হয়েছে, ম্যালেরিয়া কর্মী যারা ডি, ডি, টি, স্প্রে করতেন তাদের ছাঁটাই করা হয়েছে। বিভিন্ন ব্লকে যেটা সেক্টোরাল পান-

সর্ড স্কীম বলে, সেখান থেকে যে ছাঁটাই করা হল এই নিয়ে আমরা যদি ছাঁটাই সেখানে দেখি তাহলে দেখব যে নিয়োগের সংখ্যার চাইতে ছাঁটাই অনেক বেশী। সেখানে নিয়োগ নিয়ে বড়াই করা হচ্ছে যে তার কত হাজার নিয়োগ করেছেন। কিন্তু কত ছাঁটাই করতে হয়েছে সেটাওতো দেখা প্রয়োজন। সুতরাং বেকার তো বাড়ানোই হচ্ছে। বেকার কমাবার দিকে ঝোঁক নাই। আমাদের যে মন্ত্রীসভা আমি বলব যে তাঁরা কোথায় শিল্প স্থাপন করছেন না। শিলান্যাস করছেন এই বলে দেশের লোকের কাছে তাঁদের সুন্দর একটা অবস্থা তারা তুলে ধরবার প্রয়াস পান। কিন্তু স্যার, শিলান্যাস করলেই ইণ্ডাষ্ট্রি হয় না। ওটা আমার মনে যে আমাদের ত্রিপুরা সরকারের ট্যাব্‌ল্যু প্রদর্শনী করছেন। শিলা কিছু যোগাড় করে দেখিয়েছেন এই আমরা জল সরবরাহ ব্যবস্থা করলাম, এই আমরা কাগজ কল স্থাপনের ব্যবস্থা, জুট মিল স্থাপনের ব্যবস্থা করলাম। যেন তাঁরা ট্যাব্‌ল্যু দেখাচ্ছেন। ট্যাব্‌ল্যু প্রদর্শনীতে তাঁরা একবার দিল্লীতে ফাষ্ট না সেকেণ্ড হয়েছিলেন। সুতরাং এটা তারা দেখাতে পারেন। একটা প্রদর্শনী ছাড়া আমরা এমন কোন কাজ এদের দেখছি না যাতে করে সত্যি সত্যি এই বেকারদের কাজের একটা সংস্থান হয় বা সঠিক ভাবে এই লোকগুলিকে নিয়োগ করা যায়, এমন কোন অবস্থা আমরা কোন ক্ষেত্রে দেখতে পারছি না। বেকারদের কাজ পাওয়ার অধিকার যদি স্বীকার করে নেওয়া যায় তাহলে কাজ যদি না দিতে পারেন, সরকার, তাহলে বেকারদের বেকার ভাতা দেওয়ার জন্য প্রস্তুত থাকুন। কেননা এই বেকার ভাতা দেওয়ার ব্যবস্থা ক্যাপিটেলিষ্ট কান্ট্রিগুলিতেও আছে। আমাদের দেশে যতই তারা সমাজতন্ত্রের এবং সমাজবাদ বলুন, সেই সমাজবাদের দিকে তো তারা পদক্ষেপ করছেন না। যে গণতান্ত্রিক সমাজবাদকে তারা কায়েম করতে চাইছেন, সেই গণতান্ত্রিক দেশগুলিতে বেকার ভাতা দেওয়ার বিধি আছে। সুতরাং বেকারদের যদি তারা কাজ না দিতে পারেন, তাহলে ভাতা দিয়ে রাখুন। অন্য দিকে, হ্যাঁ, ১০০ টাকা দেওয়ার কথা আমি উল্লেখ করতে চাইছি। স্যার, এ্যাপরেন্টিস টিচারের একটা পোষ্ট ক্রিয়েশান করা হয়েছে—দে আর নট এ্যাপ্রেন্টিস অর নট দি টিচার্স। ওটা কি জিনিষ আমি জানি না। এ্যাপ্রেন্টিস টিচার্স কয়েক মাসের জন্য এ্যাপয়েনমেন্ট দেওয়া হয়েছিল। গ্রেজুয়েট একটা ছেলে তাকে ১০০ টাকার এ্যাপয়েনমেন্ট দিয়ে পাঠানো হল ধর্মনগরে অথবা সাবরুমে বা বিলোনীয়ায়। বলুন তো স্যার, এই ১০০/১৫০ টাকা পেয়ে সে নিজে কি খাবে আর বাড়ীতে কি সাহায্য করবে? তাহলে অন্ততঃ এই ছেলেগুলিকে ১০০।১৫০ টাকা করে দিয়ে, তাদেরকে এত দূরে পাঠিয়ে তাদের আর্থিক অসুবিধাকে আরও বাড়িয়ে তোলার কি প্রয়োজনটা ছিল? আর বেকার ভাতা এভাবে দেয় না। বেকার ভাতা দেওয়ার জন্য যদি প্রস্তুত থাকতেন, তাহলে অন্য ব্যবস্থা দিতে পারতেন, অন্য প্রগ্রাম তারা নিতে পারতেন। এটা আসলে চাকুরী নয়, ভাতাও নয়। সুতরাং যদি চাকুরীতে লোক নিয়োগ করতে হয়, টিচার হিসাবে লোক নিয়োগ করতে হয়, সঠিকভাবে তাদেরকে নিয়োগ করতে হবে আর তাহলে তাদের ট্রেনিং এর ব্যবস্থা করুন। এটা কি ট্রেনিং? এ্যাপ্রেন্টিস টিচারেরা কি করছে? কি করবেন? স্কুলের মধ্যে তাদের কাজটাই বা কি? সুতরাং ওদের জন্য তো সঠিক কোন প্রগ্রাম নেওয়া হচ্ছে না বা নেওয়ার কোন চেষ্টাও নেই।

স্যার, আমি আরও বলছি যে হাফ এ মিলিয়ন জবের আওতায় যে জিনিষটা করার প্রয়াস চলছে, তাতে বেকারদের নিয়ে একটা খেলা করা হচ্ছে। বেকারদের নিয়ে এভাবে খেলা করা উচিত নয়। এখানে সরকারের সতর্ক হওয়ার প্রয়োজন যে বেকারদের নিয়ে এভাবে খেলা করা চলবে না। এরপর সেল্ফ এ্যামপ্লয়মেন্ট একটা আছে। সেল্ফ এ্যামপ্লয়মেন্টে বলা হয়েছে বিভিন্ন ক্ষেত্রে যাতে নিজেই নিজের ব্যবস্থা করে নিতে পারে তারজন্য সরকার তাদেরকে সাহায্য করছেন। এই সেল্ফ এ্যামপ্লয়মেন্টের কথা আমরা এই হাউসে শুনেছি, যেটা অটো রিক্সার সম্পর্কে বলতে গিয়ে মাননীয় সদস্য নৃপেন বাবু উল্লেখ করেছেন। এই ক্ষেত্রে ব্যাংক থেকে টাকা পাওয়ার প্রয়োজন অনেক ক্ষেত্রে হয় কিন্তু সেল্ফ এ্যামপ্লয়মেন্টের জন্য সেই টাকা পাওয়া যায় না, অযথা তাদেরকে হয়রাণি হতে হয়। এমন সব অবস্থা আমরা দেখেছি। সুতরাং আমরা দেখছি যে বেকার সমস্যা সমাধানের জন্য একটা উপযুক্ত প্রগ্রাম তৈরী করার প্রয়োজন ছিল, সেটা তো তৈরী করা হচ্ছে না। অথচ গ্রামের বেকার সমস্যার সমাধানের নানা বিবিধ পথ নেওয়া যেতে, পারে—যেমন কত লক্ষ শ্রম দিবস পালন করা হয়েছে। টেষ্ট রিলিফের কাজ করা হচ্ছে, একজন লোক টেষ্ট রিলিফের কাজ করল, সারা দিন খেটে সে দুই টাকা পেল, কাজেই এতে কোন সমস্যার সমাধান হয় না। অথচ সেই টেষ্ট রিলিফের কাজের হিসাব দিয়ে কত লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে, তারজন্য তারা একটা গৌরব অর্জন করছেন, এটা কিন্তু আসলে গৌরবের ব্যাপার নয়, সঠিকভাবে গ্রামীন বেকারদের সমস্যার সমাধান কিভাবে করা হবে, সেই মত ব্যবস্থা নেওয়ার প্রয়োজন ছিল। স্যার, আজকে যদি সূতা দেওয়া যেত, গ্রামের লোক অনেকে সূতা দিয়ে কাপড় তৈরী করে, তাই তাদের হাতে যদি সূতা দেওয়া যেত, তাহলে বহু লোক উপকৃত হত। কৃষি কাজের জন্য জলের বা জল সেচের ব্যবস্থা করা হত, তাহলে কৃষকেরা এই দুই টাকার টেষ্ট রিলিফের কাজের জন্য যেত না, তাদের যে সঠিক কাজ, কৃষি কাজ সেটা করে তারা নিজেরা উন্নতি লাভ করতে পারত। কিন্তু এই ধরণের কোন প্রগ্রামই সরকার গ্রহণ করেন নি। তাই বলছিলাম, কেবল শিক্ষিত বেকারই নয়, শহরাঞ্চলের বেকারই নয়, গ্রামীন বেকারদের সমস্যার সমাধানের জন্যও তারা কোন সঠিক পথ নেন নি। কাজেই যেখানে এইরকম অবস্থা চলছে, সেখানে রাজ্যপালের ভাষণের মধ্যে কেবল আশা, আকাঙ্খা এবং বিভিন্ন প্রতিশ্রুতির কথা বললে সবকিছু মানুষের হাতে এসে যায় না, আর মানুষের উন্নতিও সম্ভব নয়। সুতরাং রাজ্যপালের ভাষণের মধ্যে যেটা রয়েছে, সেটা আমরা দেখছি যে বাস্তবের সংগে, মাটির সংগে সম্পূর্ণ যোগাযোগ বিহীন, এটা একটা বায়বীয় স্তরে আছে। সেটা এই সরকার যারা পরিচালনা করছেন, তারা এটাকে এভাবে সৃষ্টি করে রেখেছেন। তার মধ্যে সমস্যা বা সংকট সমাধানের এমন কোন সঠিক ব্যবস্থা নাই। বরং জনসাধারণের উপর একটা অত্যাচার নামিয়ে আনার জন্য নূতন নূতন পথ তারা তৈরী করে থাকেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে খরার কথা বলেছেন, বন্যার কথা বলেছেন, অথচ খাজনা আদায়ের জন্য যে চাপ সৃষ্টি করা হচ্ছে, সেটার কিছুই উল্লেখ করেন নি। খাজনা মুকুব করা উচিত ছিল, খাজনা মুকুব করার প্রয়োজন ছিল। আজকে বিভিন্ন জায়গাতে বলা হচ্ছে যে খাজনা দিতে হবে, অনেক ক্ষেত্রে নোটিশ জারী করা হয়েছে এবং জোর করে খাজনা আদায় করা হচ্ছে। তাছাড়া ৩ বছরের খাজনা মুকুবের কথা নিয়ে নানা ধরণের কথা বিভিন্ন জায়গাতে ছড়ানো হচ্ছে যে দুই

বছরের খাজনা যেটা মাপ করা হয়েছে, সেটা দুই সনে এ্যাডজাষ্ট করা হবে। কিন্তু এর মধ্যে ২ বছরের খাজনা যারা দিয়েছিল, সেই এ্যাডজাষ্ট করার মতো কোন কাগজপত্র এখনও আমাদের হাতে আসে নি, সুতরাং এটা দিতে হবে। এই ধরণের বিভিন্ন কথা এবং বিভিন্ন চাপ মানুষের উপর সৃষ্টি করা হচ্ছে। আজকে যেখানে ত্রিপুরাতে এই ধরণের সমস্যাগুলি রয়েছে, সেগুলির সমাধান না করে সেখানে খাজনা আদায় করার জন্য সরকার থেকে এই সব চাপ সৃষ্টি করা হচ্ছে। কিন্তু খাজনা মুকুব করার একটা সুষ্ঠু পথ বেঁচে নেওয়ার প্রয়োজন ছিল এবং সেটা করলে পরে আজকে কৃষকদের অন্ততঃ কিছু উপকার হত। সে জায়গাতে আমরা কি দেখছি? তাছাড়া রাজ্যপালের ভাষণে সংগ্রহের কথা বলা হয়েছে যে সেচ্ছা প্রণোদিত মানুষ সরকারের হাতে ধান তুলে দিচ্ছে স্যার, এই সেচ্ছাটা কি ধরণের? আমি দৃষ্টান্ত জানি, বিভিন্ন লোক আমার কাছে এসে বলেছেন, সেই সেচ্ছাটা কি? যার ঘরে তিন মাসের খাদ্য নেই, তাদের কাছ থেকেও জোর করে ধান আদায় করা হচ্ছে। আমার ধর্মনগরের বিভিন্ন জায়গাতে এ ভাবে আদায় করা হচ্ছে। একজনের বাড়ী গিয়ে বলা হয়েছে যে তোমার এত কুইন্টল ধান দিতে হবে এবং সেই ধান দেওয়া ব্যাপারে পুলিশকে সংগে নিয়ে আসা হয়েছে, সেই পুলিশ আবার বন্দুকধারী পুলিশ। তারা বলছেন কাগজে সই করে দাও? সেই লোকটা বলেছিল, আমি সই করতে পারব না, সই কেন করব? আপনারা তো জোর করে ধান নিতে এসেছেন। একটা পুলিশ ঘারে ধাক্কা দিয়ে তাকে বসালো, সেই অবস্থা দেখে এবং আশেপাশে আরও বন্দুকধারী পুলিশ দেখে ভয় পেয়ে সই করল। সেই কাগজে লেখা ছিল যে আমি এত কুইন্টাল ধান সেচ্ছায় অমুক এজেন্টের মারফতে সরকারের হাতে তুলে দিলাম। এই ধরণের সেচ্ছায় প্রনোদিত হয়ে ধান আদায় করা হচ্ছে কার কাছ থেকে, ঐ গরীব কৃষকদের কাছ থেকে। সুখময় বাবু এই প্রসঙ্গে একটা কথা বলেছেন, আমি সেটা পত্রিকাতে দেখেছি—যে গরীব কৃষকদের অবদানে ধান সংগ্রহ সার্থক হয়েছে এবং ধান সংগ্রহের লক্ষ্যমাত্রা অতিক্রম করে গেছে। কিন্তু কিভাবে? কেন এই গরীব কৃষকদের কাছ থেকে জোর করে আদায় করা হল? সেই জোর করে আদায় করার জন্য অধিকার দিল কে? এবং সেটুকু জানবার অধিকার নিশ্চয়ই মানুষের আছে।

**Mr. Speaker** :—I think han'ble member completed his speech within this time.

**Shri Amarendra Sarma** :—No, Sir. I shall like to continue.

**Mr. Speaker** :—Discussion on the Motion of Thanks will be continued to-morrow also and the member speaking will have the floor.

The House stands adjourned till 11 A. M. of to-morrow Wednesday, 13th March, 1974.

## PAPERS LAID ON THE TABLE

### Annexure—"A"

### STARRED QUESTION NO. 8.

**By Shri Chandra Sekhar Dutta.**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state :—

**প্রশ্ন**

১। বিলোনীয়া মহকুমার বাইখোরা বাজারে সরকারী ডিসপেন্সারীর পরিবর্তে এলোপ্যাথিক ডিসপেন্সারী খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

২। থাকিলে কখন সরকারী এলোপ্যাথিক ডিস্পেন্সারী খোলা হইবে?

উত্তর

১। আপাততঃ কোন পরিকল্পনা নাই।

২। প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 137

**By Shri Bidya Ch. Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state :—

প্রশ্ন

১) বর্ত্তমানে তেলিয়ামুড়া এলাকাতে সর্ব্বত্র ম্যালেরিয়া জ্বরের যে প্রাদুর্ভাব দেখা দিয়াছে তাহা সরকার মহল জানেন কি ?

২) যদি জানিয়া থাকেন তাহা প্রতিকারের কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না ?

৩) এই রোগে কেহ মারা গিয়াছে কিনা ?

উত্তর

১) জ্বরাক্রান্ত রোগীর সংখ্যা বাড়িলেও সকলেই ম্যালেরিয়ায় ভুগিতেছে এমন নহে।

২) এন, এম, ই, পি, প্রগ্রাম অনুযায়ী ব্যবস্থা নেওয়া হইয়াছে।

৩) এরকম কোন খবর পাওয়া যায় নাই।

## STARRED QUESTION NO. 175

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) চিনিবাগান, মুরাইবাড়ী, দেওড়াছড়া ( ঊণকোটি বেলট এলাকা ) প্রভৃতি এলাকার উপজাতি লোকদের উপজাতি কল্যাণ দপ্তর থেকে কি কি উন্নয়নমূলক পরিকল্পনার কথা সরকার ভাবছেন : এবং

২) বর্ত্তমানে কোন্ কোন্ স্কীম চালু আছে ?

উত্তর

১) চিনি বাগান, মুরাইবাড়া, দেওড়াছড়া ( ঊণকোটি বেলট ) এলাকায় উপজাতি লোকদের উন্নতি বিধানের জন্য উপজাতি কল্যাণ দপ্তর হইতে প্রধানতঃ পুনর্ব্বাসন এবং পুষ্টিকর খাদ্য বিতরণ কেন্দ্র স্থাপন করা হইয়াছে।

২) বর্ত্তমানে উক্ত এলাকায় নিম্নলিখিত প্রকল্পগুলি চালু আছে। যথা—

ক) ভূমি বন্টন ও পুনর্ব্বাসন।

খ) পুষ্টিকর খাদ্য বিতরণ কেন্দ্র।

## STARRED QUESTION NO. 262

**By Shri Jitendra Lal Das**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state :—

প্রশ্ন

১) আগরতলা জি, বি, হাসপাতালে মোট কতজন নার্স বর্ত্তমান সময়ে আছে এবং উক্ত হাসপাতালে বর্ত্তমান সময়ে মোট রোগীর (ইনডোর সংখ্যা) কত ?

২) হাসপাতালের আইন অনুযায়ী একজন নার্স যতজন রোগীকে শুশ্রূষা করতে পারেন বর্ত্তমান সময়ে রোগী ও নার্সের সংখ্যা সেই অনুপাতে ঠিক আছে কি ?

উত্তর

১) বর্ত্তমান সময়ে ( জানুয়ারী, '৭৪ ) জি, বি, হাসপাতালে মোট ১১৫ জন নার্স আছেন। ইনডোর রোগীর সংখ্যা ৫১৩ জন।

২) সর্বভারতীয় নিয়মানুযায়ী প্রতি ৫ জন রোগীর জন্য ১ জন নার্সের প্রয়োজন। অন্তঃ বিভাগে নার্সের সংখ্যা রোগীর অনুপাতে ঠিক আছে।

## STARRED QUESTION NO. 264

**By Shri Jitendra Lal Das**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department. be pleased to state :—

প্রশ্ন

১) বিলোনীয়া মহকুমার শান্তির বাজার হাসপাতালে কোন এম্বুলেন্স দেওয়ার পরিকল্পনা বর্ত্তমান আর্থিক বৎসরে সরকারের আছে কি ?

২) থাকিলে তা কবে পর্য্যন্ত দেওয়া হবে ?

৩) না থাকিলে তার কারণ কি ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

৩) প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ইউনিসেফ হইতে পাওয়া গাড়ী দেওয়া হয়। এই ব্যাপারে ইউনিসেফ কর্ত্তৃপক্ষের সহিত যোগাযোগ করা হয়েছে। ইউনিসেফ হইতে গাড়ী পাওয়া গেলেই শান্তির বাজারে গাড়ী দেওয়া হইবে।

## STARRED QUESTION NO. 270

**By Shri Jaduprasanna Bhattachsrjee**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Planning Department be pleased to state :—

প্রশ্ন

১) সরকার অবগত আছেন কি ত্রিপুরার সুদূর আদিবাসী অঞ্চলের কুষ্ঠ রোগীদের সুচিকিৎসার পর্য্যাপ্ত সরকারী ব্যবস্থা না থাকার ফলে খৃষ্টান মিশনারীদের উন্নত চিকিৎসাধীনে আসিয়া বহু

আদিবাসী কুষ্ঠ রোগী পরিবার মিশনারীদের ধর্মীয় ও রাজনৈতিক শিকারে পরিণত হইতেছে?

২) উক্ত অবস্থা বিবেচনায় সরকার কুষ্ঠ রোগীদের সুচিকিৎসার জন্য প্রয়োজনীয় উন্নততর ব্যবস্থা অবলম্বন করিবেন কি?

উত্তর

১) এই রকম কোন খবর জানা নাই। তবে আদিবাসী অঞ্চলের কুষ্ঠ রোগীর চিকিৎসার ব্যবস্থা আছে।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 376

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৭৩ সনে বিভিন্ন বিভাগের কোন্ কোন পদের বেতন হার সংশোধন করে ১৯৫৯ ও ১৯৬১ সন থেকে "নোশ্যানেল ফিক্সেশন" এর আদেশ দেওয়া হয়েছে এবং এর ফলে কতজন কর্মচারী উপকৃত হয়েছেন তার বিভাগ ভিত্তিক হিসাব?

উত্তর

১) ১৯৭৩ সনে সচিবালয়ের বেতন হার সংশোধন করে ১৯৫৯ ও ১৯৬১ সন থেকে "নোশ্যানেল ফিক্সেশান" এর আদেশ দেওয়া হয়েছে। এর ফলে মোট ইউ, ডি, এসিষ্টেন্ট পদের ৯১ জন কর্মচারী উপকৃত হয়েছেন।

## STARRED QUESTION NO. 379

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to refer to the reply given to Un-starred Question No. 547 on 20.3.73 regarding removal of anomaly in the pay scale of 10 posts and state :—

প্রশ্ন

১) উক্ত পদগুলির মধ্যে কোন্ কোন্ পদের বেতন হার এখনও সংশোধন করা হয় নাই?

২) এ সমস্ত পদের বেতন হার সংশোধিত না হওয়ার কারণ কি?

উত্তর

১) উক্ত পদগুলির মধ্যে ডিষ্ট্রিক্ট এণ্ড সেসন জজ কোর্টের একাউন্‌টেন্ট এবং একসাইজ কালেক্টরেটের ইন্সপেক্টর ও সাব ইন্সপেক্টর এই তিনটি পদের বেতন হার এখনও সংশোধন করা হয় নাই। একটি পদের (ডিষ্ট্রিক্ট এণ্ড সেসন জজ কোর্টের রেকর্ড কীপার) বেতন হার বৈষম্য হিসাবে গণ্য হয় নাই। বাকী ছয়টি পদের বেতন হার সংশোধন করা হইয়াছে।

২) এক নম্বর উত্তরে বর্ণিত তিনটি পদের বেতন হার সংশোধনের ব্যাপার সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

১৯৬৫ সালে তাঁত সরঞ্জামের জন্য দেওয়া হয়েছে ১০০ টাকা। আর লিকুইডেশানের সময় পর্য্যন্ত এই সমিতির নিম্নরূপ এ্যাসেটস ছিল :—চেয়ার (উডেন উইথ আর্মস)—১টি, উডেন টেবিল—১টি উডেন আলমিরা—১টি, লুমস—১৬টি, সানা—৫৫টি, নাটাই—৪টি, চরকা ষ্টেণ্ড—১টি, তাঁতের বার ৪৮টি, চরকা—১টি, লুজ জি, সি, আই, সীট—৯ ফুট ৯টি, ৮ ফুট ১৭টি আর উইভিং ওয়ার্কস ৮০´×১৫´, জি, সি, আই, রুফ এবং তরজাওয়াল যার দরজা জানালা নাই এমন একটি ঘর। তাছাড়া সমিতির কাগজপত্র ও বই ইত্যাদি ছিল।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই লিকুইডিশানে যাওয়ার সময় সম্পত্তির যে হিসাব দেখান হল এছাড়া বাকী সম্পত্তি কোথায় সেটি তদন্ত করে দেখা হয়েছে কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেগুলি লস হয়েছে—প্রতি বছরেরই অডিট রিপোর্ট আছে।

**মিঃ স্পীকার** :—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা** :—কোয়েশ্চান নম্বর ২৯৭।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—প্রশ্ন নং ২৯৭।

প্রশ্ন

১) ত্রিপুরা হোল সেল কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে, ১৯৭৩-এ মোট কত ষ্ট্যাণ্ডার্ড ক্লথ বন্টন করা হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসাব ?

২) উহা কি ভিত্তিতে বন্টন করা হয়েছে ?

উত্তর

১) ত্রিপুরা হোল সেল কনজিউমার্স কো-অপারেটিভ ষ্টোর্স লিঃ এর মাধ্যমে ১৯৭৩-এ যে কণ্ট্রোল ক্লথ বন্টন করা হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসাব এইরূপ :—

| মহকুমার নাম | লংক্লথ | কোড়া ধুতী | কোড়া শাড়ী |
|---|---|---|---|
| সোনামুড়া | ৮,৯৮২.২০ মিঃ | ১০ জোড়া | ৭০ জোড়া |
| খোয়াই | ৫,১৮৭·৫০ ,, | ৫২৫ ,, | ৩৪০ ,, |
| সদর | ৭৩,৭১৮.৪৩ ,, | ৫,৮৩০ ,, | ৬,২২৮ ,, |
| উদয়পুর | ২,৮২৭·৩০ ,, | ৩৭০ ,, | ১৬০ ,, |
| বিলোনীয়া | ১,৭৬৬.৮০ ,, | ১৬০ ,, | — |
| অমরপুর | ১,৬৩০·০০ ,, | — | — |
| সাবরুম | ২,৫২৭.৪০ ,, | ১৬০ ,, | ৫০ ,, |
| কৈলাশহর | ৩,৬৮৮.৪০ ,, | ৩৩১ ,, | ২৯৩ ,, |
| কমলপুর | — | ২৭০ ,, | ১৬০ ,, |
| ধর্ম্মনগর | ১৩,৪৬৫.৮০ ,, | ৭৩৪ ,, | ৮৫০ ,, |

২) উক্ত কাপড় বিভিন্ন সমবায় সমিতির মাধ্যমে রেশন কার্ডের ভিত্তিতে অথবা সংশ্লিষ্ট মহকুমা শাসকের নির্দ্দেশ অনুসারে খুচরা বিক্রী করা হইয়াছে।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে মহকুমা ভিত্তিক হিসাব এই হিসাবের মধ্যে ( ইন্টারাপশান )

**মিঃ স্পিকার** :—মাননীয় সদস্য আপনি পরে করবেন উনি আগে করে নিন।

**শ্রীনিরঞ্জন দেব** :—সহর এলাকায় বিলি করা হয়েছে, কিন্তু গ্রাম এলাকায় বিলি করা হয় নাই।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইগুলি শুধু শহর এলাকাতেই বিক্রী করা হয় নাই গ্রাম এলাকাতেও বিক্রী করা হয়েছে।

**মিঃ স্পীকার** :—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় মন্ত্রী মহাশয়, ১ম প্রশ্নের জবাব দিয়াছেন তার মধ্যে আগরতলা সহর এলাকায় কি পরিমাণ বন্টন করা হয়েছে আর গ্রাম এলাকায় কি পরিমাণ বন্টন করা হয়েছে তার হিসাব মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হিসাব এখন আমার কাছে নাই।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় মন্ত্রী মহাশয় এই হিসাব পৃথক ভাবে করা উচিত মনে করেন কি না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এজন্য সেপারেট কোয়েশ্চান করলে জবাব দেব।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহাশয় ধর্মনগরের যে হিসাবটা দিয়েছেন—ধর্মনগরে গ্রামাঞ্চলে কতটুকু বিক্রী হয়েছে সেট জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পূর্ব্বেই বলেছি আমার কাছে এখন এই তথ্য নাই—সহর এবং গ্রামাঞ্চলকে পৃথক করে চাওয়া হয়নি শুধু মহকুমা ভিত্তিক হিসাবই চাওয়া হয়েছিল সেই হিসাবই আছে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহাশয় ধর্মনগরে আমি জানি যে সহরের লোকে লাইন ধরে দাঁড়িয়ে লংক্লথ নিয়েছে এবং গ্রামের লোকে পায়নি। অনেক ক্ষেত্রে গ্রামের লোক আসেও নাই, পায়ও নাই মাননীয় মন্ত্রী মহাশয় সেই সম্পর্কে কিছু জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি শুধু এই কথাই বলতে পারি বন্টন নীতিতে নির্দিষ্ট রূপ ছিল না বলেই পরবর্তী সময়ে সুষ্ঠু বন্টন নীতি করা হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় ২য় প্রশ্নের জবাবে যা বলেছেন এটা কি কোন ভিত্তি হতে পারে—ষ্ট্যাণ্ডর্ড ক্লথটা কি জন্য তৈরী হয়েছে—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ষ্ট্যাণ্ডার্ড ক্লথটা কাদের জন্য ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যারা সমাজের দুর্বল অংশ সাধারণতঃ তাদের জন্যই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে অমরপুরের লোকেরা সমাজের দুর্ব্বল অংশ নয় এবং আগরতলার সহরের মানুষ সমাজের দুর্বল অংশ ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একথা সত্য নহে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি অস্বীকার করবেন যে আগরতলায় হাজার হাজার মিটার কাপড় এবং শত শত জোড়া কাপড় আগরতলা শহরে বিলি বন্টন হয়েছে বেড শীট তৈরী হয়েছে সেই সমস্ত কাপড়—অস্বীকার করতে পারেন ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় মশারী তৈরী হয়েছে কি না, বালিশের খোল তৈরী হয়েছে কি না ভদ্রলোকের ঘরে গিয়েছে কি না, এই তথ্য আমার জানা নাই। তবে আগরতলা সহরে অগণিত লোক আছে তাদের মধ্যেই বন্টন করা হয়েছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অমরপুর শাড়ী এবং ধুতী না দেওয়ার কারণটা কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা হয়েছে পূর্বতন সময়ের হিসাব এখন ঠিক ভাবেই বন্টন করা হচ্ছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সহরের কোন কোন স্থানে এবং কার মাধ্যমে এই সব কাপড় বিলি বন্টন করা হয়েছে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই তথ্য আমার কাছে নাই ( ইন্টারাপশান )

**মিঃ স্পীকার** :—শ্রীপাথী ত্রিপুরা।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, হি ইজ নট প্রীপেয়ার্ড ফর এ্যানি সাপ্লিমেন্টারী—একটা এলাকায় ষ্ট্যাণ্ডার্ড ক্লথ গরীবের ঘরে গেল না সমস্ত কিছু নিজেদের আত্মীয় স্বজনদের মধ্যে বিলি বন্টন করে নিয়ে গেলেন—আই ডিমাণ্ড এ্যান ইনকোয়ারী অন দিস কোয়েশ্চান ( ইন্টারাপশান )

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী আগেই বলেছেন এটা যদি সেপারেট কোয়েশ্চান করে জানতে চাওয়া হয়, সহর এলাকায় কত এবং গ্রাম এলাকায় কত—সেটি সেপারেট কোয়েশ্চান করার কথা উনি বলেছেন। এখন হঠাৎ করে এই ব্যাপারে উত্তেজনার কারণ নাই ..

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, সহরের মধ্যে বিলি হয়েছে—উনি নিজে বলেছেন যে কো-পারেটিভের মাধ্যমে বিলি হয়েছে—কোন কোন কোঅপারেটিভে কতটা বিলি হয়েছে—একটা সাপ্লিমেন্টারীর জন্য হি ইজ নট প্রিপেয়ার্ড ( ইন্টারাপশান )

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বর্ত্তমান এই বন্টন ব্যবস্থায় কোন কো-অপারেটিভের মাধ্যমে না গিয়ে রেশান সপের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা কেন করা হয়েছে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরবর্তী সময়ে সেই ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, উনি অসত্য বলছেন—উনি একবার বলছেন যে কো-অপারেটিভের মাধ্যমে দেওয়া হয়েছে, এখন আবার বলছেন যে ডিলারদের মাধ্যমে দেওয়া হচ্ছে।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরবর্তী সময়ে সেই ব্যাবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার,উনি অসত্য বলেছেন, উনি বলেছেন যে কো-অপারেটিভের মাধ্যমে দেওয়া হয়েছে আর এখন বলছেন ডিলারদের মাধ্যমে দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** :—উনি বলেছেন যে পরবর্ত্তী সময়ে ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে কো-অপারেটিভের মাধ্যমে না দিয়ে ডিলারদের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা কেন করা হয়েছে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—এইটা আলাদা প্রশ্ন করলে উত্তর দিব।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে কো-অপারেটিভেরমাধ্যমে কত দিন বা কত মাস দেওয়া হয়েছে এবং ডিলারদের মাধ্যমে কতদিন বা কতমাস দেওয়া হয়েছে ?

**মিঃ স্পীকার** :—সেপারেট প্রশ্ন হয়ে আসা উচিত।

**শ্রীঅনিল সরকার** :—সেপারেট প্রশ্ন না, উনি বলেছেন ডিলারদের মাধ্যমে দেওয়া হয়েছে। উনি প্রথমে বলেছেন কো-অপারেটিভের মাধ্যমে দেওয়া হয়েছে, তারপর যখন অভিযোগ উঠেছে উনি বলেছেন ডিলারদের মাধ্যমে দেওয়া হয়েছে। কাজেই তার আগে একটা সময় এবং পরে একটা সময় আছে, সেপারেট কোয়েশ্চান হয় কি করে ? যে সময়টাতে দেওয়া হলো এই পিরিয়ডের মধ্যে কতদিন কো-অপারেটিভের মাধ্যমে গেছে। এই বিলি বন্টনের মধ্যে কত পার্সেন্ট কো-অপারেটিভের মাধ্যমে গেছে আর কত পারসেন্ট ডিলারদের মাধ্যমে গেছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এইটা সম্ভবতঃ সেপারেট প্রশ্ন হয়ে এলে উত্তর দেওয়া যাবে।

**মিঃ স্পীকার** :—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ২৯৬।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং ২৯৬।

প্রশ্ন

১) ১৯৭৩-এ ত্রিপুরার কোন মহকুমায় কত ক্রপ লোন স্যাংশন হয়েছে এবং কত ক্রপ লোনের ড্রয়েলের অনুমতি পাওয়া গিয়াছে।

২) সমাক লোনের অনুমতি না পাওয়া গেলে তার কারণ ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নটার উত্তর এখন দিতে পারছি না। প্রশ্ন হচ্ছে ১৯৭৩ সনে কোন মহকুমায় কত ক্রপ লোন স্যাংশান হয়েছে এবং কত ক্রপ ড্রয়েলের অনুমতি পাওয়া গিয়াছে। এইটা কোথা থেকে আসবে, কো-অপারেটিভ কি না এই প্রশ্নটা ক্লীয়ার না।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় স্পীকার স্যার, প্রশ্নটা আপনি অ্যাডমিট করেছেন এবং অ্যাডমিটেড কোয়েশ্চানের উপর মাননীয় মন্ত্রীমশায় বলতে পারেন না যে এইটা প্রশ্ন হয় নাই।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নের জবাবটাতো আমাকে ঠিক ঠিক ভাবে দিতে হবে। ক্রপ লোনের স্যাংশন এই সরকার থেকে না ব্যাঙ্ক থেকেএর কোন নির্দিষ্ট নাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—স্যার, যদি উনি বলেন যে ক্রপ লোন গভর্ণমেন্ট থেকে এতটা স্যাংশন হয়েছে আর ব্যাংক থেকে এতটা হয়েছে তাহলে আমরা বুঝতে পারতাম। গভর্ণমেন্ট থেকে যা উত্তর দিবার সেইটা দিয়ে দিলেই হয়, আমর. তো ব্যাংকের জবাব চাচ্ছি না।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের মধ্যে বোধ হয় কম্‌প্লিকেশন আছে। কারণ মাননীয় সদস্য ক্রপ লোন বলেছেন না গ্রোপ লোন বলেছেন। কোনটা মিন করেছেন এ.টা ক্রোপ লোনের যদি হয়ে আসে তাহলে প্রশ্নটা একরকম হবে আর গ্রোপ লোনের হলে এক রকম হবে, মাননীয় মন্ত্রামশায় সেইটা বুঝতে পারেন নি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—আসলে প্রশ্নটা ক্রপ লোনের উপরই ছিল ? এইটা এগ্রিকালচারে যাবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—এইটা ক্রপ লোন বল্লে হবে না, এইটা কো-অপারেটিভ ডিপার্ট-মেন্ট যেভাবে লোন দেয়, কো-অপারেটিফ সোসাইটিগুলিকে, এইটাকে গ্রোপ লোন বল্লে হবে না কি ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য মিন করছেন এইটা ক্রপ লোন হবে, তাহলে লেখাটা যদি ভুল হয়ে থকে প্রশ্নটা পরে আসলেই হবে, এইটা নিয়ে এত হৈ চৈ করে লাভ কি ?

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার শ্রীনৃপেন্দ্র বাবু ইজ ইন্টারেসটেড ফর দি কোয়েশ্চন অব শ্রীঅভিরাম দেববর্মা।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—থার্ড কোয়েশ্চন নং ৬২।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৬২।

**প্রশ্ন**

১) ত্রিপুরা রোড ট্রেন্সপোর্ট কর্পোরেশনের মোট কখানা ট্রাক ও বাস আছে,

২) ১৯৭২ এবং ১৯৭৩-এর অক্টোবর পর্যন্ত এই সকল ট্রাক ও বাস-এর চলাচলের জন্য মোট কত লিটার পেট্রল ডিজেল ও মবিল খরচ হয়েছে তার হিসাব ?

**উত্তর**

১) ট্রাক ১৫টি বাস ৩০টি।

২) ট্রাক ও বাসের জন্য ডিজেল ১৯৭২ ইং ৫৭০৯০, ১৯৭৩ ইং এর অক্টোবর পর্যন্ত ৫,৪৫, ৩৮৪ লিটারস্, মবিল ১৯৭২ ইং ১০,৮০০ লিটার ১৯৭৩ ইং ১৫৩৩২ অক্টোবর পর্যন্ত।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে পার কিলোমিটারে আমাদের এখানে ডিজেল কত খরচ হচ্ছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের জবাব এখন আমি দিতে পারছি না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় স্বীকার করবেন কি যে অন্যান্য রাজ্যে এমন কি ইয়েষ্টার্ণ রিজিয়নে যে সমস্ত ডিফিকালটি এরিয়া আছে তার তুলনায় ত্রিপুরায় অনেক বেশী ডিজেল খরচ হচ্ছে পার কিলোমিটারে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যখন দৃষ্টি আকর্ষণ করেছেন তখন এইটা কমপেয়ার করে দেওয়া হবে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে পত্র-পত্রিকায় বেড়িয়েছে যে এখানকার ডিজেল ব্ল্যাকমার্কেটে চলে যাচ্ছে এবং তার জন্য এত ডিজেল খরচ হচ্ছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আমাদের কাছে কোন রিপোর্ট নেই যে এইটা ব্ল্যাক মার্কেটে চলে যাচ্ছে।

**মিঃ স্পীকার :**—অনারেবল মেম্বার, কোয়েশ্চান নং ২৯৬-এর যে নোটিশ ছিল সেইটা ক্রপ লোন সম্বন্ধে। মাননীয় সদস্য পার্থী ত্রিপুরার যে কোয়েশ্চন সেইটা ক্রপ লোনই ছিল।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় স্পীকার স্যার, ক্রপ লোন হলে—

**মিঃ স্পীকার :**—The question hour is over. The Ministers may lay on Table of the House the reply to the Unstarred Questions and also the starred questions which were not answered orally.

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :**—মাননীয় স্পীকার স্যার, আমি আপনার কাছে জানতে চাই যে ত্রিপুরার বিধান সভার যারা সদস্য আছেন তারা কি * * ও *

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আমি আপনার বক্তব্য শুনলাম, যে বিষয়ে আপনি উত্থাপন করেছেন, আমার মনে হয় সেটা আমার চেম্বারে করলে ভাল হত।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :**— * * * *

—**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**— * * ও *

**মিঃ স্পীকার :**—এই যে আলোচনা, সেই আলোচনা হাউসের প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করে দিচ্ছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**— মাননীয় স্পীকার স্যার, আমি একটা এডজোর্নমেন্ট নোটিশ দিয়েছিলাম, তার জবাব আপনি দয়া করে দিয়েছেন যে আপনি ইনক্লাইণ্ড নন এই সম্পর্কে এডজোর্নমেন্ট মোশান দিতে। কারণ আমরা অনেক সুযোগ পাব এই সম্পর্কে বক্তব্য রাখার। আমার বক্তব্য, যে ঘটনার এডজোর্নমেন্ট মোশান আমি দিয়েছি এর উপর জীবন বাঁচন নির্ভর করছে। কালকে হাউসে আমি আসব কি না সেটা নির্ভর করছে কাজেই মাননীয় স্পীকার স্যার, যেভাবে এটাকে দেখেছেন আমি সেইভাবে সেটাকে দেখি নি। গত ১২/৩/৭৪ ইং তারিখে ২০-২৫ জন গুণ্ডা একজন রিক্সা শ্রমিক, তার নাম হচ্ছে আনন্দ দাশ, তার বাড়ীতে ঢুকে তার স্ত্রীকে মারধর করে তার স্ত্রী আসন্ন প্রসবা, তাকে লাথি মারে, তার ঘর ভেঙে, গাছপালা কেটে দেয় এবং তারপর সেখানে পুলিশ আসে; এবং পুলিশ সেই গুণ্ডাকে এ্যারেস্ট করে কিন্তু পরে তাদের ছেড়ে দেয়। বাইরের লোক নয়, আগরতলা শহরে একজন লোক আজকে ২২ বছর যাবত বাস করছে, সেই একজন রিক্সাওয়ালা, আজ তাকে যদি এইভাবে আক্রমণ করা হয়। ভাগ্য ভাল সেই বাড়ী ছিলনা, তার অনুপস্থিতে তার স্ত্রীকে হাসপাতালে যেতে হয়েছে, তাকে লাথি মারা হয়েছে, তারপর তাদের ধরে ছেড়ে দেওয়া হল, কারণ গুণ্ডার সর্দার বলছে তাদের ছেড়ে দাও।

****Expunged as ordered by the Chair.

আজকে লীডার অব দি হাউস—তিনি বলুন কেন তাদের ছেড়ে দেওয়া হল, কেন দিনের বেলায় মানুষকে হত্যা করা হয়? বছরের পর বছর কেন এইগুলি হচ্ছে? দুদিন আমার বাড়ীতে ঢুকে কনট্রাক্টারকে মেরেছে, পুলিশ জানেনা সেই ঘটনা? উনি জানেন না সেই ঘটনা? পুলিশ বলেনি যে আমরা কি করব মশায়, ইট ইজ কিংস ওন রেজিমেন্ট? আমাকে আজকে বলতে হবে কার গুণ্ডা তারা? কার এতবড় সাহস? এই ঘটনা কেন ঘটে আমরা বুঝতে চাই। তা না হলে আজকে হাউসে কোন কিছু করতে দেবনা।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :—১২—৫ মিনিট থেকে সভার কাজ ১৫ মিনিটের জন্য মুলতুবী থাকল।

**Mr. Speaker** :— I have received Calling Attention Notice from Hon'ble Member Shri Tapas Dey on the subject—পেট্রল ও ডিজেলের অভাবে যানবাহন চলাচলের অসুবিধার পরিপ্রেক্ষিতে যাত্রী দুর্ভোগ সম্পর্কে। I have given consent to the Motion of Shri Dey, today. I would now request the Hon'ble Minister-in-chief of the Department to make a statement. If the Hon'ble Minister is not in a portion to moke a statement to day, he will kindly give me a date when the Calling Attention Notic will be shown on the order paper for a s statemvnt.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, এই সম্পর্কে আমি আগামীকাল ষ্টেটমেন্ট দেব।

**Mr.Speakor** :—Hon'ble Minister will make a statement to-morrow. I would request Shri Amarendra Sharma to resume the discussion of Motian of Thanks on Governor's Address.

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার, স্যার, আমার একটা কলিং অ্যাটেনশান নোটিশ ছিল। এটার কিছুই জানতে পারলাম না।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য নৃপেন্দ্র চক্রবর্তী মহাশয় গতকাল বিষয়টা হাউসে প্লেজ করেছিলেন। আমি তা রিজেক্ট করেছি।

**শ্রীঅজয় বিশ্বাস** :—মাননীয় স্পীকার স্যার, আমার একটা প্রিভিলেজ মোশান ছিল।

**Mr. Speaker**:—I have received your privilege motion. The matter is under examination.

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল কয়েকটা বিষয়ের উপর আমি বলেছিলাম এবং দেখিয়েছিলাম যে কিভাবে রাজ্যপালের ভাষণে মানুষকে ফাঁকি দেওয়া হয়েছে, দরিদ্র জনসাধারণকে ফাঁকি দেওয়ার একটা বিশেষ ব্যবস্থা এই বর্তমানে মন্ত্রীসভা করেছেন বিভিন্ন দিক থেকে। সেজন্য আমরা দেখছি যে উন্নতিমূলক এমন কোন সুনির্দিষ্ট কর্মপন্থা ঘোষণা করেন নি। সুনির্দিষ্ট কর্মপন্থা যেমন শিক্ষা ক্ষেত্রে আমরা পাই না তেমনি বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রেও সুনির্দিষ্ট কর্মসংস্থানের কোন পন্থা পাই না। এই সঙ্গে ধান সংগ্রহে

জুলুম সম্পর্কে আমি কিছু বলতে চাই যে গরীব মানুষের ঘর থেকে পুলিশ পাঠিয়ে যে ধান নেওয়া হয়েছিল সেটা যে শুধু আমি বলেছি তাই নয় প্রাক্তন মুখ্যমন্ত্রী শচীন্দ্রলাল সিংহ মহাশয়ও উল্লেখ করে গেছেন কিভাবে গরীবের ঘর থেকে পুলিশ পাঠিয়ে ধান নিয়ে গেছে। সুতরাং এর গুরুত্ব কতটা বুঝা যায়। যেখান থেকে ধান নেওয়া উচিত ছিল যারা সঞ্চয় করে রেখেছে, যারা মজুত করে রেখেছে সেই সমস্ত ধনী লোকদের ভাঁড়ারে হাত দেওয়া হয় নি। যদি তাদের ভাঁড়ার থেকে ধান বের করে আনা হত তা হলে সংগ্রহের ব্যাপারটা ঠিক হত। কিন্তু আমরা দেখলাম আমাদের বর্তমান সরকার এমন কোন পথ নেন নি। মুখ্যমন্ত্রী একবার বলেছিলেন যে আমরা গরীব কৃষকের ধান বেশী পেয়েছি। কিন্তু কিভাবে পেয়েছি সেটা কি তিনি খবর নিয়ে দেখছেন? তাঁরা মানুষকে বলেছেন যে তোমরা আমাদের ধান দাও আমরা তোমাদের রেশন কার্ড দেব। সেই রেশন কার্ড কি দেওয়া হচ্ছে। যখন গরীব মানুষ বলেছে যে ধান নিলে আমাদের অসুবিধা হবে তখন তাদের ধান সীজ করে নেওয়া হয়েছে। এটা শুধু ধর্মনগরের কথা নয়। ত্রিপুরার বিভিন্ন জায়গায় এই ধরণের অত্যাচার চালানো হয়েছে।

মাননীয় স্পীকার, স্যার, আমি দেখছি যে কেরোসিন পেট্রোলজাত দ্রব্যের মূল্যবৃদ্ধি ঘটেছে। মূল্যবৃদ্ধির ব্যাপারে আমি আর একটি কথা উল্লেখ করতে চাই যে আমাদের সরকার এই ব্যাপারে কোন উপযুক্ত ব্যবস্থা নেন নি। গত ২রা জানুয়ারী যে মূল্যবৃদ্ধির ঘোষণা করা হয়েছিল তার আগের যে স্টক ব্যবসায়ীরা রেখেছিল সেই স্টকের দাম কি করে বেড়ে যেতে পারে। মানুষের কাছ থেকে বাড়তি দাম নিয়ে কেরোসিন পেট্রোল বিক্রি করলেন। এই সম্পর্কে কোন ব্যবস্থা বর্তমান শাসক গোষ্ঠী নিতে চান নি। আমরা জানি যে তারা যেখানে বড় মহাজন, জোতদার পোষণ করে থাকেন সেখানে এদের গায়ে হাত দেওয়া তাঁদের পক্ষে সম্ভব নয়।

আর একটা ব্যাপার আমি উল্লেখ করতে চাই রাজ্যপালের ভাষণ থেকে। কাকে বিশ্বাস করব আমি জানি না। স্যার, গতবারের রাজ্যপালের ভাষণ যেটা সেটাতে আছে—আমি স্বায়ত্ব শাসন সম্পর্কে বলছি স্যার—"ত্রিপুরায় সম্প্রসারিত ১৯৩২ সালের মিউনিসিপ্যাল অ্যাক্ট বলে ধর্মনগর, কৈলাসহর, উদয়পুর এবং বিলোনিয়া মহকুমা সহরগুলিতে বিজ্ঞাপিত এলাকা বলে ঘোষণা দিতে সরকার মনস্থ করেছেন। এই সম্পর্কে সর্বশেষ আদেশটি প্রস্তুতির পথে "আর এবারের রাজ্যপালের ভাষণে আছে—"

"ধর্মনগর, কৈলাশহর, উদয়পুর এবং বিলনিয়া শহরকে বিজ্ঞাপিত এলাকা হিসাবে ঘোষণা করবার জন্য সংশ্লিষ্ট সংশোধিত আইনের ধারা, উপধারা ইত্যাদি পর্য্যালোচনা করে কোনগুলি প্রস্তাবিত বিজ্ঞাপিত এলাকার জন্য প্রযোজ্য তা পরীক্ষা ও সুপারিশ করার জন্য একটি কমিটি করা হয়েছে এবং সেই কমিটির রিপোর্টের জন্য অপেক্ষা করা হচ্ছে এবং এই রিপোর্ট পাওয়ার পর চূড়ান্ত ব্যবস্থা গৃহীত হবে।" স্যার, সর্বশেষ আদেশ প্রস্তুতির পথে এক বছর আগে ছিল এখন আমরা শুনছি যে এর জন্য একটা কমিটি করা হয়েছে, তারা সেটা পরীক্ষা নিরীক্ষা করছেন এবং তাদের রিপোর্ট পাওয়ার পর চূড়ান্ত ব্যবস্থা গৃহীত হবে। আগামী বার যে কি পাব, তা জানি না। সুতরাং বলছি যে কি বিশ্বাস করব? কি আছে এবং কি ভাবে কোনটা হবে, সে কথা জানি না। সেটা অত্যন্ত অপরিষ্কার দেখা যাচ্ছে সর্বত্র। আমি আরও দুই একটি জিনিষ এই প্রসঙ্গে তুলে ধরছি। শিক্ষা সম্পর্কে আমি কয়েকটা ব্যাপার উল্লেখ

করেছিলাম, আরও দুই একটি ব্যাপার উল্লেখ না করে পারছি না। আমরা স্যার, এক দিকে দেখছি শিক্ষার সুযোগকে সংকোচিত করা হচ্ছে, স্কুল বৃদ্ধির কোন সুপারিশ নাই। প্রাথমিক স্কুল বৃদ্ধির কথা বলা হয়েছে কিন্তু অন্যান্য স্তরের কোন স্কুল বৃদ্ধির সুপারিশ আমরা দেখতে পাচ্ছি না। কলেজী শিক্ষার যে সুযোগ সম্প্রসারণ সেটা তো আমরা কিছু এখানে দেখছি না। রাজ্যপালের ভাষণে এই সব কিছু নাই। শিক্ষার সুযোগকে সব দিক থেকে সংকুচিত করে দেওয়া হয়েছে, আর বর্তমানে বই পত্রের যে দাম বাড়ছে, কাগজ পত্রের যে দাম বাড়ছে এবং অন্যান্য জিনিষ পত্রের যে পরিমাণ দাম বাড়ছে, গরীব অভিভাবকদের পক্ষে ছাত্র পড়ানো কত কষ্টকর হয়ে দাঁড়িয়েছে, সেটা আমাদের প্রত্যেকের চিন্তার ব্যাপার। আজকে একটা চটি বই তার দাম ৪ টাকা ৪।।০ টাকা, এই ধরনের অবস্থা হয়েছে, গরীব অভিভাবকদের পক্ষে এটা তো সম্ভব না যে ছেলে মেয়েদের স্কুলে পড়ানো। এই সঙ্গে আমি আরও উল্লেখ করতে চাই যে শিক্ষা ক্ষেত্রে যে বিভেদ সৃষ্টি করবার প্রয়াস, সেটা আমরা জানি, বর্ত্তমান শাসক গোষ্ঠিতে যারা আছেন বা বর্ত্তমান মন্ত্রী সভার কোন কোন সদস্য এই ধরনের প্রচেষ্টা চালাচ্ছেন। এটা আমার উক্তি নয়, স্যার। এই কিছুদিন আগে পত্রিকাতে দেখলাম যে এ, টি, টি, এ বলে একটা সংস্থা আছে, তারা বিতৃষ্ণ হয়ে গিয়েছেন। এবং তাদের একটা দল বলছেন যে আমরা উপশিক্ষা মন্ত্রীর নেতৃত্বে নিরাপদ মনে করি না, তিনি শিক্ষক সমাজের মধ্যে একটি বিভেদ সৃষ্টি করে চলেছেন। তাহলে দেখুন যে শিক্ষক সংস্থার মধ্যে অন্তত: মন্ত্রী মণ্ডলীর প্রভাব ছিল, তারা আজকে মন্ত্রীর নেতৃত্বকে নিরাপদ মনে করছেন না এবং আজকে বলেছেন যে শিক্ষার স্বার্থে উলটো একটা অবস্থা এই মন্ত্রী সৃষ্টি করে রাখছেন। কাজেই এই ধরণের একটা অবস্থা সৃষ্টি করা হচ্ছে সব ক্ষেত্রে এবং সর্ব্বত্র। আমি এই সংগে আরও উল্লেখ করতে চাই—সকলের ব্যাপার—ক্র্যাফ্‌ট ইনষ্ট্রাক্টরদের স্কেল দেওয়া উচিত, এটা আমাদের মন্ত্রীসভা বলেছিলেন, কিন্তু ক্র্যাফ্‌ট ইনষ্ট্রাক্টারেরা সেই স্কেল এখন পর্যান্ত পায় নি। এমন একটা দৃষ্টান্ত হচ্ছে শ্রীচিত্তরঞ্জন ভৌমিক, ক্র্যাফ্‌ট ইনষ্ট্রাক্টার......এস, বি, স্কুল, সাতচাঁন্দ। তারা অবশ্য প্রিন্সিপাল নিয়ে কথা বলেন যে যদি কেউ ফার্ষ্ট ক্লাশ পেয়ে থাকেন, তাহলে সে প্রিন্সিপাল অনুযায়ী আমরা স্কেল দেব। কিন্তু আমরা দেখলাম স্যার, বছরের পর বছর যায়, কোন প্রিন্সিপাল তাদের কার্য্যকরী হয় না। এমন অবস্থা আমরা যেখানে দেখি এবং যেখানে থাকে যারা দালালী করে, মুখ্যমন্ত্রী নাম ভাঙ্গিয়ে চলে তাদের পর্য্যন্ত শাস্তি হয় না। এ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে একটা অদ্ভুত ব্যাপার স্যার, এটা গল্পের মত মনে হয় যে কয়েক জন লোক তারা বলছেন মুখ্যমন্ত্রী তাদেরকে নিযুক্ত করেছেন, ঠিক করে দিয়েছেন, লেবার এ্যাপয়েন্টমেন্ট দিবেন। এই বলে মুখ্যমন্ত্রীর নামে তারা গল্প তৈরী করছেন যে ধর্মনগর রেল ষ্টেশনে মাল খালাস এর ব্যবস্থা করা হবে এবং এর পর হাফানিয়া পাট কলের জন্য ঐ সব লেবার তারা জোগাড় করবেন। এভাবে, নানাভাবে তারা লেবারদের কাছ থেকে টাকা নিচ্ছেন, চিঠি দেখানো হচ্ছে, সই ছাড়া চিঠি। এই লেবার এই সব বুঝে না, স্যার, কার সই কি ব্যাপার—তাদেরকে দেখানো হচ্ছে যে মুখ্যমন্ত্রী তাদেরকে নিযুক্ত করেছেন। প্রথম অক্টোবর মাসে তারপর বলা হল ১লা নভেম্বর থেকে—ঐ সময় নাকি মুখ্যমন্ত্রী অসুস্থ হয়ে পড়েছিলেন। তাদের জন্য সার্ট পেন্ট এবং টুপি ইত্যাদি তৈরী করতে টাকা লাগবে

এবং ঐ লেবারদের কাছ থেকে কিছু টাকা জোগাড়ও করা হয় আর যারা করল তারা শেষ পর্য্যন্ত বে পাত্তা হওয়ার মত অবস্থা হয়েছিল। বিভিন্ন চেষ্টার ফলে পুলিশ যখন তাদেরকে ধরল এবং সেই ধরার পরও তাদেরকে ছেড়ে দেওয়া হয়েছে—যাদেরকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের দুই জন ছাড়া পেয়েছে—তারা হচ্ছে মাখন সাধু, নরেন্দ্র শীল। তারা নাকি একবার বটতলায় লেবার ইউনিয়ন করার জন্য চাঁদা উঠিয়ে ছিল লেবারদের কাছ থেকে। এই যে একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে মুখ্য মন্ত্রী সম্পর্কে, আমি জানি না এই রকম একটা গল্প সৃষ্টি করা হল কি ভাবে। কারণ আমি যতদূর জানি মুখ্যমন্ত্রী বিয়ে করেন নি। যেটা ওরা বলেছে তাই আমি এখানে বলছি যে এই সমস্ত কাজ কর্ম্মের ভার দেওয়া হয়েছিল মুখ্যমন্ত্রীর পুত্র বধুর উপর। আমি বলছি যে মুখ্যমন্ত্রীর সম্পর্কে বিভিন্ন ধরণের গল্প প্রচার করেন বা যারা এই ধরণের ব্যাপারে প্রয়াস চালাচ্ছেন এবং লেবার অথবা সাধারণ মানুষকে বিভ্রান্ত করছে, তাদেরকে শাস্তি দেওয়া হয় না।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনি গভর্ণরের এড্রেসের উপর আপনার বক্তব্য রাখুন।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—আমি যে কথাটা বলতে চাইছি, স্যার, সেখানেই আসছি। কথা হল আজকে এই ধরণের অবস্থা যারা সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে কোন শাস্তিমূলক ব্যবস্থার নেওয়ার কোন প্রয়াস আমরা দেখতে পারছি না। কোথাও দুর্নীতির বিরুদ্ধে কোন শাস্তি নিতে আমরা দেখি না। যে সরকার দুর্নীতি পোষণ করে থাকে, রাজ্যপালের ভাষণে সেই দুর্নীতি দমনের জন্য যে একটা সুফল পথ নেওয়া হবে বা সুষ্ঠু ব্যবস্থা নেওয়া হবে এমন কোন কিছু আমরা দেখছি না। যার ফলে রাজ্যপালের ভাষণের ক্ষেত্রে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার সম্পূর্ণ বিরোধীতা আমি করছি।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণকে বিরোধী দল যতটা খারাপ বলেছেন, ততটা খারাপ নয়। তবে মন্ত্রীসভা যে ভাষণটা তৈরী করে দিয়েছেন, তা যে তাড়াহুড়া করে করতে হয়েছে—যার জন্য গত বছর শায়ত্ব শাসনে কি ছিল বা এই সম্পর্কে গভর্ণর গত বারের ভাষণে কি বলেছিলেন, এই বছর উনারা আর সেটা দেখেন নাই বা আমাদের এই শায়ত্ব শাসন কথাটা তাঁর ভাষণে রাখতে হবে, তাই সেটাকে এবারও রাখা হয়েছে। ডাক তার বিভাগ, আমি বুঝি যে ষ্টেট গভর্ণমেণ্টের কিছু কিছু করণীয় তার সংগে ছিল, তাদেরকে কোথাও কোন জায়গা দিয়েছেন এবং ঐ জায়গার উল্লেখ না করে ঐ ডাক তার বিভাগ কথাটা উল্লেখ করেছেন এবং উল্লেখ করে বুঝাতে চেয়েছেন যেটা আমার কাছে মনে হচ্ছে যে এটা ষ্টেট গভর্ণমেণ্টের একটা এ্যাচিভমেণ্ট, কিন্তু তা তো নয়। তেমনি রেলওয়ে লাইনের ব্যাপারেও নিয়েও ঐ একই কথা বলা হয়েছে। রেলওয়ে লাইনের কথা আমার কাছে মনে হয় একটা কথার কথা। রেলওয়ে বলতে হবে, রেলওয়ে লাইনের দরকার তার জন্যই রেলওয়ে লাইনের কথা বলা হয়েছে। তাছাড়া আমি স্যার, খুব বেশী সময় বলব না। আমার পরিকল্পনা সম্বন্ধে এতে অনেক ভুল আছে। বাংলা দিয়ে অনুবাদ করা হয়েছে কিনা, সেজন্যই তাতে অনেক ভুল রয়েছে আর সেজন্যই আমি বলছি যে খুব তাড়াহুড়া করে এসব হয়তো তারা করেছেন। সরকার বলতে চান যে যে পঞ্চ বার্ষিকী পরিকল্পনার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে—ত্রিপুরার যে

পঞ্চবার্ষিকী পরিকল্পনার বাবদ প্লেনিং কমিশন আপাততঃ ৬৭·১৯ কোটি টাকা অনুমোদন করেছেন। তারপর বলেছেন গত ৪র্থ পরিকল্পনার জন্য টোট্যাল আউট লে ছিল ৩৪·৬৬ লক্ষ টাকা। সুতরাং তার থেকে এটা অনেক বেশী। যদিও রাজ্যপালএর ভাষণ থেকে একটু ক্ষোভ আছে কিন্তু সেটা খুব বেশী নয়। কারণ হচ্ছে যে ৫ম পরিকল্পনার জন্য যে গাইড লাইন করে দেওয়া হয়েছিল তাতে বলা হয়েছিল গত ফোর্থ প্ল্যানে যা ছিল ফিফথ প্ল্যানে তার ডাবলের বেশী যেন না হয়। এবং দেখা যাচ্ছে যে প্ল্যানিং কমিশন তার বেশী মঞ্জুর করেন নি। অর্থাৎ ডাবলের বেশী মঞ্জুর করেন নি। অথচ আমাদের প্রয়োজন ছিল ২১৮ কোটি টাকা। আমাদের প্রয়োজন ভিত্তিক যে মিনিমাম নিউ প্ল্যানের জন্য প্রায় ৪০০ কোটি টাকার মত যা চাওয়া হয়েছিল। কিন্তু একেবারে তো ৪০০ কোটি টাকা দেওয়া যায় না তাই ২১৮ কোটি টাকা অথচ যা দেওয়া হয়েছে তা দিয়ে আমরা কি করব। সেই সম্পর্কে মাননীয় রাজ্যপাল বলেছেন যে 'এই সভার মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ১৯৭৩—৭৪ সাল হল পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার উদ্দেশ্য ও নীতি নির্ধারণের প্রস্তুতি গ্রহণের বছর। আমার সরকার জাতীয় কর্ম্মপন্থার সাথে সংগতি রক্ষা করে ত্রিপুরার পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার রচনা করেছেন কিন্তু ইহাকেই করেছেন এখানেই ভুল আছে—করেছেন—অনুবাদ করা হয়েছে ইংরাজী থেকে বাংলায়—ত্রিপুরার বিশেষ প্রয়োজন ভিত্তিক। আমাদের মুল লক্ষ্য হলো প্রয়োজন ভিত্তিক, কর্ম্মসূচী রচনা, জুমিয়াদের পুনর্ব্বাসনের ব্যবস্থা এবং অসম্পূর্ণ পরিকল্পনার বাস্তবায়নের মাধ্যমে দারিদ্র দূরীকরণ, সমাজের অনুন্নত এবং সুবিধা বঞ্চিত ব্যক্তিদের জীবনধারণের মানোন্নয়ন ও আত্মবিশ্বাসের প্রতিষ্ঠা। এ উদ্দেশ্য সফল করতে হলে বিভিন্নমুখী অর্থ নৈতিক পরিকল্পনার মাধ্যমে ত্রিপুরার অর্থ নৈতিক অসাম্য দূর করতে হবে। ক্ষুদ্র এবং মাঝারি ধরণের শিল্প স্থাপন, কৃষিজাত উৎপাদন বৃদ্ধি যাতায়ত, যোগাযোগ, বিদ্যুৎ এবং ক্ষুদ্র জলসেচ ব্যবস্থার উন্নতি সাধনের মাধ্যমেই তা অর্জ্জন করা যেতে পারে। তার জন্যই দরকার ২১৮ কোটি টাকার। আর আমরা পেলাম মাত্র ৬৭·১৯ কোটি টাকা এবং তার মধ্যে এই বছরের জন্য দেওয়া হয়েছে ১২ কোটি টাকা। কি হবে এই টাকা দিয়ে? যে সব শিল্প গড়ে তোলার কথা—বাইরে থেকে কোন শিল্পপতি আসতে ভরসা পাচ্ছে না। কারণ এখানে ঐ ইনফ্রাষ্ট্রাকচার তৈরী হয় নি—ঐটি পূরণ করতে হবে প্রথম বছরেই। বাইরে থেকে কোন শিল্পপতিকে এ্যাট্রাক্ট করবে না ত্রিপুরাতে। কেন আসবে তারা, বিদ্যুৎ নেই। আগরতলায় মহকুমা সহরগুলিতে, গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহের কথা বলা হচ্ছে। তা কি করে হবে আমাদের বিদ্যুৎ নেই। আসাম থেকে যা আনা হয়েছিল তাও নেই। আমাদের ডম্বুর প্রজেক্টের কাজ ৭৪ সালের শেষ নাগাদ শেষ হবে অর্থাৎ ১৯৭৫ সালে। এতদিন বলা হয়েছিল এই বছরেই হবে। সুতরাং হচ্ছে না—নানা কারণে হচ্ছে না এটার জন্য আমি সরকারকে দোষ দিচ্ছি না। কিন্তু বিদ্যুৎ যদি না থাকে তাহলে বাইরে থেকে শিল্পপতি আসবে কেন এখানে। এখানে র-ম্যাটিরিয়েলসের অভাব টাকা যা আমরা পেয়েছি সেই টাকা দিয়ে আমাদের কোন বৃহৎ প্ল্যান হবে না আমরা যা চেয়েছিলাম সেই টাকা যদি আসতো তাহলে আমরা ত্রিপুরাকে সুন্দরভাবে গড়ে তোলা সম্ভব হতো। কিন্তু কি করে হবে ২১৮ কোটি টাকা সেই টাকার জায়গায় দেওয়া হচ্ছে ৬৭ কোটি টাকা কি করে হবে আমি বুঝতে

পারছি না। এবং প্ল্যান এলোকেশানের ব্যাপারে রাজ্যপাল যে ক্ষোভ প্রকাশ করেছেন তার চেয়ে আরও বেশী ক্ষোভ প্রকাশ করা উচিত ছিল। যে জিনিষগুলি থাকা উচিত ছিল সেটি হচ্ছে ত্রিপুরাতে কয়লা পাওয়া যায় কি না। কারণ আমি নিজে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়লার সেম্পল দেখিয়েছিলাম এক জায়গা থেকে এনে। তিনি অবশ্য বলেছেন যে আরও কয়েক জায়গা থেকে সেম্পল পেয়েছেন। তার কোন সম্ভাবনা আছে কি না এই কথাটা সরকারের রিপোর্টে থাকা উচিত ছিল। উচিত ছিল যে প্ল্যানের ভাড়া বেড়েছে তাতে জন জীবনের কষ্ট বাড়ছে এই কথাটা থাকা উচিত ছিল। আমাদের যে শিল্প নগরী ফোর্থ শিল্প নগরী করার কথা হচ্ছে—আমি বলব যে এটা করার কি প্রয়োজন আছে? যে তিনটা আছে সেগুলির কি অবস্থা? আমি সেদিন অরুন্ধতীনগরে গিয়েছিলাম শ্রমিকেরা আমাকে বলছে যে তারা ৪ মাস বসে থেকে ডেইলী হাজিরা পেয়েছেন। কোন কাজ ছিল না। আমি অবাক হয়েছিলাম—কেন, না র-ম্যাটিরিয়েল্স ছিল না। কোন র-ম্যাটিরিয়েল্স ছিল না। ৪ মাস যদি র-ম্যাটিরিয়েল্স না থাকে এবং শ্রমিকেরা যদি টাকাও পায় সেটি অত্যন্ত দুঃখের কথা। শ্রমিকেরা আমার কাছে দুঃখ করেছেন। সেখানে শিল্প দপ্তর থেকে সেংশন ইত্যাদি নানা ঝামেলায় ৪ মাস র-ম্যাটিরিয়েল্স ছিল না শ্রমিকেরা আমাকে আরও বলেছেন যে তাদের চাকরীর কোন গ্যারান্টী নেই। ডেইলী হাজিরায় তারা কাজ করছে। কাজেই শিল্প নগরীর যে সব কাজ কর্ম হচ্ছে সেটাকে যদি একটি কর্পোরেশন করে তার হাতে পরিচালন ভার তুলে দেওয়া হয় তাহলে আমার মনে হয় ঐখানে লাভের সম্ভবনা আছে। ঐখানে প্রচুর সম্ভবনা আছে। যে সব কাজ ঐখানে হচ্ছে যেমন জুতা বানানো কিন্তু চামড়া নেই জুতা বানাবে কি করে? খড় ছিল না তো বোর্ড বানাবে কি করে? কাঠ ছিল না তো মিস্ত্রী কি কাজ করবে? কাজেই সরকার যদি শিল্প নগরীগুলিকে—যেগুলি চলার মত সেগুলিকে নিয়ে একটা কর্পোরেশানের হাতে পরিচালন ভার তুলে দেয় তাহলে ঐখানে লাভজনক ভাবে শিল্প চলবে। অন্যান্য জায়গায়—উদয়পুরের শিল্প নগরীতে তো সি, আর পি, ক্যাম্প করেছে। শুধু শিল্প-নগরী বাড়ালেই কি শিল্প বাড়বে ত্রিপুরাতে? লোকের কর্মসংস্থান হবে? তা হবে না কাজেই প্ল্যানে থাকলেও আমি বলব সরকারকে এই সম্পর্কে বিবেচনা করতে এখন আরও কয়টি বড় বড় বাড়ী করা উচিৎ হবে কি না। সিমেন্ট ইত্যাদি নেই এখন। এখানে অনেক সদস্য ধান সংগ্রহের সম্বন্ধে নানা রকম অভিযোগ করেছেন যে কৃষকদের কাছ থেকে জোর, ওরা জোর করে এনেছেন। সেইটা অবশ্য আমি, আমাদের এখানে সাবরুমে আমি দেখেছি ওখানে টারগেট ছিল ৫০০ টন, ১৫১০ টন হয়েছে আমি যখন আসি তখন এস, ডি, ও, বললেন এবং সেখানে আর এখন বোনাস দেওয়া হচ্ছে না সেইজন্য এখন ধানের দাম হয়েছে ৭০ টাকা চাউল ১২০ পার কুইন্টল। এখন যারা শ্রীনগরে আসছে ধান বিক্রী করতে কিন্তু গভার্ণমেন্ট যদি ধান না কিনেন তাহলে কৃষকরা এই ৭০ টাকা দাম পাচ্ছে না, আরও কমে যাবে দাম। বিলোনীয়ায় ঠিক সেই রকম অবস্থা। আমি জানি না উত্তরাঞ্চলে কি রকম অবস্থা তবে মাননীয় সদস্য অমরেন্দ্রবাবু যা বলছেন উত্তরাঞ্চলের অবস্থা, যদি এই রকম হয়ে

থাকে তাহলে এইটা দুর্ভাগ্য বলা যায়, সি, আর, পি, নিয়ে এই নিয়ে সেই নিয়ে। কিন্তু সাবরুমে আমি দেখেছি তা হয় নি এবং কৃষক বলছেন যে আমি শুনেছি বলেছেন এইবার যদি গভার্ণমেন্ট ধান না আনতেন তাহলে তাদের কোন দুর্গতির অন্ত থাকতো না। সুতরাং প্রকিউরমেনটের এই পরিকল্পনা আমি ব্যক্তিগতভাবে সমর্থন করছি এই জন্য যে প্রত্যেক বছর ত্রিপুরা রাজ্যে যে টাকা সাধরণ মানুষকে সাহায্য ইত্যাদি দেওয়া হয়েছে সেই টাকা কিন্তু কৃষকদের হাতে যায় না। সব টাকাই গমের পেছনে, চাউলের পেছনে পাঞ্জাব, অন্ধ্র, মাদ্রাজ, আসাম চলে গেছে। সুতরাং এখানে চাউলটা যদি আরও বেশী সংগ্রহ করা যেত লেভি করে একটা নিজস্ব বাফার ষ্টক থাকতো যাতে আমরা বাইর থেকে এক মুঠো চাউল যদি না আনতাম তাহলে আমাদের অর্থ আমাদের দেশেই থাকতো, আমার ত্রিপুরায়ই থাকতো এবং ত্রিপুরার আর্থিক উন্নতি সম্ভব হতো বলে আমি বিশ্বাস করি। এইবার বুরো ধানের ফসল ভাল হয়েছে। কিন্তু কৃষকরা বুরো ধান করে কি করবেন? যদি গভার্ণমেন্ট না কিনেন তাহলে কি করবেন? কাজেই এই দিকে সরকার যেন দৃষ্টি দেন এবং মাননীয় রাজ্যপালের উপর যে ধন্যবাদ প্রস্তাব এসেছে আমি সেটাকে সমর্থন করি।

**মিঃ স্পীকার:**—শ্রীবাজুবান রিয়াং।

**শ্রীবাজুবান রিয়াং:**—মাননীয় স্পীকার স্যার, গত কালকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে মোশন অব থ্যাংকস আনা হয়েছে এবং তার উপর যে আলোচনা চলছে সেই আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমে এই বলতে চাই যে সারা ত্রিপুরারাজ্যে উপজাতিদের অগ্রতির যে সমস্যা সেই সমস্যা সমাধানের যে নীতি এবং রূপ এই ভাষণের উপর পুরাপুরিভাবে উল্লেখ করা হয় নি তাই আমি এই ভাষণের বিরুদ্ধে আমার বক্তব্য আমি রাখবো। এই ভাষণের মধ্যে একটা জায়গায় আমি দেখছি ত্রিপুরায় মানুষ দীর্ঘদিন ধরে ত্রিপুরার উপজাতিদের স্বার্থ রক্ষার জন্য রিজার্ভ এলাকা পুনর্গঠনের যে দাবী তারা করে আসছে এই দাবীকে ইগনোর করে এবং তাদের সেই দাবীকে চেলেনজ করে এই সরকার, গভর্ণার মহাশয় তার ভাষণে উল্লেখ করেছেন এবং বিধান সভার সেশনের কয়েক দিন আগে গত ৪ তারিখে একটা অর্ডিনেন্স জারি করেছেন সেই অর্ডিনেন্সের বিরুদ্ধে আজকে আমি আমার বক্তব্য রাখছি। অবশ্য পরে যখন এই অর্ডিনেন্স এই হাউসে পাশ হবে এই বিধান সভায় তখন আমি আবার আমার বক্তব্য রাখবো। আমি লক্ষ্য করেছি এই কয়েকদিনের মধ্যে এই অর্ডিনেন্স জারি হওয়ার পর থেকে এই অর্ডিনেনসের মধ্যে যে সমস্ত প্রস্তুতি আছে যে সব বেআইনি হস্তান্তরিক জমি সেই সমস্ত জমি উপজাতিকে ফেরত দেওয়া হবে। এই গভর্ণার তার বক্তব্যের মধ্যে উল্লেখ করতে পারেন নি যে কত জনকে এর মধ্যে ফেরত দিয়েছেন। আমার মনে হয় না পারবেন কোন দিন। আমি লক্ষ্য করছি, আমি জানি গত ২৬ বছরের মধ্যে এই কংগ্রেসী শাসনে, এই কংগ্রেসী রাজত্বে ত্রিপুরার উপজাতিদের স্বার্থ রক্ষার জন্য ভূমিহীনদের স্বার্থ রক্ষার জন্য সেই মহাজনী আইনটাকে পরিবর্তন করে এবং অনেক লড়াইয়ের পর ১৯৬০ সনে যে ভূমি সংস্কার আইন পাশ হলো সেই ভূমি সংস্কার আইনের ১৮৭ ধারাতে তাদের স্বার্থ রক্ষা করার কথা উল্লেখ ছিল না কিছু উল্লেখ ছিল। কিন্তু আমি দেখেছি সেইটা শুধু কাগজেই ছিল এই সরকার

সামান্যতম চেষ্টাও করেন নি তাদের সেই সামান্যতম স্বার্থ রক্ষার জন্য। আমি দেখেছি ত্রিপুরার সব জায়গাতে এমন কোন বিভাগ নেই, এমন কোন গ্রাম নেই যেখানে বেআইনি ভাবে জায়গা হস্তান্তরিত না হয়েছে আমরা দীর্ঘ দিন ধরে লড়াই করে আসছি তাদের বেআইনি হস্তান্তরিত জমি তাদের হাতে ফেরত দেওয়ার জন্য কিন্তু এই সরকার, আমরা আশা করেছিলাম এই অর্ডিন্যান্স এই বিলটিতে এমন কতগুলি স্বার্থ আরোপ করবেন যাতে উপজাতীদের স্বার্থ রক্ষা হতে পারে কিন্তু আমরা দেখলাম তার উল্টটা। এখানে একটা জিনিস বুঝতে পারছিনা উনি বলছেন এক দিকে ১৯৬৯ সালের ১লা জানুয়ারীর পর থেকে বেআইনি হস্তান্তরিত জমি ফেরত দেওয়া তার মানে কি একটা বুঝায় যে ১৯৬৯ সালের আগে, ১৯৬০ সনে যে সমস্ত জমি হস্তান্তরিত হয়েছিল এই ভূমি সংস্কার আইন পাশ হওয়ার পর—

Mr. Speaker :—The House stands adjourned till 2 P. M. to-day.

মিঃ ডেঃ স্পীকার :— আই উড কল অন শ্রীবাজুবান রিয়াং লস কনটিনিউ হিজ স্পীচ।

শ্রীবাজুবন রিয়াং :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় গভর্ণর-এর বক্তৃতার উপর মাননীয় সুনীল বাবু যে মোশান অব থ্যাংক্স এনেছেন তার উপর আমার বক্তব্য রাখছিলাম। গভর্ণর যে অর্ডিনান্স জারী করেছেন, সেই অর্ডিনান্স জারী করে উপজাতিদের যে সামান্যতম সুযোগ সুবিধা ছিল মহারাজার আমলে যে উপজাতি রিজার্ভ ছিল, সেটা বাতিল করে দেওয়া হয়েছে। কিন্তু আমরা দেখেছি সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ট্রাইবেল রিজার্ভ নুতন করে করা হচ্ছে ধেবর কমিশানের সুপারিশক্রমে এবং নতুন এডমিনেষ্ট্রেটিভ রিফর্ম কমিশান বলেছেন ত্রিপুরার স্বায়ত্বশাসিত অঞ্চল ঘোষণা করে, এবং রিজার্ভ করে আঞ্চলিক কমিটি করার জন্য। ভারতবর্ষের সাতটি রাজ্য-এ যেমন গুজরাট, মহারাষ্ট্র প্রভৃতি অঞ্চলে ১৯৬৭ সন থেকে স্বায়ত্বশাসিত অঞ্চল ঘোষণা করা হয়েছে। তামিলনাডুতে ট্রাইবেল কাউন্সিল করা হয়েছে। আর আমাদের ত্রিপুরায় ট্রাইবেল এ্যাডভাইসরী কাউনসিল করার জন্য ত্রিপুরা সরকারের কাছে, গভর্ণরের কাছে, ভারতের রাষ্ট্রপতির কাছে ধর্ণা দিয়ে, ডেপুটেশান দিয়ে যাচ্ছে, সরকার সেইদিকে কোন চিন্তা করছেন না। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি বলতে চাই এই অর্ডিন্যান্স বাতিল করা হউক। আমি আশা করব এই অর্ডিনান্স বিল হিসাবে এই বিধান সভায় আসবে, তার উপর আলাপ আলোচনা হয়ে ভোট হবে। সরকার পক্ষে যেসব উপজাতি সদস্য আছেন তারাও এই অর্ডিনান্স বাতিল করার পক্ষে ভোট দেবেন। এবং অন্যান্য সদস্য যারা রয়েছেন, তারাও উপজাতিদের স্বার্থ রক্ষা করতে গেলে তাদের জন্য রিজার্ভ এলাকা ঘোষণা করার প্রয়োজন আছে সেটা অস্বীকার করতে পারবেন না। যেসব সদস্য বক্তব্য রাখবেন, অনেকেই বলেছেন যে এ্যাসেম্বলীতে না হলেও, এ্যাসেম্বলীর বাইরে তাঁরা প্রকাশ করেছেন যে উনারাও এই অর্ডিনান্স-এর বিপক্ষে। আমি আশা করব এই হাউসে তাদের মত রেকর্ড করবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয় এই সরকার জুমিয়া সেটেলমেন্ট এবং উপজাতি সেটেলমেন্ট সম্পর্কে ঢাক ঢোল পিটিয়ে গত ২৬ বছর ধরে বলার চেষ্টা করে যাচ্ছেন। আমরা দেখছি গত ২৬ বছরে যে সেটেলমেন্ট দেওয়া হয়েছে, তার একটা হিসাব এখানে দেওয়া হয়েছে। সেখানে আছে সিড্যুল ট্রাইবস্—৩০ হাজার এবং সিড্যুল কাষ্ট দেওয়া হয়েছে ২,৫৪০টি পরিবার। কিন্তু

এই গভর্ণর মহাশয় একথা বলেন নি, এই মোট সাড়ে ৭২ হাজার পরিবারকে যে সরকারী নিয়ন্ত্রণে, সরকারী প্রচেষ্টায় সেটেলমেন্ট দেওয়া হয়েছে, তাদের মধ্যে কতজন জমিতে আছে এবং নতুন করে ভূমিহীনের দরখাস্ত করেছেন কি না ? আমি বাস্তব অবস্থায় দেখেছি যে যাদের জমি দেওয়া হয়েছে, তারা অধিকাংশই জমি নেই তাদের জমি মহাজন এবং জমিদারদের হাতে চলে গেছে। আজকে যিনি উপজাতি মন্ত্রী, তিনিও একদিন জমিদার ছিলেন। গরীব উপজাতি যারা সরকারী সাহায্য নিয়ে কিছু জমি আবাদ করত তারাও সরকারের চাপে পরে সেটা ছেড়ে চলে গেছে। এই গভর্ণরের বিরোধীতা করছি এই জন্যে যে এখানে সুনির্দিষ্ট কোন উল্লেখ নেই যে গত বছরের মধ্যে অথবা এই আর্থিক বৎসরের মধ্যে আমাদের এখানে যে ২০ হাজার পরিবার ভূমিহীন ভূমি পেতে বাকী আছে, শুধু উপজাতি এবং আরও ২ হাজার তপশীলি জাতি এবং অন্যান্য ৫৭ হাজার পরিবার আছে, তাদের কবে পর্যন্ত পুনর্বাসন করতে পারবেন, তার কোন উল্লেখ নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা জানি এই সরকার উপজাতিদের শিক্ষার জন্য অনেক চেষ্টা করছেন এবং ঢাক ঢুল পিটিয়ে তা জাহির করছেন। উপজাতি ছাত্রছাত্রীদের জন্য স্কুলে এ্যাডমিশাণ, বোর্ডিং-এ এ্যাডমিশান নেওয়ার কোন অসুবিধা নেই বলে যাচ্ছেন কিন্তু গত বছর আমরা সেখানে প্রশ্ন করেছিলাম, এই প্রশ্নোত্তরে সরকার উত্তর দিয়েছেন। প্রশ্ন ছিল ৬ষ্ঠ শ্রেণী থেকে কত পাশ করেছে এবং ৭ম শ্রেণীতে ভর্তি হওয়ার জন্য কতজন ভর্তির দরখাস্ত করেছিলেন। সরকার উত্তর দিয়েছেন—দরখাস্ত করেছে ১২ হাজার, ভর্তির সুযোগ পেয়েছে ১০ হাজার। ক্লাশ নাইন থেকে ভর্তি হওয়ার আবেদন করেছিল ৭০০, ভর্তি হওয়ার সুযোগ পেয়েছে ৩০০। এই যে বাকী ছাত্র স্কুলে ভর্তি হওয়ার সুযোগ না পেয়ে, শিক্ষার সুযোগ শেষ হয়ে গেল এবং চলতি শিক্ষা বৎসরে কতজন-এর শিক্ষার সুযোগ নষ্ট হয়ে গেছে এবং ভবিষ্যতে নষ্ট হয়ে যাবে এই সমস্যার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। শুধু তাই নয়। যারা অনেক কষ্ট করে স্কুলে এ্যাডমিশান নিয়েছে এবং সরকারী নিয়ন্ত্রনে বোর্ডিং-এ স্কুলে কলেজে আছে, তাদের মধ্যে দেখছি, অনেক হোষ্টেলে গুণ্ডা পোষা হচ্ছে এবং অনেক হোষ্টেলে গুণ্ডা থাকার দরুণ তারা হোষ্টেলে থাকতে পারেনা, হোষ্টেল ত্যাগ করতে বাধ্য হচ্ছে আমরা সেটা জানি। গতকালকে মাননীয় সদস্য নৃপেন দা দুই নং হোষ্টেলের কথা বলেছেন যে সেখান থেকে আদিবাসী ২৬ জন ছাত্র ঐ হোষ্টেলের অবর ছাত্রদের অত্যাচারে এবং তাদের ভয়ে ঐ হোষ্টেলে থাকতে পারছেনা। আমরা শুনেছি ঐ হোষ্টেলে গুণ্ডা ছেলেরা নাকি যেসব ছেলেরা প্রতিবাদ করছে প্রফেসারের বাড়ী চুরি করতে, হোষ্টেলের বেড়া চুরি করে নিয়ে আগুন পোহাতে, তাদের বাধ্য করা হচ্ছে সেইসব কাজে এবং আমরা শুনেছি সেখানে মন্ত্রীরা নাকি গিয়ে ফীষ্ট করেন, ভোজসভা করেন এবং সেই খরচ নাকি হোষ্টেল মেম্বারদের উপর চাপিয়ে দেওয়া হয়, তার নজীর ত্রিপুরাতে এই প্রথম। আমরা দেখেছি যে এই ত্রিপুরার উপজাতি ছাত্রছাত্রীদের মাতৃভাষায় শিক্ষা দানের জন্য মাননীয় গভর্ণরের বক্তব্যে কোন উল্লেখ নেই। অথচ ত্রিপুরায় যারা লেখাপড়া করছে—কলেজের ছাত্রছাত্রীই বলুন আর স্কুলের ছাত্রছাত্রীই বলুন তারা সরকারের কাছে ডেপুটেশান দিয়ে, গণতান্ত্রিক সরকারের কাছে ডেপুটেশান দিয়েছে, বিধান সভায় বলেছে, লোকসভায় বলা হয়েছে যে উপজাতিদের মাতৃভাষায় শিক্ষাদানের সুবিধা দিতে হবে অথচ মাননীয় গভর্ণরের বক্তৃতায় তার কোন উল্লেখ নেই, তাদের কি হবে তার কোন উল্লেখ সেখানে নেই।

বাস্তব সমস্যাটা হচ্ছে তাদের মাতৃভাষায় লেখা পড়া করার সুবিধা না থাকার ফলে যে সমস্ত উপজাতি ছাত্র প্রথম শ্রেণীতে ভর্তি হবে সেই সব উপজাতি ছাত্ররা ঐ বাঙ্গালী মাষ্টারের ভাষা যেখানে বাঙ্গালী মাষ্টার নিয়োগ করা হয় তিনি ঐ পাহাড়ী ভাষা বুঝে না এবং উপজাতি ছাত্ররাও ঐ বাংলা ভাষা বুঝেন না। সেজন্য প্রথম অবস্থাতেই এই ছাত্র ও মাষ্টারের মধ্যে সম্পর্কটা গড়ে উঠতে পারে না। কাজেই যিনি মাষ্টার, তার শিক্ষকতা করার মত যে একটা স্বাভাবিক পরিবেশ থাকার দরকার, সেটা তিনি পান না। এটা আমরা ত্রিপুরা রাজ্যের বিভিন্ন উপজাতি অঞ্চলের স্কুলগুলিতে লক্ষ্য করেছি এবং তার ফল স্বরূপ কোন জায়গাতে ছাত্র নাই আবার কোন জায়গাতে মাষ্টার নাই, আবার এমনও আছে যে কোন জায়গাতে স্কুল নাই, সেখানে শুধু মাষ্টার মশাইর নামটা আছে এবং তিনি অন্য এলাকাতে বা বাজারে বা শহরে থেকে থেকে স্কুলস রেজিষ্ট্রীতে নাম উপস্থিত লিখে টাকা পাচ্ছেন। মাননীয় শিক্ষা মন্ত্রী হয়তো জানেন, কেন না, উনার কাছে ব্যক্তিগতভাবে অনেক চিঠি লিখে বা এই বিধান সভায় অনেক প্রশ্ন করে তাকে সেগুলি জানানো হয়েছে। এতদ্ সত্বেও তারা কেন উপজাতি ছাত্রছাত্রীদের পড়াশুনার একটা সুব্যবস্থা করছে না, সেটা আমরা বুঝে উঠতে পারছি না। বাস্তব ক্ষেত্রে যেটা চলছে সেটা দেখলে আমার এটাই মনে হয় যে উপজাতি ছেলেমেয়েরা যদি লেখা পড়া করুক এটা হয়তো এই সরকার চান না বা উপজাতি ছেলে মেয়েরা যদি লেখা পড়া শিখে এগিয়ে আসত, তবে এই সরকার তাদের এই স্বার্থকে নিয়ে যথেষ্টভাবে খেলা খেলতে পারত না এবং এই সরকার যে ভোট বাজী করে, সেই ভোটের লড়াইতে সরকার তাদের সমর্থন কোন দিনই পেত না। আমরা জানি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে দ্বিতীয় বা তৃতীয় রাজ্য ভাষা আছে। কিন্তু আমাদের এই ত্রিপুরাতে দীর্ঘদিন লড়াই করার পর বাংলা ভাষাকে রাজ্য ভাষা হিসাবে স্বীকৃতি আদায় করতে পেরেছি। তবে উপজাতিদের ভাষাকে এই রাজ্যের দ্বিতীয় ভাষা হিসাবে গ্রহণ করতে এই সরকার স্বীকার করছেন না এবং গভর্ণর মশাই এর এই দিকে হয়তো কোন চিন্তা নাই। জানি না, গভর্ণর মশাই যে বক্তৃতা এখানে দিলেন সেটা এই সরকার লিখে দেওয়ার পর তিনি শুধু পড়ে গেলেন না সেখানে সারা ভারতবর্ষের যে পলিসি গভর্ণর হিসাবে একটা রাজ্যকে রক্ষা করবার বা গড়ে তোলার যে দায়িত্ব বোধ নিয়ে তিনি এটা এই হাউসে পড়েছেন কিনা, সেটা আমরা বুঝতে পারছি না। এটুকু বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মৌলানা আবদুল লতিফ :**—মাননীয় ডিপুটি স্পীকার মহোদয়, আমি আমাদের রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, রাজ্যপাল এই রাজ্যের সমস্ত সমস্যার প্রতি ইঙ্গিত করেছেন এবং সমস্ত বিষয়ে উনি ভাল রকম অবহিত হয়ে উনার ভাষণ এখানে রেখেছেন। উনি রাজ্যের যতটা সমস্যা আছে, যেমন—বেকার সমস্যা, শিক্ষার ব্যবস্থা, শিল্পের সমস্যা এবং কৃষির সমস্য সব সমস্যার উপর নজর রেখে তিনি তাঁর ভাষণ এই হাউসে রেখেছেন। তবু আমি এখানে একটা কথা বলছি যে তিনি বলেছেন দ্রব্যমুল্যের মূল্য অত্যন্ত বেশী হওয়ার একটা সংকট আমাদের দেশের মধ্যে চলছে। কাজেই আমিও উনার এই মতের সংগে এক মত যে সারা দেশেই দ্রব্যমুল্যের দাম বেড়েছে। যে জিনিষ আমাদের রাজ্যে উৎপন্ন হয় না, অন্য রাজ্যে উৎপন্ন হয়, সেই জিনিষের মুল্য আমার এই সরকার কোন রকমে কমাতে পারে না, এটা আমরা বুঝি। কিন্তু এসেন্‌সিয়েল কমডিটিস যেটা আছে যেমন কেরোসিন তেল, এই কেরো-

সিন তোলার জন্য এজেন্টরা আছেন এবং তারা যদি বি, ও, সি, আই, ও, সি, ইত্যাদি থেকে যথা সময়ে তেলটা আনেন. তাহলে আমার মনে হয় যে এতটা ক্রাইসিস হতে পারে না। মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, যদি সত্যি ক্রাইসিস হত, তাহলে মানুষ সেটা বেশী দাম দিয়ে পেত না, কিন্তু আমরা বাস্তবে দেখছি যে বেশী দাম দিলে সেই দুষ্প্রাপ্য কেরোসিন তেলও পাওয়া যায় বা সেই কেরোসিন তেল পেতে কোন অসুবিধা হয় না। সেজন্য আমার বক্তব্য হচ্ছে কেরোসিন তেল লোক যাতে ন্যায্য মুল্যে পায় যাতে কেরোসিন তেল ব্লেক মার্কেট না হয়, আমার যেন সেদিকে নজর রাখেন। আমি আরও বলছি সরষার তেল, সরষার বীজ এখানে উৎপন্ন হয় না কিন্তু এই সরষার তেল কলকাতাতে যে দরে বিক্রি হয় তার চেয়ে অনেক বেশী দরে যেন আমাদের এখানে বিক্রি না হয়, সেদিকেও আমার সরকারের নজর রাখার দরকার আছে। বিশেষ করে নিত্য প্রয়োজনীয় জিনিষগুলি যা আমাদের পেতে কষ্ট হয়, সেগুলি যদি গাঁও সভার মারফতে প্রত্যেক গাঁও সভায় একটা করে রেশনের দোকান খুলে বিলি বণ্টন করা হত, তাহলে আমার মনে হয় যে সেগুলি পেতে মানুষের কষ্ট অনেকটা লাঘব হত। মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, আমার আর একটা বক্তব্য হচ্ছে যে আমার সরকার শিক্ষার ব্যাপারে অনেক কিছু করেছেন, সরকার এখানে একটা প্রি-মেডিক্যাল কোর্স খোলেছেন এবং আমরা এটা দেখে অত্যন্ত খুশী হয়েছিলাম এবং যে সব ছেলেরা এখানে পড়তে পারছে, তারাও খুশী হয়েছিল এবং তাদের অভিবাবকরাও খুশী হয়েছিল। কিন্তু অত্যন্ত দুঃখের সহিত আমাকে বলতে হচ্ছে আমাদের এখানে যে সব ছেলেরা পরীক্ষা দিয়েছে তাদের মধ্যে ৫৩টি ছেলে পাশ করেছে এবং তার মধ্যে ১৯টি ছেলে মাত্র ভর্ত্তি হওয়ার সুযোগ পেয়েছে, বাকী ছেলেদের যে কি হবে, সেটা আমরা বুঝে উঠতে পারছি না। আমার আশা ছিল মাননীয় রাজ্যপালের ভাষণে এই সম্পর্কে কিছু বক্তব্য থাকবে। তাই আমি আমার সরকারকে অনুরোধ করব যে যে সব ছেলে এখনও ভর্ত্তি হওয়ার সুযোগ পায় নি, তারা যাতে অবিলম্বে ভর্ত্তি হওয়ার সুযোগ পায়, সেজন্য সরকার যেন সচেষ্ট হন। আর এ সব ছেলেরা যদি এবার ভর্ত্তি হতে না পারে, তাহলে তাদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে যাবে এবং তাদের অভিবাবকদেরও ভীষণ আর্থিক সংকটের মধ্যে পড়তে হবে। এমন কি এ ছেলেদের আরও দুইটি বছর এমনিতেই নষ্ট হয়ে যাবে। আজকে ছেলেদের অভিবাবকরা জিজ্ঞাসা করেছে যে আপনারা প্রি-মেডিক্যাল কোর্স খোলেছেন, তাদের ভর্ত্তি করলেন, তারা ভালভাবে পড়াশুনা করে পাশ করেছে, কিন্তু এখন তারা ভর্তি হওয়ার জন্য কোথাও সীট পাচ্ছে না, সরকারও তাদের জন্য সীট পাইয়ে দেওয়ার কোন ব্যবস্থা করছেন না এটাতো আপনাদের না করাই উচিত ছিল। তাই আমি আমার সরকারকে অনুরোধ করব যে ভারতের অন্যান্য ষ্টেটে যেখানে মেডিক্যাল কলেজ আছে, সেখানে যাতে এই সব ছেলেরা ভর্তি হতে পারে সেই ব্যবস্থা যেন সরকার করেন। মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, আমাদের রাজ্যপালের ভাষণে প্রায় সব কিছুই আছে, কিন্তু এখন দেখি যে তার মধ্যেও একটা ফাঁক রয়ে গেছে এবং কোথায় যে সেই গলদটা রয়েছে, সেটা আমি খুঁজে পাচ্ছি না। বেশ কিছুদিন যখন আমি দিল্লীতে ছিলাম, তখন পশ্চিম পাঞ্জাব থেকে যে সব লোক এসেছে, তাদের পুনর্বাসনের জন্য সরকার কি করছে না করছে, সেই সম্বন্ধে অনেক প্রশ্ন আমি এখানকার লোকদের জিজ্ঞাসা কর-

ছিলাম। আমাদের এখানেও জুমিয়া পুনর্ব্বাসনের কাজ চলছে, ভূমিহীনদের পুনর্ব্বাসনের কাজ চলছে। কিন্তু এতে ইনষ্টলমেন্টে যে টাকা দেওয়া হচ্ছে, তাতে আমার মনে হয় যে এটা খুব সঠিক হচ্ছে না। তারা ২/৩ কিস্তিতে এই টাকা পেয়ে যাবে অথচ যে উদ্দেশ্যে পাচ্ছে, সেই টাকা খরচ করতে পারছে না। ঠিক এ একই অবস্থা ভূমিহীনদের ক্ষেত্রেও চলছে আমাদের এখানে। আমি যখন দিল্লীতে ছিলাম আমাকে প্রায় জিজ্ঞাসা করা হত আমাদের এদিকে যারা পুনর্ব্বাসন পাচ্ছে, আমরা যাদেরকে পুনর্বাসন দিচ্ছি, তাদেরকে এক সংগে টাকা দিচ্ছি কিনা বা তাদেরকে কোন ইণ্ডাষ্ট্রীতে লাগিয়ে দিচ্ছি কিনা বা যারা দোকান করতে চায় নতুবা ব্যবস্থা করতে চায় তাদেরকে সেই সুযোগ দিচ্ছি কিনা—কেন না পশ্চিম পাঞ্জাবে যারা রিফিউজি এসেছিল সরকার তাদের এই ভাবেই পুনর্বাসন দিয়েছে। কিন্তু আমাদের এখানে ৩/৪ কিস্তিতে তাদেরকে পুনর্ব্বাসনের টাকা দেওয়া হয়ে থাকে এই নিয়মটা জুমিয়া পুনর্ব্বাসনের ক্ষেত্রে এবং ভূমি হীনদের পুনর্ব্বাসনের ক্ষেত্রে চলছে। আমার মনে হয় তাদেরকে কিস্তিতে টাকাটা না দিয়ে যদি এক সংগে দেওয়া হয়, তাহলে কিছুটা ভাল কাজ হতে পারে। অনেক হয়তো বলতে পারেন যে এক সংগে টাকাটা দিলে তারা খেয়ে ফেলতে পারে। সেই ক্ষেত্রে আমি বলব যে এই সব টাকা পয়সা বিলি বন্টনের জন্য আমাদের অনেক অফিস আছে, অফিসার আছে। কেউ যদি টাকা পয়সা খেয়ে ফেলে তাহলে সেই সব অফিসারেরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার নিয়ম যাতে সেইভাবে ব্যবস্থা করা আছে, এবং তাদেরকে শাস্তিও দেওয়া যেতে পারে। কাজেই এই ধরণের সন্দেহ করার কোন হেতু নাই। সেজন্য আমি বলছি যে ৩ বছর আগে সব টাকা যদি এক সংগে তাদেরকে দেওয়া হত, তাহলে ঐ অঞ্চলের লোকদের অবস্থা আজ এই রকম দাঁড়াতো না। এক সংগে টাকাটা পেলে তারা নিশ্চয় নিজেদের প্রয়োজন মত একটা ব্যবস্থা করে নিতে পারত। কাজেই আমরা যে পদ্ধতিতে কাজটা করছি- তাতে একটা ত্রুটি আছে বলে আমার কাছে মনে হচ্ছে। কারণ যেটা দেওয়া হয় কিস্তিতে তারপর আমি দেখেছি কৈলাসহরে প্রথম দিকে যখন রিফিউজি এসেছিল তখন তাদেরকে কিস্তিতে টাকা দেওয়া হত এবং সেই কিস্তির টাকা দিয়ে তারা বড় বড় মাছ কিনত, মিষ্টি কিনত। তারা বলছে যে ১০০/২০০ টাকা করে আমাদেরকে কিস্তিতে দেওয়া হয়, এতে আমাদের কোন কাজ হয় না। সেজন্য আমি বলছি যে এর জন্য ত্রিপুরাতে সুষ্ঠু পুনর্বাসন হয় নি। তাই আমি বলছি যা দেবার, তা একসংগে দেওয়া উচিত। আমি আমার সরকারের কাছে অনুরোধ করব যে আমাদের এখনও হাজার হাজার জুমিয়া পুনর্ব্বাসন বাকী আছে, হাজার হাজার ভূমিহীনের পুনর্ব্বাসনের বাকী আছে এবংআমরা যাদেরকে পুনর্ব্বাসন দেব, তাদেরকে যদি এক সংগে টাকা দেওয়া সম্ভব না হয়, কারণ আমি জানি যে আমাদের সম্পদ সিমিত, সেজন্য এই বছর কিছুকে দেব, অন্য বছর আর কিছুকে দেব এবং এভাবে দিয়ে তাদের সুষ্ঠু পুনর্ব্বাসন এর ব্যবস্থা করা উচিত। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা কৃষি লোন দেই তাতে যেখানে হাজার টাকা দেওয়ার দরকার সেখানে আমরা ২০০।৩০০।৪০০ টাকা করে দেই, তাতে তাদের কোন কাজই হয় না। তারা এই টাকা দিয়ে হালের বলদ খরিদ করতে পারে না, এই টাকা দিয়ে বীজ ধান, অথবা সার ইত্যাদি প্রয়োজনীয় জিনিষ কিনতে পারে না। কাজেই আমার মনে হয় যে পরিমাণ টাকা দিলে পর তাদের কাজ হয়, সেই মত টাকা তাদের দেওয়া দরকার।

আমরা এই যে কি কাজটা আরম্ভ করব, সেটা যেন ১০ বছর পরে না থাকে। আমরা যে কাজটা আরম্ভ করব, সেটা করার আগে আমরা কেন চিন্তা করি না যে এটা পাবলিক মানি। তাই মাননীয় স্পীকার, স্যার, আমি আমার এলাকার একটা কাজের কথা বলছি, সেটা হচ্ছে ১৯৫৮ ইং সনে আমার কৈলাসহর একটা এম্বাকমেন্টের কাজ আরম্ভ হয়েছিল, এটা আমি যখন দিল্লীতে ছিলাম, তখনকার কাজ আজ সেটা একটা প্রজেক্টের কাজ, তাতে একটা এম্বেকমেণ্ট হবে এবং সেই সংগে একটা স্লুইস গেট হবে। কিন্তু সেই এম্বেকমেণ্টের কাজ আজ পর্য্যন্তও শেষ হল না স্লুইস গেটের তো কোন খবরই নেই। আমরা কৈলাসহরের লোক, আমরা জানি যে সেখানে অনেক জমি আছে, কিন্তু সেখানে আজ পর্য্যন্তও জল সেচের কোন ভাল ব্যবস্থা হয় নি। আমি গত বছরের বাজেট বক্তৃতায়ও বলেছিলাম যে খাওরা বিল এবং সত্তর মিঞা এই দুইটি কৈলাসহরের মধ্যে বিরাট মাঠ, প্রত্যেক বছর বন্যায় অনেক ফসল নষ্ট হয়। আপনারা হয় বন্যার থেকে আমাদেরকে রক্ষা করুন না হয় সেখানে কার লোকদের কৃষি সুবিধার জন্য ডিপ টিউব ওয়েল করুন। কৈলাসহরের বড় বড় মাঠে প্রত্যেক বছর ফসল বন্যায় নষ্ট হয়ে যাচ্ছে এই বন্যা বন্ধ করার ব্যবস্থা করুন নইলে অন্য ব্যবস্থা করুন যাতে অন্য ফসল করতে পারা যায়। আমরা দেখে আসছি অনেক জায়গা আছে সেই সব জায়গায় বুরো ধান করা হয়েছে কিন্তু জল নাই বৃষ্টিও হচ্ছে না আমাদের আকাশের দিকে চেয়ে থাকতে হচ্ছে আমাদের কোন উপায় নাই। আমাদের জমির নিকটে কোন কূপও নাই কোন নদীও নাই এই অবস্থায় যদি ২।১টা ডিপ টিউবওয়েল হতো তাহলে কৃষকের উপকার হতো। আমাদের মাননীয় গভর্ণরের ভাষণে আমাদের সমস্যার সব কথা আছে সেটি আমি দেখেছি কিন্তু আমি আশা করব এবং সরকারের কাছে অনুরোধ রাখব আপনারা সেটি করবেন সেটি যেন একটু তাড়াতাড়ি করে করেন। আমাদের মাননীয় স্বর্গীয় প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু বলতেন যে রকেটের জমানা এখন কাজেই এখন আমাদের গরুর গাড়ীতে গেলে চলবে না। আমরা কিন্তু অত্যন্ত ধীরে চলছি আমাদের আরও দ্রুতগতিতে চলতে হবে। এই বলে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :— শ্রীঅনিল সরকার।**

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং তার জন্য যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই জন্য যে এই ভাষণটা গতানুগতিক এবং আনুষ্ঠানিক। প্রতি বছর বাজেট্ আসে তার আগে রাজ্যপালকে ভাষণ দিতে হবে এবং সেই ভাষণ সম্ভবতঃ কোন আমলারাই লেখেন এবং এই রাজ্যের যিনি উচ্চতম আমলা আছেন তিনিই এটা পাঠ করেন এবং জনগনের যারা প্রতিনিধি তারা হাততালি দিয়ে একে সমর্থন করে গ্রহণ করেন। এছাড়া এর মধ্যে আর কিছু নেই। বিগত যে বাজেট ভাষণ দেওয়া হল মাননীয় রাজ্যপালের সেগুলিও আমি দেখেছি এবং এই বারেও লক্ষ্য করলাম এবং এর আগেও ট্রেজারী বেঞ্চ থেকে মন্ত্রী সভার যে সব কথা বার্ত বার বার বলেছেন আমরা ত্রিপুরার অনেক উন্নতি করব, এবং ত্রিপুরার তারা নয়া রূপকার বিভিন্ন পরিকল্পনা বিভিন্ন প্রস্তাব প্রস্তুতিতে এই সব অনেক বলেছেন। কিন্তু এবার রাজ্যপালের ভাষণের মধ্যে মনে হচ্ছে ত্রিপুরার রূপকারদের যেন

প্যারাডাইজ লস হয়ে গিয়েছে। এবার তারা কংক্রীট কিছু বলতে পারেন নি। এবং আমরা শুনে থাকি নূতন বর্ষ আরম্ভ হয় তখন গ্রামে পয়সা রোজগারের জন্য পণ্ডিতেরা পঞ্জিকা পাঠ করতে আসেন। যিনি এর মধ্যে একটু চালাক তাকে যদি জিজ্ঞাসা করা হয় যে পণ্ডিত মহাশয় এবার জল কত হবে তখন তিনি বলেন যে চেংগা তল তল। অর্থাৎ জল যত বাড়ে চেংগা গাছও তত বাড়ে। এটা আপনারা অনেকেই জানেন। পরে যখন জল আসলো ফ্লাড হল যখন তখন পণ্ডিত মহাশয়কে পেয়ে যখন জিজ্ঞাসা করা হয় তখন তিনি বলেন যে হ্যাঁ ঠিকইতে বলেছি যে চেংগা তল তল। দেখতে পাচ্ছনা চেংগা গাছ জল যত বাড়ছে চেংগা গাছও তত বড়েছে। অথচ এখানে এই ভাষণের মাথা মুণ্ড কিছুই বোঝা যাচ্ছে না সেই বর্ষ পঞ্জীকার পাঠকের মত এই ভাবে উত্তরটা দেন। এখনকার যে ভাষন উনি দিয়েছেন তাতে দেখা যাচ্ছে প্রথম পঞ্চ বার্ষিকীর যে গৌরচন্দ্রীকা দিয়েছেন তাতে তিনি বলেছেন এটা শুধু রিহার্সাল শুধু প্রস্তুতি। অগ্রগতির ব্যাপারে তিনি ঐতিহ্য, সহমর্মিতা মানসিক ভারসম্য এই সব কথা বলেছেন অথচ ত্রিপুরার মানুষ কেন পাগল হয়ে যায়নি এই সময় এই জন্য তিনি খুশী। কর্ম্মক্ষেত্রে সর্ব্বতোভাবে প্রচেষ্টা—৫,৩০০ জনকে চাকরী দিয়েছেন। এটা বোধ হয় নোবল প্রাইজ পাওয়ার মত একটা অসত্য ভাষণ। যোগাযোগের ক্ষেত্রে আলোচনা আশ্বাস, আগ্রহ প্রকাশ, বিবেচনা —সেখানে তিনি বলেছেন যে পেট্রোলের গোলমাল—কৃষির ক্ষেত্রে যথেষ্ট আশাব্যঞ্জক—আকর্ষনীয় আশা গনতান্ত্রিক দিক থেকে বিকেন্দ্রীকরণের—ধীরে ধীরে ভবিষ্যতে। আমরা শুনেছি যে রজনী ধীরে এখন ধীরে ধীরে ভবিষ্যতে। শিল্পের এক প্রস্তর যুগ চলছে এখন অনুমান—ভিত্তি-প্রস্তর স্থাপন, আশা অগ্রগতি, এ শিল্প নগরী ধ্বজনগর যেখানে সি, আর, পি,র ক্যাম্প হচ্ছে তখন ধর্ম্মনগরে তিনি আর একটি শিল্প নগরী করছেন। এখন তারা সচেতন হয়েছেন—কমিটি গঠন করেছেন—প্রতিবেদন শিক্ষা তার মধ্যে চূড়ান্ত ধাপ পা এবং ধাপ পা দেওয়ার সবচেয়ে যোগ্য লোকটিই এখানে আছেন এই জন্যই রাজ্যপালের ভাষণে প্রাথমিক বিদ্যালয়ের আশা, অগ্রগতি—শিক্ষা বোর্ডের চূড়ান্ত ধাপ পা এবং শিক্ষা বোর্ডের কাজ সুরু আশা করি হবে। বিশ্ববিদ্যালয়—আশা করি হবে—ষ্টেডিয়াম আশা করি এবং অগ্রসর হচ্ছে কারিগরী শিক্ষা সন্তোষজনক যদিও আই, টি, আই, পলিটেকনিক, ইঞ্জীনিয়ারিং কলেজ এগুলির ১২টা বাজার মত অবস্থা এসে গিয়েছে। চিকিৎসা ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি। তবে একটা ক্ষেত্রে খুব নাম করেছে এটা হল নির্বিষ্যাকরণের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি। ভারত সরকারের প্রশংসায় সর্ব্বাপেক্ষা রাজ্যগুলির মধ্যে অন্যতম। অর্থাত আমাদের স্বাস্থ্য মন্ত্রীর জন্য একটা সোনার থালা মেডেল দেওয়া উচিত আগামী বছরে এই কাজের জন্য। শেষের এক অনুচ্ছেদে বলেছেন যে এই বছরটা গুরুত্বপূর্ণ—আবার বলেছেন পেট্রোল সমস্যা জটিল হয়ে যাচ্ছে গভীর সংকটের মধ্যে আচ্ছন্ন তবু অগ্রগতি তবু অত্যান্ত উন্নতির সামনের সারিতে জয় যাত্রা হবে। অথচ এখানে আবার বলেছেন যে ব্যয় সংকোচ করার কথা—মাথার ঠিক নেই। এবং সবচেয়ে আশ্চর্য্য হয়েছি পেট্রোল সম্পর্কে দেখা গিয়েছে তার ভাষণের মধ্যে যে প্রু রাজ্যে সেকেণ্ড হেণ্ড গাড়ীগুলি কিছুদূরে গিয়ে পেট্রোলের অভাবে, যান্ত্রিক গোলোযোগের জন্য আটকে যায় পরে সেকটি'পন ইত্যাদি এই সব দিয়ে চালু করা হয় ঠিক তেমনই এই বটতলাও তিনটি জায়গায় আটকে গিয়েছে পেট্রোলের অভাবে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা সেখানে দেখা যাচ্ছে যে

পেটোলের অভাব—মাথা মুণ্ডু কোন পণ্ডিতে ভাষণ লিখে দিয়েছেন আমি বুঝতে পারলাম না। বর্তমান জাতীয় সম্পদের পরিমান এবং মধ্যপ্রাচ্য দেশগুলো থেকে সরবরাহকৃত তৈলের মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে আমরা দেশের অন্যান্য রাজ্যের সম পর্যায়ে ভুক্ত হয়ে পড়েছে এবং আশা করি যে, যদি দেশের সম্পদ বৃদ্ধি পায় তাহলে ত্রিপুরাও তার পূর্ণ অংশ পাবে। যা হোক সরকার বুঝতে পেরেছেন যে সম্পদ একত্রীকরণের সময় এসেছে। কি মাথা মুণ্ডু যে ভদ্রলোক লিখেছেন—তাঁর পলিটিক্সে কোন সেন্স আছে কি না বা ইকনমিক্সের কোন সেন্স আছে কি না আমার সন্দেহ আছে। একটাতে বোধ হয় সেন্স উনার প্রচুর আছে এবং সেজন্য প্রমোশানও পেয়েছেন বোধ হয়—তেল দেওয়ার ব্যাপারে বোধ হয় ওভার সেন্স তার আছে এবং সেজন্য এখানে ভদ্রলোক উল্লেখ করেছেন। যোগাযোগের ক্ষেত্রেও অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার এবং সেখানেও পেট্রোলের জন্য—আবার শেষে বলেছেন আমাদের সমস্ত প্ল্যান প্রগ্রামের সংগে পেট্রোল যুক্ত হয়ে যাচ্ছে এবং পেট্রোলের মূল্য বৃদ্ধির জন্য আমাদের অনেক আশা থাকলেও আমরা যেন আটকে যাচ্ছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ১৯৬২ইং সালেই আমরা চীন শুনেছি ১৯৬৫ইং সালে শুনেছি আমরা পাকিস্তানের আক্রমন তারপর শুনেছি আমরা বাংলা দেশ তারপর শুনেছি খরা এবার সব ডিজেল, পেট্রোল, কেরসিন তবুও চিৎকার যেন পুরানো মুড়ির টিন বাস—আপনারা চড়েন কি না জানি না তার আওয়াজ প্রচণ্ড এবং ভিতরে যারা থাকেন তাদের জীবন যায় যায় মত অবস্থা আওয়াজ খুব প্রচণ্ড কিন্তু আরাম তার জিরো পাসেন্ট। কাজেই সমস্ত বাজেট ভাষণটা এই ধরনের মুড়ির টিন গাড়ীর মত চুড়ান্ত তার আওয়াজ কতক্ষণ গিয়েই ঠক্কর খেয়ে আটকে যায় তারপর যাত্রীদের ১২টা বাজার মত অবস্থা। সেরকম প্রতি বাজেট ভাষণে তারা বিরাট বিরাট কথায় বলেন—যোগাযোগ রেল ইত্যাদি সব কিছু হয়ে যাচ্ছে—সেই গ্রামের লোকসংগীতে আছে বৈষ্ণবী তার বৈষ্ণবকে বলছে তুমি আমাকে ভাজা খাওয়াও, বেগুন ভাজা ভারী মজা। বৈষ্ণব তেল কিনতে পারছে না জবাবে বলছে বেগুন ভাজা ভারী মজা তেলের দামে বুক পুরায়। আসল কথা তেলের দাম সমস্ত প্ল্যানিং—এই বাজেট ভাষণটাই এই জাতীয়। এক জায়গায় বলেছেন আমরা ২১৮ কোটি টাকার প্ল্যান নিয়েছিলাম তার মধ্যে ৬৭·৮৯ লক্ষ টাকা সেংশাস হয়েছে এবং তার জন্য তারা দুঃখিত...... আবার বলছেন আমরা অনেক বেশী পেয়েছি ১১ কোটি টাকা প্রতি বছর ১২ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা হয়েছে। মানে কি? কখনও আনন্দ কখনও বিষাদ না মিলন কিছুই বুঝা যাচ্ছে না। অর্থাৎ অস্থির হয়ে যাচ্ছেন কি বলবেন। মাননীয় সদস্য কালীবাবু বলেছেন যে দ্রুততার মধ্যে দিয়ে এইটা শেষ করেছেন, মাথা খারাপ হয়ে যাওয়ার মধ্য দিয়ে এইটা শেষ করেছেন। কাজেই কি লিখতে কি লিখেছেন কি বলতে কি বলেছেন এইটা ঠিক ছিল না। গৌরচন্দ্রিকার মত। পেট্রল এবং টাকা পয়সা নিয়ে এবং প্রতি বছর এই ধরণের প্লেন প্রোগ্রাম-বড় বড় কথা রাজ্যপালের ভাষণের মধ্যে এইগুলি থাকে কিন্তু কার্য্যত: ত্রিপুরার মানুষ, এই দেশের গণতান্ত্রিক মানুষ তাদের কাছে এইটা অসহ্য কিছুই দিতে পারছে না। কাজেই এই বাজেট ভাষণের মধ্যে ত্রিপুরার মানুষের সেই রাজ্যপালের ভাষণের মধ্যে ত্রিপুরার জনসাধারণের জীবনের কোন স্পর্শ নেই। সেই হাজার হাজার টাকার মাইনের যে বড় নাকি সবচেয়ে বড় আমলা যারা শুধু প্যারাডাইছে থাকার কথা সেই আমলারা কি বুঝবে সাধারণ মানুষের জীবনের কি দুর্দশা কি দুঃখকষ্ট তাদের জীবনে সর্বের তেলের দাম বাড়লে কি হতে পারে সেই অভিজ্ঞতা তাদের নেই। কাজেই রাজ্যপালের ভাষণের মধ্যে এইগুলি থাকতে পারে না। কাজেই

এইটা এই বিবৃতির মধ্যে যত কেরকেরনী আছে সেই মাত্রায় করার কোন লক্ষ্য নাই। এইটাকে মাননীয় বিরোধী দলের নেতা বলেছেন থ্রাশ আর আমি বলছি আনুষ্ঠানিক ছাড়া আর কিছু নয়, এর কোন মূল্য নেই। তার বক্তব্যের যে সমস্ত সংকটগুলির কথা বলেছেন, পেট্রলের কথা বলেছেন আমরা জানি যে পেট্রল নিয়ে ভারতবর্ষে পেট্রলের সম্রাট যারা তারা সারা পৃথিবীর বাজারে পেট্রলের ব্যবসা করছেন। পৃথিবীতে সবচেয়ে কম দামে যেখানে মধ্যপ্রাচ্যে পেট্রল তৈরী করা যায় উত্তোলন করা যায় এবং সেই পেট্রলকে তারা পৃথিবীর বিভিন্ন দেশে বিক্রী করে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা রোজগার করছেন। সারা পৃথিবীতে তারা ছড়িয়ে আছে এবং তাদের লক্ষ্য পৃথিবীর বিভিন্ন দেশে পেট্রল উত্তোলন যাতে সঠিকভাবে না হয়। সেইজন্য যদি কোথাও যদি কিছু হয় সামান্য সেইটাকে ডেমেজ করে দাও তা না হলে বিশ্বের যে পেট্রল ব্যবসা আছে যেমন ইন্দো, বার্মাশেল বড় বড় কোম্পানীগুলি তাদের কিছু কিছু বাজার রক্ষা করার জন্য ভাবতে সেই চক্রান্ত চলছে। আমরা জানি সাগর সম্রাট জাপান থেকে আনা হয়েছিল সমুদ্রে তেল অনুসন্ধানের জন্য। কোটি কোটি টাকা পয়সা খরচ করে যে যন্ত্রপাতি আনা হয়েছিল সেইগুলি আজকে দেখা যায় গলদপূর্ণ। ঐগুলি দ্বারা তৈল উত্তোলন করা যাচ্ছে না এবং সেখানে সি, আই, এর দালালরা ঐ সেন্ট্রাল কেবিনেটের মধ্যে যে দালালরা আছে যারা কোটি কোটি টাকা দিয়ে সেই জাপান থেকে একটা বাজেমাল কিনেছেন—

**শ্রীসুনীল দত্ত** :—মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার। পয়েন্ট অব অর্ডার হচ্ছে মাননীয় সদস্য যে বলছেন সেন্ট্রাল কেবিনেটের মিনিষ্টারর দালাল ইত্যাদি কথা বলছেন এইটা বলতে পারেন কি না?

**মিঃ ডেপুটি স্পীকার** :—নট পার্মিসিবল।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্পীকার স্যার, এর পরে আমরা লক্ষ্য করেছি তেল উত্তোলন করার জন্য বিগ মেশিন এনে এমন ষড়যন্ত্র করা হয়েছিল এই বড়মুড়াতে যার ফলে সেখানে চার চারবার তেল উত্তোলন বন্ধ হয়ে গেছে। আজকে এখানকার সেই বড়মুড়াতে চার চারবার সেখানে বিগ মেশিন নষ্ট হয়ে গেছে। এ্যাক্সিডেন্ট হয়েছে। গোটা ভারতবর্ষে যখন আমরা প্রায় ৪০ লক্ষ টন তেল উত্তোলন করতে পারি। ওখানে যাতে বেশী বেশী করে উত্তোলন না হয় এবং এখানে যাতে বেশী বেশী করে বিশ্বের তেল সম্রাটরা মুনাফা লোট করে নিয়ে যেতে পারে সেইজন্য ষড়যন্ত্র চলছে। কাজেই ত্রিপুরাতে যেখানে পেট্রল পাওয়া যেতে পারে কয়েকশো বাজারের জন্য যেখানে ত্রিপুরার অর্থনীতি যার দ্বারা গড়ে তুলা যায় এর সম্ভাবনা যেখানে আছে সেখানে সেই আমেরিকান গুপ্তচরদের দালাল ওরা বড় বড় অফিসার হয়ে এবং এর সংগে বিভিন্ন মন্ত্রীরাও যুক্ত আছে সেই সড়যন্ত্রের সংগে। আজকে সেই সড়যন্ত্রের জন্য জাতীয় সম্পদ যাতে তৈল উত্তোলন না হয়, সেই সড়যন্ত্র চলছে। তাই আজকে পেটরলের সংকট, ডিজেলের সংকট, কেরোসিনের সংকট, মধ্যপ্রাচ্য যুদ্ধ এবং তার পরবর্তী ঘটনার মধ্য দিয়ে কত দাম বাড়তে পারে? পয়সা দাম বাড়তে পারে সেই জায়গায় কত বেড়েছে? আজকে তিন টাকার মত পেটরলের লিটার, কেরোসিন এক টাকা দশ পনর। আর আগরতলা থেকে ১৫ মাইল এরিয়ার মধ্যে সেখানে ৪ টাকা লিটার করে সেখানে কেরোসিন তেল বিক্রি হচ্ছে। ৪।০ টাকা পেট্রলের লিটার। এই অবস্থায় আজকে এইটা বুঝতে হবে যে পেটরলের সড়যন্ত্র কোথায়? আমরা দেখেছি পঞ্চ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় যেখানে আড়াই হাজার কোটি টাকার উপরে সেই পেটরল কিনার জন্য তাদের প্লেন ছিল সেখানে সাড়ে সাত হাজার কোটি টাকা হবে। এই অবস্থায় সমগ্র পরিকল্পনা, ভারতবর্ষের সমস্ত অর্থনীতি বিকল হয়ে যাচ্ছে।

চীন আমাদের পরে মুক্ত হল, গত বছর পেট্রল সেফ্ করে, পেট্রল ইকনমি করে, পেট্রল সংকটের সমস্যা সমাধান করেছেন, তদুপরি জাপানকে বিক্রী করেছেন। আর ভারতবর্ষ ২৬ বছর সমাজতন্ত্র এবং গরীবি হটাও শ্লোগান দিয়েও এটা হচ্ছে না। কাজেই পেট্রলের সংকট কোথায়? দেশে মনোপলি সংকট যারা সৃষ্টি করতে চায় তাদের সংগে কোন চাঁইয়েরা যুক্ত আছে, সেটা দেখতে হবে। রাজ্যপাল বলেছেন 'ব্যয় সংকুচ।' চীনের প্রধান মন্ত্রী রবিবার, রাষ্ট্রীয় বিজনেস যখন থাকে না, তখন সাইকেলে করে বন্ধুদের বাড়ীতে যান, আর আমাদের দেশের মন্ত্রীরা বন্ধুদের নিমন্ত্রণ রক্ষা করার জন্য সরকারী পেট্রল খরচ করে গাড়ী চড়ে বন্ধুদের নিমন্ত্রন খেতে যান, আর অফিসাররা গিন্নী নিয়ে পেট্রল পুড়ে বাজার করেন, মন্ত্রীরা এবং অফিসাররা পিকনিক করেন সরকারী গাড়ী চড়ে। পরশু দিন, অর্থাৎ চার পাচ দিন আগে মনমোহন দেববর্ম্মাকে জম্পুইজলা থেকে আনার জন্য মনসুর আলী সাহেবের গাড়ী গিয়েছিল। কি জন্য গিয়েছিল? সেই গাড়ীর পেট্রল খরচ কে দিল? তাঁরা মিতব্যয়িতার কথা বলেছেন। রাজ্যপালের ভাষণে যেখানে আরো লক্ষ্য করছি যে তিনি বার বার বুঝাতে চেষ্টা করেছেন যে তাঁর সমস্ত স্বপ্ন, তাঁর সোনার ত্রিপুরা আটকে যাচ্ছে পেট্রলের মধ্যে, আর সেই পেট্রল ত্রিপুরার মধ্যে মন্ত্রীরা যদৃচ্ছ ভাবে ব্যবহার করছেন। কিন্তু সেই সম্পর্কে রাজ্যপাল কোন কিছু উল্লেখ করেন নাই।

দ্রব্যমূল্য বৃদ্ধির কথা তিনি বলেছেন সেটা ভাসা ভাসা, এটা নাকি বিশ্ব সংকট। তাঁর বিশ্বটা কতটুকু? এই রাজ্যে যারা সবচেয়ে বড় আমলাকুল, বিদ্যাবুদ্ধিতে জবরজঙ ডিগ্রীধারী তাঁদেরই এখানে আমলা হওয়ার যোগ্যতা, কাজেই তাঁর যে বিশ্ব, সেই বিশ্ব হচ্ছে মার্কিন যুক্ত রাষ্ট্র, ইন্দোনেশিয়া, শ্রীলংকা, গ্রেট ব্রিটেন। কিন্তু আরেকটি দুনিয়াও যে আছে, সেটার জ্ঞান তাঁর আছে কি না জানি না। থাকলেও এই বিষয়ে তিনি নেহাত জ্ঞান পাপী। সমাজতান্ত্রিক দেশে এইভাবে দ্রব্যমূল্য বাড়ে না। ১৯৫৬ সালে উত্তর কোরিয়ায়—কত লক্ষ লোকের রাজ্য, এক লক্ষ লোকের রাজ্যও নয়, মাত্র ৮০ লক্ষ লোকের রাজ্য, সেখানে তারা শতকরা সাত কমে— অর্থাৎ আজকে যদি একটা লোককে দোকানদারী করতে হয়, ১৯৫২ সালে বাজারে জিনিষের দর যা ছিল, তার চেয়ে বেশী দরে সে বিক্রী করতে পারে না। কাজেই সমাজতান্ত্রিক দুনিয়ায় দ্রব্যমূল্য বৃদ্ধি এইভাবে হয় না। আর যেখানে ধনতান্ত্রিক দুনিয়া, যেখানে শুধু মুনাফা করার চেষ্টা, কত বেশী দরিদ্রের উপর মুনাফা লুঠতে পারব, বিজনেস করতে পারব, সেখানেই এই-গুলি হয়। ভারতবর্ষে যেখানে সমাজতন্ত্রের কথা বলা হচ্ছে, শ্রীমতী গান্ধীর যেখানে গরীবি হটাই শ্লোগান চলছে, সেখানে দ্রব্যমূল্য বৃদ্ধির একটা চরম অরাজকতা চলেছে এবং এই দ্রব্য-মূল্য বৃদ্ধির ফলে আমরা কি দেখছি। আজকে পাঁচ জনের বেশী যদি একটা পরিবার হয়, মাননীয় স্পীকার, স্যার, তার বাঁচার কোন ব্যবস্থা নেই। এখানে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে দেখা যায়, ভারতবর্ষের ২০ কোটি মানুষ মাসে ২০ টাকা মাথাপিছু খরচ করতে পারছেনা। এই যদি অবস্থা হয়, তাহলে পাঁচ মানুষের মাসে ১০০ টাকা খরচ করবার যোগ্যতা নেই। সেই অবস্থায় আমি যদি ধরেও নেই পাঁচ জনের একটা পরিবার এক বেলা ডাল ভাত, আলু ভাত খাবে, তাহলে তার খরচ পড়বে—একজনের জন্য ১ কে, জি, চাউলের দাম— আড়াই টাকা, আড়াই শ' মসুর ডাল—·৭০ পয়সা, আলু—·৫০ পায়সা, নুন, সর্ষের তেল—·৭৫ পয়সা, লাকড়ি লাগে—৫০ পয়সা। তাতে লক্ষ্য করছি এক বেলা যদি ডাল ভাত এবং আলু ভাত খেয়ে থাকতে হয়, তার জন্য খরচ পড়ছে ৫.০০ টাকা থেকে ৪.৯৫ টাকা। দুইবেলা তার

লাগছে .০ টাকা। তাহলে মাসে তার ৩০০ টাকা খরচ হচ্ছে। একটা মানুষের পাঁচ জনের যদি পরিবার হয়, তাহলে তার মাসিক ব্যয় করার যে ক্ষমতা, ২০ কোটি মানুষের ২০ টাকা, আর তার মাসে প্রয়োজন হচ্ছে ৪০০ টাকা। তারপর রয়েছে যাতায়াত-এর খরচ, কেরোসিন এর খরচ, দুই বেলা টিপিন খরচ রয়েছে, লেখাপড়ার খরচ, বাড়ী ভারা চিকিৎসা তাতে পাঁচ জনের একটি পরিবার পাঁচ থেকে সাত শ' টাকার কমে হয় না। এই অবস্থায় তার বাঁচার উপায় আছে কি? কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধি শ্লোগান দিচ্ছেন গরীবি হটানোর। ওঁদের সমাজতন্ত্রে গরীব মানুষকে খুঁটির সংগে বেঁধে জল ছেড়ে দেওয়া হচ্ছে, দ্রব্যমূল্য বৃদ্ধির, সেখানে দেশের কোটি কোটি গরীব মানুষ নিমজ্জিত হচ্ছে, এই অবস্থায় উনি বলছেন গরীবি হটাচ্ছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে ভাসা ভাসা বন্টন ইত্যাদি সম্পর্কে কিছু কিছু কথা বলা হয়েছে। (রেড লাইট)। আমি বেশী সময় নেব না স্যার। আমাকে আর পাঁচ মিনিট সময় দিন।

এই অবস্থা যদি চলতে থাকে, গরীবি হটানোর স্বপ্ন দেখানো হয়, এ যদি কনক্রীট কোন কাজ করা না হয় তাহলে, আমি ট্রেজারী বেন্‌চের বন্ধুদের প্রতি লক্ষ্য রেখে বলছি, তাঁদের পক্ষে এটা অত্যন্ত জরুরী, ২৬ বছর এই দেশ স্বাধীন হওয়ার পরও, আপনাদের যে প্রতিশ্রুতি ছিল মানুষকে মোটা ভাত, মোটা কাপড় দেবেনা আপনারা ধন দৌলতে, কন্ট্রাক্টারীর পারমিট, লাইসেন্স ইত্যাদি দেখে আপনার আলিবাবার গল্পের কাশেমের মত লোভে পড়ে গেছেন, তাতে তখন যে চিচিং ফাঁক বলে দরজা খোলা হত, কাশেম যেমন চোরা, মানিক্য জওহর এইসবে কাশেম ডুবে গিয়ে চিচিং ফাঁক ভুলে গিয়ে, বেদানা ফাঁক, আলু ফাঁক, আমি ফাঁক বলেও কিছু কাজ হয়নি, দরজা খুলেনি, তেমনি আপনাদেরও দরজা বন্ধ হচ্ছে তা লক্ষ্য করা যাচ্ছে গুজরাটের দিকে দেখুন, দরজা বন্ধ হয়ে যাচ্ছে, কারণ আপনারা ভুলে গেছেন দরজা কি করে খুলবে। আপনাদের অন্ধকারের যুগ সুরু হয়েছে। ঐ আরবসাগরের দিকে লক্ষ্য করুন, কংগ্রেসের মাথা মুড়িয়ে গাধার পিঠে চাড়িয়ে নিমাই সন্যাস সুরু হয়ে গেছে, এটাই আপনাদের শেষ রাস্তা। গুজরাটেও নিমাই সন্যাস সুরু হয়ে গেছে। সেই দিকে লক্ষ্য রেখে আপনারা সাবধান হউন। আমরা শুনেছি ট্রেজারী বেন্‌চের কোন সদস্য বলেছেন যে ধর্মনগরে বক্তৃতা দিতে গিয়ে, এখানে আমরা গুজরাট কায়েম করব। কাজেই ঐ রুলিং বেন্‌চ থেকেই আমরা শুনছি আপনাদের পায়ের তলার মাটি আস্তে আস্তে সরে যাচ্ছে। সেই ক্রাইম আপনারা করেছেন। নিজের দলের ভেতরই গণতন্ত্র বলে কিছু নেই। আজকে একজন কংগ্রেস মেম্বার, একজন কংগ্রেসের নেতা, একজন কনভেনার, কাজেই একের ভেতর এ এই চলছে। কাজেই এই অবস্থায় নিজের পার্টির মধ্যেই গণতন্ত্রকে যে কোণঠাসা করেছে এবং মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, লক্ষ্য করুন সেখান থেকে শব্দ আসছে চুরি, বাটপারী, স্বজন পোষণ, দুর্নীতি জঞ্জালের দুর্গন্ধ সেখান থেকে বেরিয়ে আসছে। এদিকে লক্ষ্য রেখে আমি হুশিয়ার করে দিচ্ছি যে বিদায়ের ঘন্টা ধ্বনি আমরা আজকে শুনছি এ্যাসেম্বলীর ভেতরে এবং বাইরে, সেইজন্য আপনারা প্রস্তুত হউন এবং রাজ্যপাল সেই সম্পর্কে মোটেই হুশিয়ার নন, সেই সম্পর্কে মোটেই সচেতন নন। কাজেই এই পণ্ডিত মুর্খের ভাষণ সর্বতোভাবে বিরোধীতা করে এবং তার উপর যে ধন্যবাদ প্রস্তাব এসেছে তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডিপুটি স্পীকার** :—শ্রীআচাইছি মগ।

**শ্রীআচাইছি মগ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাই সারা ত্রিপুরার ১৬ লক্ষ মানুষের বাঁচবার জন্য এই প্রস্তাব তিনি এনেছেন। আমরা আরও দেখতে পাই যে গরীব জনসাধারণ, যারা দরিদ্র ভূমিহীন, তাদের ভূমি দেওয়ার জন্য সরকার অবহিত আছেন। আমরা আরও দেখতে পাই যুবক বেকারদের কর্মসংস্থানের জন্য রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন। আমাদের সরকার অনেক বেকারকে চাকরী দিয়েছেন। তবুও অনেক বেকার রয়ে গেছে। আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে অনুরোধ করব যে আরও যাতে আমাদের ত্রিপুরা রাজ্যের আরও বেকারের চাকরী হয় সেই ব্যবস্থা যেন করা হয়। মাননীয় অনিল সরকার বলেছেন যে কেন্দ্রীয় সরকার জনসাধারণের প্রতিনিধি হিসাবে রয়েছেন। তারা জনসাধরণের উপর ট্যাক্স বসাচ্ছেন। আর তাঁরা কি করেন সেটা আমি বলছি। তারা জনসাধণের কাছ থেকে চাঁদা নিয়ে তাঁদের পার্টি চালায়। আর আমরা জনসাধারণের প্রীতি নিয়ে আইন চালু করে দেশ চালাই। আরও তারা জোর জবরদস্তি করে ফাঁকি দিয়ে লোকের কাছ থেকে টাকা নেই। আর আমরা নাকি চুরি করি। আর তাঁরা ভাল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সারা ত্রিপুরায় আমাদের জলাভাব আছে। এর জন্য বিদ্যুত দরকার। ইণ্ডাষ্ট্রীর জন্য বিদ্যুতের দরকার। আমরা পাঞ্জাবে দেখেছি ভাকড়ায় বাঁধ দিয়ে জল থেকে বিদ্যুৎ নিয়ে তারা উন্নয়নমূলক কাজ করছে। আর তারা শুধু যাতে এইগুলি না হতে পারে সেই দিকে বলে। আমরা দেখেছি ত্রিপুরায় যারা আদিবাসী এবং বাঙালী আছে তাদের জন্য সরকার পানীয় জলের ব্যবস্থা করেছেন। ন্যায্য মূল্যের দোকান করেছেন, শিক্ষার ব্যবস্থা করেছেন। চিকিৎসার ব্যবস্থা করেছেন। কিন্তু তারা বলেছেন যে সরকার কিছুই করে নি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি অনুরোধ করব যে সারা ত্রিপুরার বেকার যারা তাদের চাকরীর জন্য নয়, ইণ্ডাষ্ট্রীর জন্য ২৫/৩০ হাজার টাকা লোন দেওয়া হোক। কারণ এম, এল, এ, দের তারা বলে যে চাকরী দাও। মন্ত্রীদের বলবে যে চাকরী দাও। কিন্তু চাকরী না থাকলে তারা চাকরী দেবে কোথা থেকে? এই জন্য বলছি যে তাদের লোন দাও। তারা গাড়ী কিনুক, তারা টেম্পো কিনুক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জিনিষপত্রের মূল্য বৃদ্ধির কথা বলব। আমরা বলি জমিতে উৎপাদন বাড়াও। আর সি, পি, এম বলে যে উৎপাদন বাড়াইও না। সরকার দেবে। তারা পশ্চিম বঙ্গে এবং কেন্দ্রে দৌড়াদৌড়ি করে। তারা কর্মচারীদের বলে যে তোমরা মিল বন্ধ কর, তোমাদের বেতন বাড়বে। এইভাবে বন্ধ করতে করতে কেরোসিন পায় না, তেল পায় না। তারা বলবে রেল বন্ধ কর। ইণ্ডাস্ট্রি বন্ধ কর, বেতন বাড়বে। এরকম করতে করতে জিনিষপত্রের অভাব হচ্ছে, দাম বাড়ছে। এই বলে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** :—আই উড কল অন শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যা দেববর্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি ভেবেছিলাম মাননীয় রাজ্যপাল যেরকমভাবে রাজাদের মত ব্যাণ্ড বাজিয়ে, শুধু কামান দাগানোর বাকী ছিল, যে ভাবে তিনি এসেছেন তাতে ভেবেছিলামা ত্রিপুরার জন্য অনেক কিছু বলবেন। কিন্তু উনার ভাষণে দেখলাম যে প্ল্যানিং কমিশনের মঞ্জুরীকৃত যে টাকা সেই টাকা থেকে চলতি বৎসরে মাত্র ১০ কোটি টাকা

বরাদ্দ এবং এর মধ্যে ত্রিপুরা গভর্ণমেন্ট চেয়েছিলেন ২১৮ কোটি টাকা মাত্র, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার কথা। সেটাও পাওয়া যাবে কি না সন্দেহ আছে। এখানে উল্লেখ আছে ২১৮ কোটি টাকা চাওয়া হয়েছিল। কাজেই এই টাকাটা আশা করা বৃথা। কাজেই এই যে ৬৭·৬৯ কোটি টাকা অনুমোদন পাওয়া গিয়াছে এবং এই যে ৬৭ কোটি টাকার মধ্যে সব কিছু হবে এই-রকম আশ্বাস দিয়েছেন, যেমন কিছুদিন আগে আগরতলা শহরে ইন্দিরা সার্কাস দেখিয়ে গিয়েছে সেইরকম তিনি ভাষণ দিলেন। কাজেই বহুদিন আগে থেকে এই সরকার যে কিছু করবে এই আশা আমরা কোনদিন করতে পারি না। কারণ এর মধ্য থেকে আমাদের শিল্প হবে, রেল হবে, কর্ম্মচারী নিয়োগ হবে, অনেক কিছু হবে এই ভাষণের মধ্যে আছে। কিন্তু কোনটাই হবে বলে আমাদের আশা নাই এবং নিরুৎসাহ ছাড়া এই ভাষণের মধ্যে আমার আর কিছুই পাই নি। শিল্পের মধ্যে যদি আমরা দেখি, প্রতি বাজেট সেসনের মধ্যে ওরা বলে থাকেন মাননীয় প্রাক্তন মন্ত্রী শ্রীশচীন্দ্র লাল সিংহের আমলেও তদরূপ চট কল হয়েছিল ঐ কুমারঘাটে, এখন কোথায় সেই চটকল, কোথায় সে পাটকল আর কোথায় গেল সিমনির ফেক্টরী? সেগুলির একটাও এখন দেখাতে পারেন? অবশ্য এখন আবার সেগুলির জন্য নূতন করে তারা ভিত্তি প্রস্তর স্থাপন করছেন। কোথায় কি হবে? না উদয়পুর, সোনামুড়া বা মেলাঘরে আগরতলায় কত রকম কলের সৃষ্টি হবে। না আসলে সেগুলির সৃষ্টি হচ্ছে উনার বাড়ীতে ওনার পকেটের মধ্যে। কেন আমি এই কথা বলি? খরার সময়ে কাশ্মীর সরকার যখন ত্রিপুরার জন্য ১০ হাজার টাকা দান হিসাবে দিয়েছিল তারপর গণতান্ত্রিক জার্মাণ সরকার যখন ১০ হাজার টাকা দিয়েছিলেন, সেই টাকাটা কোথায় রেখেছেন, কৈ সেটার হিসাব তো তিনি এখন পর্য্যন্ত দেন নি, হিসাব দেওয়ার প্রয়োজন বোধ করেন না, তিনি এর জন্য আমরা বলি, উনি একজন চোরের সর্দ্দার। কাজেই এই সমস্ত চোরের সর্দ্দার যারা তারাই এই দেশে সমাজতন্ত্র গঠন করবেন, এই আশা রাখা বৃথা। পণ্ডিত জহরলাল নেহেরুর মুখ থেকে প্রথম বেরিয়েছিল ১৯৬৮ সালে যে এই দেশে তারা সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থা কায়েম করবেন। এরপরে শ্রীমতী ইন্দিরা বলেছিলেন যে আমি বাস্তব সমাজতান্ত্রিক দেশ গঠন করার দিকে এগিয়ে যাব। আমি বলি এই রকম সমাজতন্ত্র এর কথা মানুষের মুখে শুনেছেন কি? না সার্কাসের খেলার মধ্যে সেটা দেখেছেন? আমাদের এই সরকার যে রকম ভাবে আমাদের ত্রিপুরা রাজ্যের বাজেট করেন, তাতে কোনটাই কার্যকরী হয় না· সেটার প্রমাণ আমরা অনেক পেয়েছি। এখানে যদি একটা শিল্প করতে হয় যেমন ধরুন ডম্বুর প্রকল্প তারা বলেছিলেন যে এটা ১৯৭২ সালের এপ্রিল মাসে শেষ হবে এবং তখনই আমরা বলেছিলাম এই বিধান সভাতে যে তারা একথা বলে আপনাদেরকে এপ্রিল ফুল করতে চাইছে। বাস্তবে দেখা গেল আপনাদের এপ্রিল ফুলই করা হয়েছে, এখন সেই ডম্বুর প্রকল্প কি ১৯৮২ সালে শেষ হবে? কাজেই এই সমস্ত দিক দিয়ে চিন্তা করে দেখলাম যে ত্রিপুরা রাজ্যে সমাজতন্ত্র কোনদিনেই কায়েম হবে না যতদিন এই সরকার গদীতে থাকবে, এই আশা অন্ততঃ ত্রিপুরা রাজ্যের মানুষ করতে পারে না। তারপর আসছে দ্রব্যমূল্য বৃদ্ধি। এর কথা যদি আমরা ধরি, তাহলে দেখি যে গ্রামের মধ্যে মানুষের প্রধান খাদ্য হচ্ছে চাউল, সেই চাউল আনার জন্য কর্ম্মচারীরা যখন গ্রামে গেল, সেখানে কোন কোন জায়গার থেকে মানুষকে টিনের লোভ দেখিয়ে লেভির ধান আদায় করা হল। এই ধরণের লোভ কাদেরকে দেখিয়েছে? না যারা নাকি

সচ্ছল কৃষক তাদেরকে টিনের লোভ দেখিয়ে ধান আদায় করেছে। আর যারা নাকি গরীব কৃষক যাদের ঘরে শুধু খোরাকীর ধান ছাড়া আর কিছু থাকেনা, তাদের থেকে জোর করে ধান আদায় করা হয়েছে আবার এমনও হয়েছে যে কোন জায়গাতে তাদের থেকে জোর করে টাকা ছিনিয়ে নেওয়া হয়েছে। এই রকম বেশ কয়েকটা ঘটনার কথা আমি এখানে দিতে-পারি, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়। সেটা হচ্ছে সতীকুমার রোয়াজাবাড়ী গোবিন্দ বাড়ী সেথানে ধান সীজ নাম করে শ্যামল তহশীলদার---সন্ধি কুমার ত্রিপুরা, ওলমনি ত্রিপুরার, সুকুমার ত্রিপুরা এদের তিনজনকে জোর করে টাকা আদায় করা হয়েছে। যেমন সন্ধি কুমার ত্রিপুরা থেকে ৬০০ টাকা ওলমনি ত্রিপুরা থেকে ৫০০ টাকা এবং সুকুমার ত্রিপুরা থেকে ৫০০ টাকা আদায় করা হয়েছে। সেথানে তাদের ধানের টাকা দেওয়া তো দূরের কথা, উপরন্তু তাদের কাছ থেকে উলটো জোর সেই ধানের দাম নিয়ে আসা হয়েছে নগদে। তারপর ১০।১০।৮০ বাং তারিখে সন্ধি কুমার রোওজা থেকে ধান নেওয়ার পর চামনুর ও/সি তার থেকে আর ১৫০ টাকা আদায় করেছে। এই রকম ভাবে রাই কুমার রোয়াজা, চারাধন ত্রিপুরা, আশা কুমার ত্রিপুরা, লক্ষণ সিং ত্রিপুরা, নিরঞ্জন ত্রিপুরা, নয়া চন্দ্র ত্রিপুরা, লাইকমনি ত্রিপুরা, উদ্ভাই ত্রিপুরা, প্রদীপ কুমার ত্রিপুরা, রতি কুমার ত্রিপুরা, সূর্য্য কুমার ত্রিপুরা চন্দ্রদয় ত্রিপুরা, ছয়মনি ত্রিপুরা প্রভৃতির কাছ থেকে মোট ৫০০ টাকা আদায় করে নেয়। এই হল তাদের অবস্থা? আর যারা ষ্টক বিজনেস করে, তাদের কাছ থেকে কি পরিমান আদায় করতে পারেন, এই সমস্ত দুর্নীতিপরায়ণ কর্মচারীরা সেটা তো সহজে অনুমান করা যায়। কিন্তু যারা অগ্রিম টাকা দিয়ে সস্তা দরে ধান চাউল কিনে রাখল, তাদের কাছ থেকে কোন লেভি আনা হল না। তাদের ষ্টক তো সীজ করা হয় না। তাদের কাছ থেকে কি ষ্টক সীজ করতে পেরেছেন? আমরা বলেছিলাম যাদের ২ দ্রোণের উপর জমি আছে, তাদের খোরাকীর ধান বাদ দিয়ে এবং তাদের ছেলেমেয়েদের লেখাপড়া ও ঔষধ পত্রের খরচ বাদ দিয়ে যদি কিছু অতিরিক্ত থাকে, তাহলে সেটা যেন আদায় করে আনা হয়। আর যারা গরীব কৃষক, তাদের দৈনন্দিন খরচের জন্য যে পরিমাণ ধান চাউল বিক্রী করতে হয়, সেটাও যেন সরকার কিনে নেয়। আমরা আরও বলেছিলাম যে লেভিতে যে পরিমাণ ধান চাউল আদায় করা হবে, সেটা যেন প্রতিটি পঞ্চায়েত ভিত্তিতে গুদাম করে গুদাম-জাত করে রাখা হয়। কৈ সেই রকম ১২টা গুদাম কি সাব-ডিভিশনগুলির মধ্যে আছে, নাই। আর এখন চাউলের মুল্য কত? আমি যতদূর জানি এক কে,জি চাউলের দাম ২ টাকার কম নয়। কিন্তু সরকার কিনেছেন কত দিয়ে, সেটা তো আরও কম। কাজেই এদিক দিয়ে মুনাফা লুঠছেন কারা? মুনাফা লুঠছেন তারা যারা নাকি আগে সস্তা দরে অগ্রিম টাকা দিয়ে কৃষকদের হাতে রেখেছেন তারা। এবং এখন তারাই সুযোগ বুঝে ঐ সাধারণ লোকের টাকা পয়সা লুঠতে আরম্ভ করেছেন। তারপর অন্য যে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিষগুলি আছে, সেগুলি যাতে পঞ্চায়েত ভিত্তিক রেশন সপ খুলে তার মাধ্যমে গরীব সাধারণকে দেওয়া হয় সেজন্য আমরা বলেছিলাম। কিন্তু সেটা কি এই সরকার করতে পেরেছেন? করতে পারেন নি। তারা আবার এখানে বলেছেন আমরা গরীব লোকদের অল্প দামে কাপড় দিয়েছি। সমবায় মন্ত্রী বললেন এই হাউসের মধ্যে যে আমরা বিভিন্ন সাবডিভিশনে এই পরিমাণ কাপড় দিয়েছি গরীব-দের মধ্যে অল্প দামে বিক্রী করার জন্য। কিন্তু আমি বলছি সেই কাপড় কি সত্যি গ্রামের গরীব

সাধারণ পেয়েছে ? পায় নি। কারণ গ্রামের মধ্যে দেওয়ার জন্য সেগুলি দেওয়া হয় নি। দেওয়া হয়েছে ঐ সাবডিভিশন্যাল শহরগুলিতে যারা নাকি বেশী দাম দিয়ে কাপড় কিনতে পারে তাদের কাছে। আসলে গ্রামের গরীব জনসাধারণ এক টুকরো কাপড়ও কিনতে পারে নি। এটা আমি চেলেঞ্জ করতে পারি যে কোন পঞ্চায়েতে কোন কাপড় দেওয়া হয় নি। গরীব শুধু শহরের মধ্যেই থাকে, গ্রামের মধ্যে কোন গরীব নেই। সেইজন্য বলছিলাম যে গ্রামের গরীব কৃষকদের উপর জুলুম করে ধান আদায় করে এনে এখন নগাবী করার ব্যবস্থা চলছে। আর বলা হয়েছে কর্মনিয়োগের ক্ষেত্রে গ্রামীন কর্মসংস্থানের জরুরী প্রকল্পাধীনে ১৯৭৩ সালের ডিসেম্বর পর্যান্ত ৩,০৯,১৩১টি শ্রম দিবসের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়। তারপর বলেছেন যে পূর্ত্ত দপ্তর ৫ লক্ষ শ্রম দিবস এবং বন দপ্তর ১০.৮৯৯০০ শ্রম দিবসের জন্য কর্মী নিয়োগ করেছেন। কোথায় আছে তাদের কোন কাজ আছে—আমরা এই বিধান সভার মধ্যে বলেছিলাম মানুষকে কাজ দিতে পারে এমন জায়গা আছে বন দপ্তরের মধ্যে। যারা কাজ করতে চায় তাদেরও সেখানে কাজ দিয়ে বেকার সমস্যার কিছুটা সমাধান করা যায়। কিন্তু আজকে দেখা গেল যে তাদের কতদিন তাদের কাজ নাই। এখানে লক্ষ লক্ষ টাকার হিসাব দেওয়া হল কিন্তু সঠিক হিসাবটা আমাদের বুঝতে কষ্ট হচ্ছে। এটা কি তাদের নিজেদের পকেটের হিসাব না পেবাবারসদের পকেটের হিসাব সেই জিনিষটাই মুসকিল হয়ে দাঁড়াচ্ছে। কাজেই এই পকেট ভারীর সমাজতন্ত্র এই দুনিয়াতে চলতে পারে না এবং চলতে দেবে না তার উপযুক্ত প্রমাণ গুজরাটের জনতা দিয়েছে। তারপর যোগাযোগের কথাটা। আমাদের ত্রিপুরার মধ্যে এক সাবডিভিশান থেকে অন্য সাবডিভিশানের সংগে যোগাযোগের জন্য মাননীয় মুখ্য মন্ত্রী এই হাউসের মধ্যে প্রশ্নের উত্তরে বলেছিলেন যে খোয়াই—কমলপুরের রাস্তাটা এর মধ্যেই হয়ে যাবে। কিন্তু এখনও হয় নাই কিছু হয় নাই। জরীপের কাজ শেষ হয়ে গিয়েছে আর কিছুই হয় নি। এখন আবার বলা হচ্ছে যে এই দিক দিয়ে হবে না অন্য দিক দিয়ে হবে এই রকমই শুনা যাচ্ছে। এই রকম প্ল্যান ঘন্টায় ঘন্টায় চেনজ উনাদের হয় তার কোন সীমা সংখ্যা নেই। অর্থাৎ মনকে স্থির রাখার মত অবস্থা এখন আর তাদের নেই। এই হল তাদের অবস্থা। একটা রাস্তা সারা ত্রিপুরার মধ্যে এই ২৬ বছরের মধ্যে দেখাতে পারল না এই সরকার—অপদার্থ সরকার ছাড়া আর কিছুই বলতে পারি না। এছাড়া গতকালের পত্রিকাতে বেড়িয়েছে এই বন দপ্তরের কৃপায় ছামনুর এবং কাঞ্চনপুরের ২০০ পরিবারকে বাধ্য হয়ে চলে যেতে হয়েছে—একদিকে এই বন দপ্তর আর অন্যদিকে এই অপদার্থ সরকারের চাপে। মাননীয় প্রাক্তন মুখ্য মন্ত্রী শচীন্দ্র লাল সিংহ মহাশয়ের আমলে মুসলমান বিতারণের কাজ হয়েছিল আর এইবার হয়েছে ট্রাইবেল বিতরণের কাজ। কেন, এটা কি গনতন্ত্রের দেশ নয় এখানে কি মানুষ বাস করে না ? যদি বুঝতাম যে গনতন্ত্র সম্পর্কে এদের কোন ধারনা নেই—কাজেই এই ডুম্বুর প্রকল্পের ভিতর দিয়ে দেখছি যে এই প্রকল্পকে রূপায়িত করার জন্য হাজার হাজার ট্রাইবেলকে সেখান থেকে তাড়িয়ে দেওয়া হচ্ছে। তাদের বাড়ী ঘর ভেংগে দেওয়া হচ্ছে। সেই দিক থেকে আমি মনে করব যে ট্রাইবেলদের বিরুদ্ধে এই সরকার যতদিন পর্য্যন্ত থাকবে কোন মানুষ কোন গরীব মানুষ—শুধু টাইবেল নয় নন টাইবেলও বাস করতে পারবে না। এই অপদার্থ সরকার যতদিন পর্য্যন্ত থাকবে। এবং সেজন্যই আমি হুসিয়ার করে দিতে চাই যদি

এই পদ্ধতি এই সরকারের চলে তাহলে মহারাষ্ট্র এবং গুজরাটের চেয়ে আরও সাংঘাতিক আকার ধারণ করবে না এটা আমি ঠিক করে বলতে পারব না। কি যে হবে তার কোন ঠিক নেই। গণতন্ত্র সম্প্রসারণের নামে আপনারা কি করেছেন? গণতন্ত্র সম্প্রাসরণের জন্য মিউনিসি-প্যালিটির নির্বাচনের জন্য জজের হুকুম হওয়ার পরেও আজ পর্য্যন্ত মিউনিসিপ্যালিটির নির্ব্বাচন হয় নাই। কোন সহর উন্নয়নের জন্য কোন কমিটি গঠিত হয়েছে কি? না, কোন সহরে এই রকম কোন কমিটি গঠন করা হয় নাই। গ্রাম পঞ্চায়েত হয়েছে সেই পঞ্চায়েতের হাতে কি কি ক্ষমতা দেওয়া হয়েছে? সেইজন্যই আমি বলছি যে অপদার্থ সরকার কিছু করার ইচ্ছা নেই। শুধু আছে পকেট ভারী করা আর দল ভারী করার কাজে। অপদার্থ সরকার—তারপর চুরি করবে। তারপর সামলাতে না পারলে সেই চুরির ব্যাপারে অগণতান্ত্রিক উপায়ে কাজ তারা করে সেটি যদি সামলাতে না পারে তখন কতগুলি আইন জারি করে সি, আর, পি, বি, এম, পি, ইত্যাদি লাগিয়ে জনসাধারণকে ঠাণ্ডা করে রাখে। চলেগেছে সেই দিন। একজন সদস্য গতকাল বলেছেন যে রাইমার মধ্যে এক বিয়াং যুবককে মিলিটারীরা সামনে বন্দুক ধরে তাকে এরেষ্ট করে নিয়ে গিয়ে তাকে থানায় দিয়েছে। কাজেই সেই দিক থেকে আমি হুসিয়ার করে দিতে চাই মিলিটারি দিয়ে বেশী দিন চলবে না। তাদের সেই চৈতন্য আসবে যখন তারা মিলিটারীকে ভয় করবে না সেই দিনের জন্য তৈরী থাকুন। চিকিৎসা গ্রামের মধ্যে নাই বললেই চলে। আজকে দুর্নীতির সংগে তারা জড়িত। কারণ এক দিক করল তাদের উপর ষ্ট্যাণ্ডিং অর্ডার আর এক দিকে না করলে তাদের চাকুরী থাকে না। বাড়ীতে বাড়ীতে বসে তারা বেতন নিতে পারে। আর চিকিৎসার নামে গ্রামের মধ্যে ঔষধ কিনতে দিয়েছে কি না আমার জানা নেই। আইন শৃঙ্খলা নাকি তাদের হাতের মোটে, তারা নিজেরা আইন সম্পর্কে অনভিজ্ঞ সেই অনভিজ্ঞ লোকদের কাছে আইন শৃঙ্খলা ঠিক থাকবে এইটা আশা করতে পারি না। গ্রামের মধ্যে শুধু নীচু তলায় নয়, তাদের নিজেদের দালাল যারা মহাজন বলে খ্যাত করা হয় তাদের দাবীটা, তেলিয়ামুড়া হলদিয়া গ্রামে যে করমচা তা ১১ খানা ঘর সহ কোথায় যে তার বেরিয়ে যেতে হয়েছে তার কোন ঠিক ঠিকানা নেই। এ ছাড়া রাস্তাঘাট, অনেক মহাজন তাদের নিজেদের পাওনা টাকা আদায় করতে গিয়ে মেয়েদের প্রতি দুর্ব্যবহার বলাতকার ইত্যাদি সেই ঘটনার কথা এখানে—(রেড লাইট) মাননীয় স্পীকার আমাকে আর ৫ মিনিট সময় দেন। দুর্নীতি এখানে সীমাবদ্ধ নেই। এই চেয়ারম্যান, কংগ্রেসের প্রেসিডেন্ট না কি। কোথাকার সেই প্রেসিডেনট উত্তরাঞ্চলের প্রেসিডেন্ট। তার কাছ থেকে বাংলাদেশের যুদ্ধের সময় এক ড্রাইভার ৭শো টাকা নিয়েছিল।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য, আপনি গভর্ণরের ভাষণের উপর বক্তব্য রাখুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—বাজেটের উপরই চলছে, সেই দুর্নীতি সম্পর্কে আমি ব্যাখ্যা করছি। কাজেই সেই দিক থেকে এই ড্রাইভারকে মারপিট করা হয়েছে। কাজেই আমি এই

সরকারের উপর আস্থা রাখতে পারি না। এবং আরও বলে গেছেন যে, একদিন শ্রীকান্ত পাণ্ডে লিখেছেন কাশ্মীর থেকে কন্যাকুমারীকা· গোয়া থেকে গুজরাট সিনেমার অভিনেত্রী থেকে ছাত্র, শ্রমিক, কৃষক, ডাক্তার এবং গ্রামের টাউটার ভারতের প্রধান মন্ত্রী সবাই বলেন, মন্দিরে, পূজার্চনায় গীর্জায়, প্রার্থনায় রেডিও টেলিফোনে, চায়ের দোকানে, হাটে বাজারে সমস্ত জায়গায় একটা কথা সমাজবাদ। রিকশাওয়ালা শহরের অলিতে গলিতে, রাজপথে সর্বত্র একটা ধ্বনি উঠছে গ্রামের ক্ষুধার্ত্ত শিশু জেগে উঠলো। হাসপাতালে রোগী পাশ ফিরে তাকালো। গুদাম ফাঁকে শেঠ উকি মারলো। আমিরের প্রাচীরে পোষ্টার পড়ল। পার্লামেন্টে নূতন ট্যাক্স বসালো। স্বাগত জানাতে সমাজবাদকে।

আসছে নূতন সমাজবাদ। হাতী পড়ে ঘোড়া চড়ে পালকীতে বৌ সেজে।
দিন গেলো, মাস গেলো, বছর গেলো। জনতা অপেক্ষা করে ক্লান্ত হলো॥
গ্রামের শিশু আবার ঘুমিয়ে পড়লো। এক টুকরা রুটির জন্য।
দেশের যুবক রক্তে বেঁচলো। হাসপাতালে রোগী স্বর্গপ্রাপ্ত হলো॥
শ্মশানের পাগল চীৎকার করে বললো এ সমাজবাদ ঝুটা হায়॥

এই সমাজবাদ ঝুটা হায়। তারপর আমাদের এখানে সরকার কি বলেন? রাজ্যপালের ভাষণের মাধ্যমে আমরা এই দেখি যেমন পঞ্জিকা পাঠ হচ্ছে। পঞ্জিকা পাঠের কথা মাননীয় সদস্য শ্রীঅনিল সরকার বলেছেন। আমি পঞ্জিকা পাঠ করে শুনিয়ে দিচ্ছি—

'শ্রীশ্রী শতর্ণা হরিদাসপালের বার্ষিক পঞ্জিকা পাঠ'।

নয়া বাজেট গয়া কিছু শোনেন মন দিয়া
নবতন্ত্র কায়েম হৈল গরিবী হটাইয়া।
জল হবে বল হবে বৃহস্পতি তুঙ্গে
শনি মন্ত্রী রাহু রাজা শিয়াল ডাকে রঙ্গে;
বাদ্য বাজে খাদ্য নাই দেখতে চমৎকার.
একের ভিতর একচল্লিশ শ্রী আড়ডার সংসার।
আলিবাবা, কলিবাবা থলিবাজ সব,
ডাণ্ডাপাল, রাজ্যপাল করেন কলরব।
খবর ফার্স্টক্লাস।
নীরোদ মন্ত্রী ভারত মেললে
মেডেল পাইলা ফার্ষ্ট।

কাজেই এদিক দিয়ে রাজ্যপালের ভাষণটা আমি সমর্থন করতে পারি না, তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার:—**শ্রীরাধারমন দেবনাথ।

**শ্রীরাধারমণ দেবনাথ** :—মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। যেখানে বকেয়া খাজনা মুকুবের উল্লেখ নাই এবং সাড়ে সাত কানি জমির খাজনা রেহাই দেওয়ার কথা সেখানে উল্লেখ নাই। যে কৃষক নিজের গায়ের পরিশ্রম করে ফসল উৎপাদন করে গত খরায় এবং বন্যায় কৃষকের যে ফসলের ক্ষতি হয়েছে, কৃষক ফসল উৎপাদন করতে পারে নি এবং সংবিধানে যেখানে আছে যে খরা বা দুর্বিপাকে যদি ফসল নষ্ট হয়, তাহলে কৃষকের খাজনা মুকুব করতে হবে, কই রাজ্যপালের ভাষণে তো সে কথার উল্লেখ নাই? আজকে সেখানে যে কৃষক কৃষি ফলন করবে, সেখানে জলসেচের ব্যবস্থার কথা এখানে উল্লেখ নাই। কৃষক যে তার ফসল উৎপাদন করবে, তার সেখানে যে বাঁধের দরকার, সেই বাঁধের কথাতো এখানে উল্লেখ নাই। সেখানে গতবছর কিছু কিছু ব্লক থেকে সাহায্য দেওয়া হয়েছিল, কিন্তু এবার ব্লক থেকে বলা হয়েছে যে তোমরা নিজের চেষ্টায় ফলন কর। কারণ এবার ফসল ভাল হয়েছে, আগামী দিনেও ফসল ভাল হবে। রাজ্যপাল আইন শৃঙ্খলা সম্পর্কে বলেছেন যে উন্নতি হয়েছে। আমরা জানি যে ত্রিপুরায় আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে। কারণ আমি নিজে আই, জি, পি,কে চিঠি দিয়েছি ৩১।২।৭৪ইং তারিখে যে সেখানকার উপপ্রধান সিধাই থানার ও, সি, শ্রীনির্মল বর্মণের সহযোগিতায় গরু পাচার করছে বার বার আমি চিঠি দিয়েছি কিন্তু তার কোন প্রতিকার হয় নাই। কারণ সিধাই থানার দুর্নীতিপরায়ণ ও, সি, বাংলাদেশে গরু পাচারকালে নিজে উপস্থিত থাকেন। তার একটা নজিরও আছে গত ২২শে জানুয়ারী ফটিকছড়াতে একজন কৃষক যখন গরু ক্রয় করে সিধাই থানার কাছে আসল, তখন থানা থেকে ও, সি' তার দুইটি গরু আটক করে এবং আটক করে তার মালিক অনিল দেবনাথকে মারধোর করেন। তারপর তাকে ছেড়ে দেওয়া হল। কয়েকদিন পর তার যে বাবা ফটিকছড়া থেকে সেখানে আসে, তাকে বলা হল যে তোমাকে দেড়শ' টাকা দিতে হবে তাহলে গরু ফেরত দেওয়া হবে। কিন্তু গরু ফেরত নেওয়ার সময় দেখা গেল যে দুইটি গরুর মধ্যে মাত্র একটা তাকে ফিরিয়ে দেওয়া হয়েছে আর বলা হয়েছে যে আরেকটি গরু মরে গেছে। এইভাবে উপ-গাঁওপ্রধান সদপাল এবং নির্মল বর্মণ বাংলাদেশে গরু পাচার করছে। যেখানে গরু পাঠিয়েছেন তার নামও আমি বলতে পারি। বাংলাদেশে কালিকাপুরে তার বাড়ী, নাম লক মিয়া। এইভাবে সেখানে গরু পাচার চলছে। আবার সেই মোহনপুরে অনেক ডাকাতি হচ্ছে। সেই ডাকাতির তদন্ত করতে গিয়ে ও, সি, ৪০ টাকা থেকে ৮০ টাকা পর্যন্ত আদায় করছে কেস প্রতি। আই, জি, পিকে এই বিষয়ে বার বার বলেছি কিন্তু কোন প্রতিকার হয় নি। তাঁরা বলেছেন যে আইন শৃঙ্খলার অবনতি হয় নি, উন্নতি হয়েছে। ১৬ই আগষ্ট শুক্রমনির বাড়ীতে ডাকাতি হল, সিধাই থানার ও, সি, যাওয়ার জন্য থানায় এজাহার দেওয়া হল, কিন্তু তিনি তার কাছে ৮০ টাকা দাবী করলেন। আমি একথা আই, জি, পি,কে জানিয়েছি কিন্তু কোন প্রতিকার কি হয়েছে। এখানে আমি কি বলব যে আইন শৃঙ্খলার উন্নতি হয়েছে? আমাদের একজন সদস্য বলেছেন যে, কংগ্রেসেও আমাদের খাদ্যে যেমন ভেজাল তেমনি ভেজাল চলছে। কংগ্রেসেও এখন নকল হয়ে পড়েছে।

শিক্ষা ক্ষেত্রে বলতে গিয়ে রাজ্যপাল বলেছেন শিক্ষার অবনতি হয়েছে। আমরা জানি ত্রিপুরার যে প্রাইমারী বিভাগ সেখান থেকে ৫ম শ্রেণী পাশ করে তারা যেমন ৬ষ্ঠ শ্রেণীতে উঠল

তখন আগরতলা বা মোহনপুর গিয়ে ভর্ত্তি হবার সুযোগ না পেয়ে কত ছেলে লেখাপড়া শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হয়েছে।

আরেকটা কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন নিরোধ ব্যবহার সম্পর্কে। তিনি বলেছেন যে তার উন্নতি ঘটেছে। কিন্তু আমরা কি দেখি যে গ্রামের অনেক মানুষ যারা অবিবাহিত বা জীবনে কোন দিন বিবাহ করবে না, বৃদ্ধ আছে, তাদের টাকার লোভ দেখিয়ে তাদের হাসপাতালে নিয়ে অপারেশান করান হয়। আজকে জি, বি, হাসপাতালেই হউক বা অন্য হাসপাতালেই হউক দেখা যাবে যে সেখানে বৃদ্ধ এবং অকর্মণ্য যারা আছে তাদেরই অপারেশান হচ্ছে, তারই পরিপ্রেক্ষিতে নিরোধ মন্ত্রীকে সার্টিফিকেট দিয়েছেন রাজ্যপাল।

মাননীয় ডিপুটি স্পীকার, স্যার, বেকার সমস্যা সম্বন্ধে বলতে গিয়ে তাঁরা বলেছেন যে বেকার সমস্যা সমাধান করে ফেলেছেন। আমরা জানি যে, কিছু সংখ্যক বেকার যে চাকুরী পেয়েছে, তারা মন্ত্রীর বংশধর, আমাদের এখানেও একটি ছেলে চাকুরী পেয়েছে শিক্ষা মন্ত্রীর আত্মীয় হিসাবে। যারা সাধারণ গরীব, তারা বি, এ, এম, এ, পাশ করে বসে আছে। বেকারদের সুযোগ সুবিধা দেওয়ার জন্য ব্যাংক জাতীয়করণ করা হয়েছে বলেছেন। কিন্তু আমরা জানি যে ব্যাংক থেকে একটা ছেলেও যারা দরখাস্ত করেছিল, তারা ঋণ পায়নি। কারণ আগরতলায় তাদের সম্পত্তি থাকতে হবে।

পেট্রোল সম্বন্ধে বলতে গিয়ে বলেছেন যে পেট্রোলের জন্য জনসাধারণের যাতায়াতের অসুবিধা। কিন্তু রাণীর বাজার মন্ত্রী যাচ্ছেন, আর তাঁর পেছনে পেছনে গাড়ী যাচ্ছে, উনারা পেট্রোল কমাচ্ছেন। পেট্রোলের জন্য আমরা দেখি যে আমাদের মন্ত্রী মহোদয় এবং অফিসারদের পিকনিক খাওয়া বন্ধ হয় না। কিন্তু সাধারণ নাগরিকের জন্য পেট্রোলের অভাব হয়, কেরোসিনের অভাব হয়। আমরা যখন গ্রাম থেকে আসি, গাড়ীর অভাবে আমাদের বাদুর ঝোলার মত আসতে হয়। এই মন্ত্রীসভা গঠন হওয়ার দুই বছর পরও আজ পর্য্যন্ত সেখানে টি, আর, টি, সি,র গাড়ী চালু করা গেল না। তার একমাত্র কারণ সরকার টি, আর, টি, সি,র মালিকদের সংগে চুক্তি করেছেন। এই হচ্ছে সরকারের স্বজন পোষণের একটা নীতি।

আজকে শিল্প সম্পর্কে বলতে গিয়ে ত্রিপুরার প্রধান কুটির শিল্প—তাঁত শিল্প যে আছে, সেই তাঁত শিল্প গড়ে তুলতে তাদের যে সুযোগ সুবিধা দেওয়া সেটা দেওয়া হচ্ছে না। যেখানে বহু পাহাড়ী, বহু মনিপুরী তাদের একটা অংশ তাঁত বুনে জীবিকা নির্ব্বাহ করত, আজকে তাদের সূতার ব্যবস্থা নাই। ঋণের ব্যবস্থা নাই, বাংলাদেশে হাজার হাজার গাইড সুতা পাচার হয়ে যাচ্ছে, সেখানে কোন বাঁধা নাই। আজকে এখানে তারা বলেছেন যে জিনিষপত্রের অভাব ঘটছে, কিন্তু ঐদিকে বাংলাদেশে হাজার হাজার গাইড সুতা পাচার হচ্ছে সেখানে কোন বাঁধা দেওয়া হচ্ছে না।

চিকিৎসা সম্বন্ধে রাজ্যপাল বলেছেন যে চিকিৎসার উন্নতি হয়েছে, আমরা জানি গ্রামের যারা লোক তাদের চিকিৎসার কোন ব্যবস্থা নাই। চাঁচু, ছামনু, সেই সব দুর্গম এরিয়াতে আজকে পর্য্যন্ত সেখানে হাসপাতালের ব্যবস্থা নাই। ডাক্তার থাকলেও ঔষধ নাই, ঔষধ থাকলে ঘর নাই, এই হচ্ছে সেখানকার চিত্র। রাজ্যপাল বলেছেন যে ত্রিপুরার বিভিন্ন ক্ষেত্রে উন্নতি হয়েছে কিন্তু যেখানে ময়নারমা হাই স্কুল ১৯৭২ সনের ডিসেম্বর মাসে ঘর পুড়ে গিয়েছিল

আজ পর্য্যন্ত সেই ঘর তৈরী করা হয় নাই, এই হল কংগ্রেস রাজত্বের নমুনা।

**মিঃ ডিপুটি স্পীকার :**—মাননীয় সদস্য, আপনি এখন শেষ করুন।

**শ্রীরাধারমণ দেবনাথ :**—চা বাগান সম্বন্ধে বলতে গিয়ে আমি বলছি যে ত্রিপুরা রাজ্যে ৫২টি চা বাগান আছে, তার মধ্যে কৃষ্ণপুর, ব্রহ্মকুণ্ড, সিমনাছড়া মুক্তাছড়া, এই সব চা বাগানগুলি বন্ধ হয়ে গেছে, সেখানকার শ্রমিকরা অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে, তাদের কি ব্যবস্থা করা হবে, রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নাই। যেখানে আজকে ২৬ বছর পরও চা বাগান রাষ্ট্রায়াত্ব করতে পারেন নি, যদি তা পারতেন তাহলে কোটি কোটি টাকা ত্রিপুরাতে আসত। কিন্তু আজ পর্য্যন্ত চা বাগানগুলি রাষ্ট্রায়াত্ব করা গেল না, আজকে সেইসব বাগানের শ্রমিকদের অনাহারে, অর্ধাহারে দিন কাটাতে হচ্ছে, তাদের কথা এই ভাষণে উল্লেখ নাই। সমবায় সমিতিগুলির কথা রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন. এই সমবায়গুলি হল দুর্নীতির আড্ডাখানা। সেখানে। সেখানে মন্ত্রী এবং তাদের কংগ্রেস কর্মীরা তাঁরা নিজেদের পকেট এ ঢুকাচ্ছেন, সেখানে সমিতিগুলির কোন হিসাব নিকাশ নাই। সমিতিগুলিতে কি কাজ হচ্ছে তার কোন উল্লেখ নাই।

ধান সংগ্রহ সম্পর্কে বলতে গিয়ে বলতে হচ্ছে মোহনপুরে জোর করে ওজন না করে এবং পয়সা না দিয়ে ধান সংগ্রহ করে এনেছে মোহনপুরের পুলিশ বি, ডি, ও, এর সহযোগিতায়। যাদের কাছ থেকে ধান সংগ্রহ করে এনেছে আজ পর্য্যন্ত তাদের পয়সা দেওয়া হয় নি। দেবেন্দ্র সূত্রধরের ঘরে বিড়ি খেয়ে ফেলেছে। তাতে তার ঘরে আগুন। সেই ক্ষতিপূরণ তাকে এখন পর্য্যন্ত দেওয়া হয় নি। বিনা পয়সার ধান এনেছে জোর করে এবং বি, ডি, ও, প্রচার করেছেন তোমাদের টিন দেওয়া হবে। এখন বি, ডি, ও, সেখান থেকে চলে এসেছে। টিন দেওয়া হয় নি। আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

**মিঃ ডেঃ স্পীকার :**—শ্রীঅজিত রঞ্জন ঘোষ।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীল চন্দ্র দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপালের ভাষণ দেখলে আমরা দেখি যে যে বাস্তবে যা ঘটেছে সেইসব তিনি উল্লেখ করেছেন। চতুর্থ পরিকল্পনায় কতটুকু সাফল্য হয়েছে তাও ঐ ভাষণে আমরা দেখতে পাচ্ছি এবং পঞ্চম পরিকল্পনার প্রথম বছরে সরকার কি কি বিষয়ের উপর কাজ করবেন তাও ওনার ভাষণে দেখতে পাচ্ছি। বর্ত্তমানে ভারতবর্ষ তথা ত্রিপুরা এক কঠিন সংকটের সম্মুখীন। এই সংকট কাটানোর আমাদের চেষ্টা করতে হবে। ত্রিপুরায় প্রায় ৭০।৭৫ ভাগ লোক কৃষিজীবি এবং কৃষির উন্নতির জন্য সরকার থেকে অবশ্য অনেক কিছু করা হয়েছে। গতবার আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যে খরার ফলে কি ক্ষতি হয়েছে। অবশ্য অনেকগুলি পাম্পসেট এনেছেন ১৫ হর্স পাওয়ার, ৫ হর্স পাওয়ারের কিন্তু বর্ত্তমানে সেগুলি অকেজো অবস্থায় পড়ে আছে। অবশ্য আমার প্রস্তাব যে ডীপ টিউবওয়েল দিয়ে আমরা জলসেচের ব্যবস্থা করতে পারি। আমার প্রস্তাব হল যে কয়েকটা সাবডিভিশনে বড় বড় এলাকাতে কারেন্টের ব্যবস্থা করে জলসেচের ব্যবস্থা করতে পারি। মাননীয় রাজ্যপালের

ভাষণে আমরা দেখতে পাই যে এই ব্যবস্থা বাস্তবে ত্রিপুরায় মাত্র চারটি ব্লকে চালু হয়েছে। আমার বক্তব্য হল আরও যেন দুইটি ব্লকে চালু হয়। ত্রিপুরাতে এর জন্য একটি কমিটি নিযুক্ত করেছেন এবং ঐ কমিটি রিপোর্ট দিয়েছে। ত্রিপুরাতে ৫২ টি টি গার্ডেন আছে। এইটি গার্ডেনগুলির খুবই দুরাবস্থা। অবশ্য টি গার্ডেনগুলির উন্নতির জন্য একটা কমিটি করেছেন। কিন্তু ঐ কমিটির সুপারিশ মত কাজ করলে আমার মনে হয় এটা লং টার্ম হয়ে যায়। সুতরাং আমার অনুরোধ সরকার যেন তাড়াতাড়ি একটা কিছু করার জন্য ব্যবস্থা করেন। ল্যাণ্ড রিফর্মের যে অর্ডিনেন্স জারী হয়েছে তাতে উপজাতিদের স্বার্থ রয়েছে। চিকিৎসার ক্ষেত্রে ত্রিপুরাতে অনেক উন্নতি হয়েছে। কিন্তু একটা দুঃখের বিষয় যে ঠিকভাবে সেগুলি বণ্টন হচ্ছে না। দেখা যাচ্ছে কোন সাবডিভিশনে চারটি, কোন সাবডিভিশনে একটা প্রাইমারী হেলথ সেন্টার, কোন সাবডিভিশনে দশটি ডিসপেন্সারী, কোন সাবডিভিশনে দুইটি মাত্র ডিসপেন্সারী। সেই দিক দিয়ে আমি অনুরোধ করছি সরকার যে প্রতি সাবডিভিশনে আরও ডিসপেন্সারী বাড়ানোর চেষ্টা করেন। প্রত্যেক সাবডিভিশনে ডিসপেন্সারী এবং হেলথ সেন্টার যাতে সমভাবে হতে পারে তার ব্যবস্থা করবেন। আর একটা কথা হল পয়লা এপ্রিল থেকে এক্জিকিউটিভকে জুডিসিয়ারী থেকে পৃথক করা হচ্ছে। তার ফলে ত্রিপুরার জনসাধারণ বিশেষভাবে উকৃপত হবে। মাননীয় রাজ্যপালের ভাষণকে আবার আমি ধন্যবাদ জানিয়ে প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীসমর চৌধুরী** :—হাউসে কোরাম নাই স্যার।

(ডেপুটি স্পীকার পরে বেল বাজালেন এবং কোরাম হওয়ার পর শ্রীযুক্ত সমর চৌধুরীকে বক্তৃতা সুরু করার জন্য আহ্বান জানালেন)

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণ সম্পর্কে আমি আলোচনা করতে গিয়ে প্রথমেই আমি একটা চিঠি পড়তে চাই। এটা চিঠি, নয়, এটা মাননীয় শ্রমমন্ত্রীর কাছে ত্রিপুরা টি ওয়াকার্স অরগেনাইজেশনের ইউনিয়নের পক্ষে মুক্তিছড়া চা বাগান কমিটির সেক্রেটারী এবং ত্রিপুরা রাজ্যের চা মজদুর ও টি ইউনিয়নের পক্ষে মুক্তিছড়া চা বাগানের পঞ্চায়েত সেক্রেটারী দুজনের একটা আবেদন পত্র। এই আবেদন পত্র রাজ্যপালের ভাষণের পাশাপাশি একটা জবাব। ভাষণে যা বলা হয়েছে আর সারা ত্রিপুরা রাজ্যের আজকের যে বাস্তব অবস্থা কি। আমি পড়ছি মাননীয় স্পীকার, স্যার।

মাননীয় শ্রমমন্ত্রী,
আগরতলা, ত্রিপুরা

বিষয়—সরকার বাগানের পরিচালনভার গ্রহণ করিয়া শ্রমিক ও কর্মচারীগণকে প্রাণে বাঁচানোর ব্যবস্থা করা।

মহাশয়,

আমরা মুক্তিছড়া চা বাগানের শ্রমিক ও কর্মচারীগণ আপনার লিখিত চিঠির No. F. 1 (53)-M/LAD/72 dated, Agartala, 23rd February, 1974 গত ১৭।২।৭৪ ইং তারিখে পাইয়া অত্যন্ত আশ্চর্য্য হইলাম। আপনাকে পুনরায় অতি দুঃখের সহিত জানাইতেছি যে মালিকগণ অদ্য পর্য্যন্ত আমাদের ন্যায্য বকেয়া পাওনা দেওয়ার ও বাগানের কাজ চালু করার

নোটিশ দেয় নি। মাননীয় দপ্তর ও এই সম্পর্কে নারব। সুদীর্ঘদিন যাবত মাননীয় শ্রম দপ্তর এর সম্পূর্ণ নীরবতা ও মালিকগণ কর্তৃক নির্যাতিত ও লাঞ্ছিত হইতে হইতে শ্রমিক কর্মচারীগণ আজ বাঁচার পথ সম্পূর্ণ হারাইয়া ফেলিয়াছে। মালিকগণের অন্যায় নীতি ও জুলুমের ফলে ও সরকারের উদাসীনতায় শিল্প সংস্থায় নিয়োজিত শ্রমিক ও কর্মচারীগণ যার স্ত্রী ও পুত্র পরিজন নিয়া দুয়ারে দুয়ারে হা অন্ন হা অন্ন করিয়া চীৎকার করিতেছে, অনেকে জংগলের আলু ও বাঁশের কুড়ুল খাইয়া নিজের জীবন ও ছেলেমেয়ের জীবন রক্ষা করিতেছে। বস্ত্রাভাবে শ্রমিক ও কর্মচারীগণ আজ আদিম আদিবাসীর ন্যায় লজ্জা নিবারণের জন্য পথে দাঁড়াইয়াছে। বিংশ শতাব্দীর অত্যাধুনিক সভ্যতার যুগে শ্রমিক ও কর্মচারীগণকে অখাদ্য কুখাদ্য খাইতে, বিনা ডাক্তারে, বিনা ঔষধে ধীরে ধীরে মৃত্যুর দিকে এগিয়ে যাওয়া ভারতের কোন্ সভ্যতার পর্য্যায়-ভূক্ত? বর্তমানে দ্রব্যমূল্য সীমাহীন। মাননীয় প্রশাসকগণ অনুমান করতে পারে যে শ্রমিকদের চার মাসের, চৌকিদারদের ৬ মাসের ও বাবুদের ৭ মাসের বেতন ও রেশন বাকী। তার উপর আবার বাগান বন্ধ। এইভাবে শিল্প সংস্থা উক্ত শ্রমিক ও কর্মচারীদের জীবন নিয়ে ছিনিমিনি খেলার কি কোন প্রতিকার নাই? আমরা যদিও শিল্প সংস্থায় নিয়োজিত শ্রমিক ও কর্মচারী তবুও আমরা ভারতীয় নাগরিক। আমাদের দাবী দাওয়ার জন্য শ্রমদপ্তর সম্পূর্ণ দায়ী। অবহেলিতদের প্রতিকারের জন্য সংশ্লিষ্ট সরকার এবং দপ্তর সম্পূর্ণ দায়ী। অতএব মহোদয়ের নিকট আমাদের বিনীত প্রার্থনা এই যে সরকার পক্ষ হইতে তাড়াতাড়ি লৌহদৃঢ় হস্তক্ষেপের দ্বারা বাগানগুলিকে সুষ্ঠু পরিচালনার ভার গ্রহণ করিয়া স্বার্থান্বেষী মালিকগণের হাত হইতে গরীব শ্রমিকও কর্মচারীগণকে প্রাণে বাঁচার পথ সুগম করিতে আজ্ঞা হয়।

ইতি—৫।৩।৭৪ইং।

স্বাক্ষর—মুক্তিছড়া চা বাগানের
পঞ্চায়েত সেক্রেটারী।

দুইজন স্বাক্ষর করেছেন। একজন হচ্ছেন ত্রিপুরা টি ওয়াকার্স ইউনিয়নের পক্ষে। আর একজন হচ্ছেন ত্রিপুরা চা মজদুর ইউনিয়নের পক্ষে। নকল বা প্রতিলিপি দেওয়া হয়েছে—

১) মাননীয় মুখ্যমন্ত্রী, ত্রিপুরা, আগরতলা, ২) মাননীয় চীফ লেবার অফিসার, আগরতলা, ত্রিপুরা ৩) সেক্রেটারী ত্রিপুরা রাজ্য চা মজদুর ইউনিয়ন, আগরতলা, ত্রিপুরা, ৪) সেক্রেটারী টি ওয়াকার্স ইউনিয়ন, কৈলাসহর, উত্তর ত্রিপুরা, ৫) মাননীয় এস, ডি, ও, কৈলাসহর উত্তর ত্রিপুরা, ৬) মাননীয় লেবার ইন্সপেক্টার, কৈলাসহর, উত্তর ত্রিপুরা।

এটা হচ্ছে সম্পূর্ণ রাজ্যপালের ভাষণ যে প্রতিলিপি আমার কাছে আছে আর তারই পাশাপাশি এই একটা আবেদন পত্র এখানে উপস্থিত করা হচ্ছে জনসাধারনের তরফ থেকে ঐ মুক্তিছড়া চা বাগানের তরফ থেকে এবং এই একটা প্রতিলিপি দিয়েই প্রমাণ করা যায় যে সারা ত্রিপুরা রাজ্যের মেহনতী মানুষ রাজ্যপালের এই ভাষণকে গ্রহন করতে পারে না। মাননীয় স্পীকার স্যার, আমি রাজ্যপালের ভাষণ পড়েছি, তাতে আমি লক্ষ্য করলাম—পাটের কল, কাগজের কল এই সম্পর্কে অনেক কিছু বলা হয়েছে। এসব সম্পর্কে এই হাউসে অনেক বক্তা উল্লেখ করেছেন, আমিও জিজ্ঞাসা করতে চাই এখানে শিল্পের যে সম্ভাবনার কথা বলা

হয়েছে, তাতে কি তাদের একটুও লজ্জা নাই। আর সরকারকে সার্টিফিকেট দিয়ে রাজ্যপাল আগামী দিনের যোগ্যতার পরিচয় দিবেন বলে উল্লেখ করেছেন, তাঁর ভাষণে। এবং সরকারের কার্য্যকলাপ সম্পর্কে রাজ্যপাল এই রকম সার্টিফিকেট দিতে গিয়ে একটু দ্বিধান্বিতও হলেন না। ১২৫ কোটি টাকা লাগে একটা কাগজের কল করতে, রাজ্যপাল নিজেই তার উল্লেখ করেছেন। তার জন্য একটা হিসাবও হয়েছে। আমাদের বিরোধী দলের নেতা নৃপেনবাবু রাজ্যপালের সংগে সাক্ষাত করেছিলেন এবং তাঁর সংগে পাটের কল নিয়ে আলোচনা হয়েছে, কাগজের কল নিয়েও আলোচনা হয়েছে। পাটের কল সম্পর্কে রাজ্যপাল প্রথম দিন যখন ত্রিপুরা সফরে আসেন, মাননীয় বিরোধী দল নেতা যখন তাঁর সংগে সাক্ষাত করেন, তখন তিনি পরিষ্কার ভাবে বলেছিলেন যে পাটের কল তো হচ্ছে না। মাননীয় বিরোধী দলের নেতা নিয়মিতভাবে এই হাউসে উপস্থিত থাকেন এবং তিনি সেটাকে আরও পরিষ্কার করে বলে গিয়েছেন যে রাজ্যপালের সংগে তাঁর এই সম্পর্কে আলাপ আলোচনা হয়েছে। তিনি সেখানে বলেছিলেন যে আমাদের মুখ্যমন্ত্রী তাঁর রাজনৈতিক চাল খেলার জন্য এর একটা ভিত্তি প্রস্তর স্থাপন করেছেন, তাঁর রাজনৈতিক কৌশল হিসাবে। ঠিক ঐ একই রকম ব্যাপার ডম্বুর প্রকল্প এলাকায় দেখা যাচ্ছে। এই ডম্বুর প্রকল্পের বর্ত্তমান পরিচালক যারা, সেই এন. পি, সি, সির মালিকই বলুন আর কর্ত্তাব্যক্তিই বলুন, সব চাইতে পি. ডবলিউ. ডিপার্টমেন্টের উচ্চতম অফিসার যিনি তাঁর সংগেও আলোচনা প্রসঙ্গে আমি জানতে পেরেছি য এটার কোন জিওলজিক্যাল সার্ভে বা কোন টেক্‌নিক্যাল এ্যাক্সপেরিমেন্ট ছাড়াই অতর্কিতে শুরু করা হয়েছিল, একটা রাজনৈতিক গেম্বলিং হিসাবে আর সেই একই পাট কলেরও ভিত্তি স্থাপন করা হয়েছে সেই গেম্বলিং এর কৌশল হিসাবে। আজকে আমাদের বর্ত্তমান রাজ্যপাল, তিনি তাঁর প্রথম সফরে এসে আমাদের মাননীয় বিরোধী দলের নেতাকে পরিষ্কার ভাষায় বলেছিলেন যে এখানে কোন পাট কলেরই ভিত্তি প্রস্তাব স্থাপন করা হতে পারে না। কারণ এটা একমাত্র গাধার মাথায় আসতে পারে। তিনি বলেছেন পাট কলের জন্য এই সাইট তো হতে পারে না, এটা কে করেছে? এটা কে করলো? যেখানে জলের কোন ব্যবস্থা নাই, সেখানে বিদ্যুতের কোন ব্যবস্থা নাই, একটা পাট কল করতে গেলে প্রতি দিন কয়েক শত গ্যালন জলের দরকার হয়। এত সব সত্বেও এখনও শোনা যাচ্ছে যে পাট কল হচ্ছে এবং সরকার তার দায়িত্ব নেবে। যে সরকার গ্রামের তাঁতগুলি চালু রাখতে পারছে না, যে সরকার পরিচালিত ইণ্ডাষ্ট্রিয়েল সেন্টারগুলি আছে, যেমন উদয়পুর, আগরতলা আরও বিভিন্ন জায়গাতে, মাত্র সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে ৩টা শিল্প কেন্দ্র আছে, সেগুলিও তারা চালু রাখতে পারছে না। এই বিধান সভাতে প্রশ্ন উত্তরের সময়ে বলা হয়েছে যে মোট ৩২টি শিল্পের মধ্যে এখন মাত্র ১৭টি বহু কষ্ট করে চালু রাখা সম্ভব হয়েছে। কাজেই এই সরকার যখন আশ্বাস দেয় তখন তাদের কোন লজ্জাই থাকে না। মাননীয় স্পীকার স্যার, কাগজের কলের জন্য ১৫২ কোটি টাকা লাগবে, কিন্তু পঞ্চ বার্ষিক পরিকল্পনায় তার জন্য মাত্র রাখা হয়েছে ৬৭ কোটি টাকা। তারা বলেছেন—আপাততঃ আপততঃ ছাড়া আবার কি? এই সরকার তথা কেন্দ্রীয় সরকার তাদের তল্পিতল্পা গুটিয়ে এই পঞ্চবার্ষিক পরিকল্পনার থেকে ছুটি নিতে চচ্ছে। আমরা দেখছি যে ৪র্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার রূপায়ণ করতে গিয়ে পর পর ২/৩টি বছর কেটে গেল, তারা সেটার কাজই শুরু করতে পারল

না। তাই কাজ করে, ভিক্ষা করে, আমেরিকার মত সাম্রাজ্যবাদী দেশগুলির কাছে দাসখত লিখে এই সব পরিকল্পনার কাজ করার জন্য টাকা আনতে হচ্ছে এবং এই রকম কেন্দ্রীয় সরকারের ব্যবস্থাপনায় আমাদের ত্রিপুরা রাজ্যে যারা সমাজতন্ত্র তৈরী করার লাইসেন্স নিয়েছেন, ঐ কংগ্রেসী নেতারা তারা বানাবেন এই শিল্প ? তাই আমাদের মাননীয় বিরোধী নেতা বলেছেন, এটা একটা আষাঢ়ে গল্প। আমি বলব এটা শুধু একটা আষাঢ়ে গল্পই নয়, কেন না তারা ভেবেছিলেন ঠাকুর মার ঝুলি থেকে এক একটা করে গল্প ছাড়বেন আর ত্রিপুরা রাজ্যের মানুষকে ভাওতা দিয়ে ভুলিয়ে রাখবেন এবং চিরদিন তাদের রাজত্ব চালিয়ে যাবেন। কিন্তু তাদের সে দিন ফুরিয়ে যাচ্ছে, ফুরিয়ে আসছে। তার প্রমাণ পাওয়া গেছে এই সরকারের অনেক কাজের ভিতর দিয়ে। মাননীয় স্পীকার স্যার, এই ১৫২ কোটি টাকা জীবনেও আসবে না, আসছে না এবং কাগজের কলও হচ্ছে না, এটা হচ্ছে ত্রিপুরা রাজ্যের মধ্যে বাস্তব ব্যবস্থা। মাননীয় স্পীকার, স্যার, আমি মুর্ত্তিচড়া চা বাগানের কথা বলছি। মুর্ত্তিচড়া চা বাগানে যে মজদুর ইউনিয়ন, সি, আই, টি, ইউ, যেটা একটা সব ভারতীয় শ্রমিক সংগঠণ, তার এফিলিয়েটেড শ্রমিক সংগঠন শুধু নয়। তদুপরি আমি তাদেরকে জিজ্ঞাসা করি, ওদের নিজেদের এফিলিয়েটেড যে সংগঠন—যে মজদুর ইউনিয়ন, সেই মজদুর ইউনিয়নের সেক্রেটারীর আবেদন পত্র যেটা আমি এখানে উপস্থিত করেছি। মাননীয় স্পীকার স্যার, শুধু কি মুর্ত্তিচড়া, সরজনী, ইত্যাদি চা বাগান এক এক করে বন্ধ হয়ে যাচ্ছে, এটা পত্রিকাতে দেখতে পাবেন, এক হাজার দেড় হাজার শ্রমিক সেখানে ছাঁটাই হয়ে যাচ্ছে, তাদের কোন কাজ নেই, তারা বেকার। জগনাথপুর চা বাগান আজ কয়েক মাস ধরে বন্ধ হয়ে আছে, সে একটা একটা করে চা বাগানগুলি অচল হয়ে যাচ্ছে। এই বিধান সভায় আজকে নয়, প্রায় এক বছর আগে প্রস্তাব উঠেছিল, এমন কি পিটিশন কমিটির কাছে পিটিশন এসেছিল, পিটিশন কমিটি থেকে তদন্তও করা হয়েছে যাতে সরকারের হাতে সেই সমস্ত অচল চা বাগানগুলিকে সরকারের হাতে নেওয়া হয়। কিন্তু সেই প্রয়োজনায় ব্যবস্থা কি এই সরকার করেছেন ? আজকে একটা চা বাগানের দায়িত্ব নিতে পারছেন না। আর আমরা অবাক হয়ে যাই, যখন রাজ্যপাল তাদেরকে সার্টিফিকেট দেন। রাজ্যপাল তাদের যোগ্যতা সম্পর্কে সার্টিফিকেট দিয়ে বলেছেন যে আগামী দিনে যেন সুন্দর ও সুষ্ঠ ত্রিপুরা গড়ে উঠে। মাননীয় স্পীকার স্যার, আমি আরও বলতে চাই যেটা আজকেই এই বিধান সভাতে প্রশ্নোত্তরের সময়ে আলোচিত হয়েছে, সেখানে বলা হয়েছে যে টি, আর, টি, সি যেটা আছে তার নিজস্ব একটা ওয়ার্কসপ নাই। অথচ বছরের পর বছর পার হয়ে যাচ্ছে, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা খরচ হচ্ছে, একটা ওয়ার্কসপ করার ক্ষমতা এই সরকারের নাই। পি, ডবলিউ, ডির নিজস্ব একটা ওয়ার্কসপের কথাও এখানে আলোচিত হয়েছে, সেই ওয়ার্কসপ এখন চালু নেই, সেই ওয়ার্কসপের কাজ করার কোন ক্ষমতা নেই। অথচ সেই জায়গাতে বাইরের ওয়ার্কসপে, প্রাইভেট ওয়ার্কসপে গাড়ীর কাজ করিয়ে হাজার হাজার টাকা খরচ করা হচ্ছে। কাজেই যে সরকারের একটা নিজস্ব ওয়ার্কসপ থাকা উচিত অথচ সেটা করতে পারছে না, তারাই আবার এখানে ইণ্ডাষ্ট্রি করার কথা বলছে।

মাননীয় স্পীকার স্যার, প্রেস—গভর্ণমেন্ট প্রেস আলোচনা হয়েছে। এই বিধান সভায় আলোচনা হয়েছে যে আমাদের এসেম্বলীর প্রসিডিং ছাপতে পারে না। গত বাজেট সেশানের এসেম্বলীর প্রসিডিংস আজও আমরা পাই নি। আজও ছাপা হয়নি। সরকারী কাগজপত্র ছাপা হচ্ছে না। মাননীয় স্পীকার স্যার, কোর্টগুলিতে সাব-ডিভিশন্যাল কোর্টগুলিতে ষ্টাম্প নেই কোর্ট ফি নাই কোন নকলের ছাপান ফর্ম নাই। এই হচ্ছে ত্রিপুরা রাজ্যের অবস্থা। উরা আমাদের গল্প শুনায় ইন্ডাষ্ট্রির গল্প ছাপাখানা করব কাগজের কল করব কাপড়ের কল করব এই সব গল্প শুনায়। মাননীয় স্পীকার স্যার শিল্পের এই অবস্থা। তারপর সংগে সংগে সারা ত্রিপুরা রাজ্যের শুধু ত্রিপুরার কেন সারা ভারতবর্ষের—কংগ্রেস গণতন্ত্রকে হত্যা করবার জন্য আস্তে আস্তে তার কালো হাত বাড়িয়ে দিচ্ছে। ত্রিপুরা রাজ্যের এই নেতৃত্ব আমাদের কংগ্রেসী নেতৃত্ব সারা ভারতবর্ষের নেতৃত্ব আমাদের ত্রিপুরা রাজ্যে হাত বাড়িয়েছে। পশ্চিবঙ্গে হাত বাড়িয়ে হত্যা করার চেষ্টা করছে তার জঘন্যতম প্রবৃত্তি যা পৃথিবীর ইতিহাসে কোন দিন কেউ শুনেনি এমন ধরণের জঘন্যতম তার কর্মকাণ্ড তারা সেখানে চালিয়ে যাচ্ছে। চালিয়েও সেখানে গণতন্ত্রের হত্যা করার চেষ্টা বাধা পাচ্ছে এবং এই ত্রিপুরায়ও বাধা পাচ্ছে। কিন্তু গণতন্ত্রকে হত্যা করার জন্য তারা এগিয়ে চলেছে। আমাদের মিউনিসিপ্যালিটির ইলেকশান—২০ বছর পার হয়ে গেল। ২০ বছর কংগ্রেসী রাজত্বে ২০ বছরের ভিতর ত্রিপুরার একটি মাত্র মিউনিসিপ্যালিটি আগরতলায় সেই একটি মাত্র মিউনিসিপ্যালিটিরও ইলেকশান হয় নাই। ২০ বছর হয়ে গিয়েছে ইলেকশান নাই এক বছর পার হয়ে গিয়েছে নির্বাচনের ভোটার তালিকাও তৈরী হচ্ছে। আর এক বছর আগে মাত্র আমাদের মিউনিসিপ্যালিটির বর্তমানে যে শাসক প্রশাসন পরিচালনার জন্য নিযুক্ত করা হয়েছে শীমাণিক লাল গাঙ্গুলী তিনি চেয়ারম্যানের জন্য ৫৫ হাজার টাকা খরচ করে গাড়ী কিনে ভ্রাতৃবধুকে ড্রাইভারী শেখানোর জন্য ৫ হাজার কিলোমিটার চালিয়েছেন। এই হচ্ছে আমাদের ত্রিপুরা রাজ্য। এই হচ্ছে এদের রাজত্ব এই রাজত্বকেই সার্টিফিকেট দিয়েছেন আমাদের মাননীয় রাজ্যপাল। আর এই ভাষণের সমর্থনের জন্য আমাদের আহ্বান জানান হয়েছে—উদের লজ্জাও নাই। মাননীয় স্পীকার স্যার, শুধু কি এখানে সারা ত্রিপুরা রাজ্যে বিভিন্ন সহরগুলিতে তদন্ত করে সার্ভে করে কতগুলি সহরকে সিলেক্ট করা হয়েছিল সেই সব সহরগুলিও মিউনিসিপ্যালিটির তদন্ত নিম্নতর ধরণের মিউনিসিপ্যালিটি ফর্ম দেওয়া যায় কিনা সেই সম্পর্কে এস্যুরেন্স দেওয়া হয়েছে। এই বিধান সভায় মন্ত্রী মহাশয়েরা নানা রকম বক্তৃতা শুনিয়েছেন। আমাদের বিরোধী দলের নেতার বক্তৃতায় শুনেছি তিনি এই মন্ত্রীসভার এই মুখ্য মন্ত্রীর ওঁরাও কি ধরণের অসত্য পরিবেশন করিতে পারেন তার কতগুলি দৃষ্টান্ত দিয়েছিলেন। আমি তার বক্তব্যকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আরও পরিস্কারভাবে বলতে চাই সরকারকে সম্পূর্ণ ফলস পরিনত করেছে রাজ্যপালের ভাষণে। রাজ্যপালের ভাষণ এই সরকারের সম্পূর্ণ চরিত্রকে উলংগ করে দিয়েছে। মাননীয় স্পীকার স্যার, সারা ত্রিপুরা রাজ্যে আজকে কোন সহরে মিউনিসিপ্যালেটির ব্যবস্থা নেই। গত গভর্ণরের ভাষণেও কিছু কিছু ছিল এখনতো বুঝতে পেরেছেন যে আস্তে আস্তে কোনঠাসা হয়ে পরতে হচ্ছে আস্তে আস্তে গর্তের ভিতর ঢুকে পরতে হচ্ছে টাকা নেই পয়সা নেই সাম্রাজ্যবাদী সব একজোট হয়ে সব গর্তের ভিতর ঢুকে যাচ্ছে কালো টাকার রাজত্ব সৃষ্টি হয়ে গিয়েছে। সারা ভারতে আজ টাকার ইনফ্লেশান বেশী টাকা

ছড়ানোর ফলে সমস্ত টাকার মূল্য কমে যাচ্ছে—এক টাকার মূল্য ১০ পয়সা ১২ পয়সা হয়েছে এই হচ্ছে বাস্তব অবস্থা। কাজেই নিজেদের কি করে লুকাতে হবে সেজন্য নানা রকম গল্প— ঠাকুরমার ঝুড়ি থেকে গল্প শুনিয়ে কোন রকমে মানুষকে ঠেকিয়ে রাখার চেষ্টা হচ্ছে। এই হচ্ছে মাননীয় রাজ্যপালের ভাষণ। মাননীয় স্পীকার স্যার, পঞ্চায়েতগুলির ব্যাপারে—পঞ্চায়েত আইন হল পঞ্চায়েতের হাতে কিছু ক্ষমতা দেওয়া হবে। সিদ্ধান্ত হল এক বছর নয় দুই বছর নয় দশ বার চৌদ্দ বছর হয়ে গিয়েছে আজ পর্যন্ত পঞ্চায়েতের হাতে ক্ষমতা নেই। কি ক্ষমতা পঞ্চায়েতের প্রধানকে দেওয়া হয়েছে তাকে একটি ছাতি কিনতে হবে এবং সেই ছাতি কখনও চৌকিদারের মাথায় কখনও দারোগার মাথায় কখনও হাকিমবাবুর মাথায় আর মন্ত্রীরা গেলে উঁরা গ্রাম থেকে কালেকশান করে চাঁদা তুলে হয় খাসী কিনতে হবে নইলে মুর্গী কিনতে হবে। এই হচ্ছে পঞ্চায়েতের কাছে ডিউটি দেওয়া হয়েছে। পঞ্চায়েতের আইনে কি কি অধিকার পঞ্চায়েত প্রধানদের পঞ্চায়েত মেম্বারদের ন্যায় পঞ্চায়েতের সর-পঞ্চায়েতের অধিকারগুলি ছিল—সেগুলি সংকুচিত করে রাখা হয়েছে মানুষকে দেখান হচ্ছে ভোটের বাক্স আর আবার অন্য দিকে সমস্ত কিছু সংকুচিত করা হয়েছে। বিধান সভার ব্যাপার আমাদের বিধান সভার কতটুকু অধিকার এই সরকার কতটুকু অধিকার দিয়েছে? সমস্ত কেন্দ্রের হাতের মুঠোর মধ্যে সীমাবদ্ধ করে রেখেছে, এটা ওতো গণতন্ত্রকে হত্যা করার মত। এই রাজ্যের কতটুকু অধিকার দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, বিদ্যুৎ নাই—বিদ্যুৎ সম্পর্কে রাজ্যপাল একটু চিন্তাও করলেন না। একটু ভাবলেনও না। ভারতের কন্ট্রোলার অব অডিটার জেনারেল যে রিপোর্ট দিয়েছেন ১৯৭০-৭১ সালের সেই রিপোর্ট তিনি উল্লেখ করেছিলেন "The Board was to given three months" notice indicating when it would be ready to supply power at 132 kv and Government of Tripura is liable to pay a minimum charge Rs. 15 lakhs per annum or Rs. 45 lakhs for three years from the date irrespective of how much power was consumed. The Board gave such notice in May 1971 when the libility for payment of the minimum charge commenced. The current off take of power is for only Rs. 0·20 lakhs per annum on account of the minimum charge payable to the Board." কিসের জন্য আরও এই ১২'৬০ হাজার টাকা পার এনাম আমাদের সরকারকে লস দিতে হচ্ছে কিসের জন্য? ১৩২ কিলো ভোল্ট আমাদের দোড় গোরায় পৌঁছে দিয়েছে—ধর্মনগর থেকে এই মুহূর্তে মাত্র ৩৩ কিলো ভোল্ট আসছে ১৩২ কিলো ভোল্টের বাকীটা সেখানে জমা থাকছে। আমাদের রাজ্য সরকারের ক্ষমতা হল না এই ৩৩ কিলো ভোল্ট থেকে বাড়িয়ে ১৩২ কিলো ভোল্ট পৌঁছে দিতে সারা ত্রিপুরা রাজ্যে। ঐ ডুম্বুরতো পরের কথা আবার শুনান হচ্ছে আসামের আর একটা নতুন প্রজেক্ট থেকে বিদ্যুৎ সরবরাহ করে আরও বেশী পরিমাণ—৩০ মেগাওয়াট বিদ্যুৎ আনা হবে। উঁদের লজ্জাও নেই। আর রাজ্যপাল একটু চিন্তাও করলেন না এতবড় একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন যেখানে অডিটার জেনারেল নিজে রিপোর্ট করে গিয়েছেন সেই অবস্থায় এবং তা এখনও চলছে সেই অবস্থায় এই ভাষণ তিনি কি করে দেন। মাননীয় স্পীকার স্যার, ঠিক এই

যে অবস্থায় বিদ্যুত নেই কয়লা নেই— কয়লা যদি আনানোর প্রশ্ন উঠে যা আছে সামান্য কিছু বলা হবে রেল ওয়াগন নেই—রেল আছেতো কয়লা নেই কয়লা আছেতো রেল নেই। আমাদের ত্রিপুরা রাজ্যে রেল নেই এবং কেন্দ্রীয় রেল মন্ত্রী পরিষ্কার ওদের তালিকা থেকে ত্রিপুরা রাজ্যের নাম বাদ দিয়ে দিয়েছেন। বলে দিয়েছেন যে ত্রিপুরাতে রেললাইন দেওয়ার দায়িত্ব রেল দপ্তরের নেই। এই তো অবস্থা ত্রিপুরা রাজ্যের। রেল নাই কয়লা নাই বিদ্যুৎ নাই। এবং জল যেটি আছে সেই জলও ব্যবহার করার জন্য সরকারের যা ব্যবস্থা তাও উল্লেখযোগ্য নয়। আর আমাদের এখানে শিল্প হবে ত্রিপুরা রাজ্যের মানুষকে নানা স্বপ্ন দেখানো হচ্ছে এবং বলা হচ্ছে যে বেকার সমস্যার সব সমাধান হয়ে যাবে। নানা গল্প ঝাড়া হচ্ছে। মাননীয় স্পীকার বেকারদের সম্পর্কে আমি রাজ্যপালের ভাষণের অনেক উদ্ধৃতি আমি পড়ে অবাক হয়েছি যে কতখানি অসত্য উনার তথ্য। উনার সরকার কোন পর্যায়ে গিয়ে পৌছেছেন আমি জানিনা উনি কতটুকু তলিয়ে দেখেছেন। ত্রিপুরা এমপ্লয়মেন্ট এক্‌চেঞ্জের যে হিসাবটা বেড়িয়েছে তার কোন প্রতিবাদ করেন নি সরকারী দপ্তর থেকে প্রচার দপ্তর থেকে তার সামান্যতম প্রতিবাদও হয়নি। আমি একটা অংশ উল্লেখ করছি—গত এক বছরে ১০ হাজার বেকার এমপ্লয়মেন্ট এক্‌চেঞ্জে নাম লিখিয়েছে আর ১,২৬৯ জনের কর্মপ্রাপ্তি হয়েছে। পুরাণো অপেক্ষমাম মিলিয়ে এখন বেকারের সংখ্যা ৪২,৫১১ জন। জনসংখ্যা অনুপাতে প্রতি ৩১ জনে এক জন বেকার। কর্মক্ষম মানুষের অনুপাতে প্রতি ১৬ জনে ১ জন বেকার। শিক্ষিতের হার অনুসারে এই অনুপাত ৩ জনে ২ জন বেকার এই হচ্ছে অবস্থা। কি বিভীষিখামায় অবস্থা প্রতি ৩ জন শিক্ষিতের মধ্যে ২ জন বেকার প্রতি কর্মক্ষম মানুষের ১৬ জনের মধ্যে ১ জন কি সুন্দর, গড় গড় করে ভাষণ পড়ে শুনিয়ে দেওয়া হল যে বেকারদের কি ভাবে কাজের ব্যবস্থা করা হয়েছে। এই ভাবে যদি ভাষণ দেওয়া হয় তাহলে গুজরাট হতে আর বেশী দিন লাগবে না। মাননীয় স্পীকার স্যার, সারা ত্রিপুরা রাজ্যের বেকারেরা এই প্রশ্নের কৈফিয়ত চাইবে এবং এর ফলে যে অবস্থার সৃষ্টি হবে তার মোকাবিলা করার মত মোকাবিলা করার জন্য সরকার দায়িত্ব বহন করতে রাজী আছেন কি? সেই দায়িত্ব তাদের নিতে হবে আগামী দিনে। মাননীয় স্পীকার স্যার, আমার আর একটু সময় লাগবে এত অল্প সময়ের মধ্যে আমি আমার বক্তব্য শেষ করতে পারছি না।...

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা উপজাতি ছাত্র সমিতির পক্ষ থেকে একটা মিছিল আসছে, আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে উনারা ডেপুটেশান দিয়ে মুখ্যমন্ত্রীর সংগে দেখা করতে চান……

**শ্রীসমর চৌধুরী** :—আমার বক্তব্য প্রায় শেষ হয়ে গিয়েছিল। মাননীয় স্পীকার স্যার, আমাদের ত্রিপুরা রাজ্য দুর্নীতিগ্রস্থ এই সরকার। আমি খুব বেশী ঘাটতে চাচ্ছি না, ইতিহাস সৃষ্টি হলো অল্প কয়েকদিন আগের কথা। গত ডিসেম্বর মাসে কয়েক টিন সর্ষের তেল ধরা পড়ল। আগরতলা বাজারে পুলিশ এসে উদ্ধার করেছিল কয়েক টিন সর্ষের তেল। তারপর আরম্ভ হলো চিকিৎসা। চিকিৎসা করতে করতে দেখা গেল যে চিকিৎসা দূরে বহুদূরে চলে গেল। এখানে বলা হয়েছে যে **। আমি দেখছি শুধু নয় দুর্নীতির একেবারে প্রিন্‌সিপ্যাল, প্রফেসার, উনার ইউনিভারসিটি সারা ত্রিপুরা রাজ্যে। যত ব্ল্যাক মার্কেটিং হচ্ছে বর্তমান সরকারের

** Expunged as orderd by the Chairman.

ইউনির্ভাসিটিতে শুনেছি রাজ্যপালের ভাসণে বলা হয়েছে ইউনির্ভারসিটি ক্যাম্পাস না কি করা হবে। ও আর একটা ফাঁক। ইউনিভারসিটি ক্যাম্পাস বলতে কি বুঝায় আমি জানি না। মাননীয় স্পীকার স্যার, আমি যা দেখছি বাস্তবে এমন ইউনিভারসিটি যে ইউনিভারসিটি তৈরী হচ্ছে গ্রামে গ্রামে শহরে শহরে সমস্ত দুর্নীতিবাজের ট্রেনিং দেওয়া হচ্ছে বাজারে, বাজারে, তাদেরকে আরও ঠিক করে তুলা হচ্ছে। এই শস্যের তেল আগরতলা শহরে তার ভিতর দিয়ে কয়েকজন মহাজন, কয়েকজন মজুতদার তাদের নানারকম চিঠিপত্র আদান প্রদানের, প্রকাশ্য বিবৃতি তাতে আমাদের মুখ্যমন্ত্রীর চেহারা পর্য্যন্ত উলংগ হয়ে যায়। এই হলো অবস্থা। মাননীয় স্পীকার স্যার, আইন শৃঙ্খলা, আইন শৃঙ্খলার অবস্থা আজকে সকালে সুরু থেকেই এই বিধান সভায় অনন্ত দেবনাথের কথা উঠেছিল। অনন্ত দেবনাথ বনমালীপুরের একজন রিক্সা চালক। আজ ৩২ বছর যাবত তিনি বনমালীপুরে আছেন। তাঁর স্ত্রী আছেন, এক কন্যা ৬।৭ বছরের, তার আত্মীয় একজন আসন্নপ্রসবা সেই বাড়ীর উপর সমস্ত গোণ্ডা বাহিনী আক্রমণ করলো। বনমালীপুরে আমাদের মুখ্যমন্ত্রীর সংগে যারা নাকি বডিগার্ড হিসাবে সবসময় চলেন, ফুলের মালা দেন, আসর বসান এই বাহিনীকে দেখা গেল প্রকাশ্য দিবালোকে সেই অনন্ত দেবনাথকে আক্রমন করেছে। উনার ঘরবাড়ী সমস্ত লণ্ডভণ্ড করেছে। লক্ষী রাণী আমাদের অনন্ত দেবনাথের আত্মীয়া পেগনেন্ট তাকে লাথি মেরে ফেলে দেওয়া হলো। তার উপর অমানুষিক অত্যাচার করলো। ৬।৭ বছরের মেয়ে তাকে মারধোর করলো। পুলিশ গিয়ে সেখানে কয়েকজনকে এরেষ্ট করলো।এরেষ্ট করে আনার পরে আমি শুনেছি পুলিশ অফিসার যিনি এরেষ্ট করতে গিয়েছিল তিনি বলেছিলেন এরেষ্ট করলাম কিন্তু ধরে রাখতে তো পারবো না। কয়েক মিনিটের মধ্যেই ফোন আসবে তখন আমি যদি না ছাড়ি ধরে রাখি তাহলে আমার চাকরী থাকবে না। এই হচ্ছে ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলা। মাননীয় স্পীকার স্যার, ঠিক তার পাশাপাশি আইন শৃঙ্খলা আমি দেখাচ্ছি, সোনামুড়া মহকুমায় সারা ত্রিপুরা রাজ্যের এবং এস, এফ, আই, ছাত্র ফেডারেশন, ভারতের ছাত্র ফেডারেশনের সভ্য সোনামুড়া মহকুমার ছাত্র ফেডারেশনের এস, এফ আই এর সেক্রেটারী গৌরাঙ্গ ঠাকুরদা হাইয়ার সেকেণ্ডারীর একজন কেণ্ডিডেট, হাইয়ার সেকেণ্ডারীর পরীক্ষা আগামী ১৯ তারিখের মধ্যে সেই হায়ার সেকেণ্ডারীর কেণ্ডিডেট তাকে গত সত্যাগ্রহ আন্দোলনে, খাদ্যের দাবীতে সারা ত্রিপুরা রাজ্যের নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্য কমানোর জন্য যে গণ আন্দোলন হয় সেই ছাত্রটী ছাত্রদের ডেলিগেশন নিয়ে হাইয়ার সেকেণ্ডারীর হেড মাষ্টারের সংগে আলাপ করার জন্য ডেপুটেশান দিতে গিয়েছিল, গিয়েছিল ছাত্রদের ভর্ত্তির সমস্যা সম্পর্কে আলোচনা করতে। মেলাঘর অঞ্চলের কয়েক শত ছাত্র, সোনামুড়া মহকুমার কয়েক শত ছাত্র তারা স্কুলে ভর্ত্তি হতে পারছে না। ক্লাশ নাইন, ক্লাস সিক্স এ ভর্তি হতে পারছে না। এই অবস্থায় সেই ছাত্রটি ডেপুটেশন দিতে গিয়েছিল সেইজন্য তাকে এরেষ্ট করে হাজতে রাখা হয়েছে। আগামী ১৯ তারিখে তার পরীক্ষা তাকে এখনও হাজতে জেলখানায় রাখা হয়েছে। এই হচ্ছে বর্ত্তমান সরকারের আইন শৃঙ্খলা। মাননীয় স্পীকার স্যার, গত

আইন অমান্য আন্দোলন হয়ে গেছে সারা ত্রিপুরা রাজ্যে, প্রত্যেকটা কেস উইদড্রন হয়েছে। কিন্তু আজকেও সে কেস চলছে সোনামুড়া মহকুমায়, সোনামুড়া মহকুমায় আজকেও সেই কেস চলছে। সেই কেসে মেলাঘড়ের যে কেস করেছে সেই কেস আবেদালী নামে এক বৃদ্ধ, সেই বৃদ্ধ এরেষ্টেড হয়েছে সেই আইন অমান্য আন্দোলনে। যখন আগরতলা সেন্ট্রাল জেল থেকে নির্দ্দেশ দেওয়া হলো সেই নির্দ্দেশ দেওয়ার পরে সেই চলে যায়—

**মিঃ ডেপুটি স্পীকার** :—সেই সর্দার কথাটা এ্যাকসপানজড করা হলো।

**শ্রীসমর চৌধুরী** :—ঠিক আছে স্যার, তারপর ত্রিপুরা রাজ্যে যখন সেই আইন অমান্য আন্দোলন হয়েছিল সেই আন্দোলনে আবিদআলী এরেষ্ট হয়েছিল। সে যখন ছাড়া পেয়ে বাড়ীতে গিয়ে অসুস্থ হয়ে পড়েছিল এবং সেই অসুস্থ অবস্থায়ই সে মারা যায় এবং সে মারা যাওয়ার পরও আজকেও তার নামে কেস চলছে। শুধু তার নামে কেস চলছে না, তার নামে ওয়ারেণ্ট বেড়িয়েছে এবং তাকে পাওয়া যায় না বলে তার ঘর বাড়ীর উপর নানারকমভাবে অত্যাচার চলছে। এই হচ্ছে বর্ত্তমান আইন শৃঙ্খলা। মাননীয় স্পীকার স্যার, গত কয়েকদিনের মধ্যে সোনামুড়ায় ১।৮টা ডাকাতি হয়ে গেছে মাত্র সাত দিনের ভিতর। সোনামুড়ার বি, ও, পি ক্যাম্প থেকে মাত্র দেড় কিলোমিটারের মধ্যে ডাকাতি হয়েছে ৮ বার। ধরমপুর বি, ও, পিতে সি, আর, পি, রাখা হয়েছে সেই সি, আর, পি, ক্যাম্পের দিক থেকে এক কিলোমিটার ভিতরে তিন তিনটা ডাকাতি হয়েছে। মাননীয় স্পীকার স্যার সমস্ত বর্ডার জোরে কালোবাজারী চলছে। আগরতলা থেকে যে সমস্ত গাড়ী সারা ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে পরিচিত এইটা নাকি মন্ত্রীর গাড়ী, এই রকম গাড়ীতে সমস্ত মাল পাচার হচ্ছে বাংলা দেশে। এই হচ্ছে আজকের আইন শৃঙ্খলা। আর সেই সমস্ত গাড়ী দেখে রাস্তায় দাঁড়িয়ে পুলিশ স্যালুড দিচ্ছে। মাননীয় স্পীকার স্যার, এই পরিস্থিতিতে আজকে রাজ্যপাল ভাষণ রেখেছেন। আমি বুঝতেও পারিনা যে সামান্যতম লজ্জাও কি তার নেই। কাজেই শুধু প্রত্যাখানই নয় আমাদের ঘৃণাই প্রকাশ করছি। এই ভাষণকে আমরা গ্রহণ করতে পারি না সারা ত্রিপুরা রাজ্যের মানুষও গ্রহণ করতে পারবে না। এই টুকু বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসের সামনে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, ত্রিপুরার সার্বিক উন্নতির দিক থেকে চিন্তা করে; আমি সেই ভাষণকে স্বাগত জানাই। ত্রিপুরার প্রতিটি বিভাগ, প্রতিটি মানুষের উন্নতির জন্য, আমরা অতীতে যা করে এসেছি তার থেকে আরও বলিষ্ঠ কর্ম্মপন্থা অনুসরণ করে, আরও বলিষ্ঠভাবে যাতে করা যায়, আরও আমরা অগ্রসর হতে পারি, মাননীয় রাজ্যপালের প্রতিটি ভাষণে তার ইংগীত রয়েছে। আমরা যে বিভাগের কথাই তুলে ধরিনা কেন, তাহলে দেখব আরও সুন্দরভাবে যাতে গড়ে তুলতে পারি, কার্য্যক্রম সুষ্ঠুভাবে পরিচালনা করতে পারি তার সুস্পষ্ট কর্ম্মধারার পরিচয় রয়েছে। এই ক্ষেত্রে কি কৃষি বিভাগ, কি পশুপালন বিভাগ, কি শিক্ষা বিভাগ, কি সমবায় বিভাগ, যে কোন বিভাগের কথা চিন্তা করা যায়, সেটাই সেই ইংগীতের পরিচয় বহণ করে। আমি এক একটি বিভাগ করে, আমার এই স্বল্প সময়ের মধ্যে যতটুকু সম্ভব তুলে ধরতে চেষ্টা করব।

প্রথমে কৃষি বিভাগ সম্পর্কে আমি বলতে চাই। বিগত বৎসরগুলিতে যদিও বন্যা এবং খরা

ত্রিপুরার বুকে বার বার আঘাত হেনেছে, তথাপি এত সমস্যার ভিতর দিয়েও ত্রিপুরার খাদ্য অন্যান্য বৎসরের তুলনায় যথেষ্ট বৃদ্ধি পেয়েছে এবং সেই যে বৃদ্ধি পেয়েছে, তার পরিচয় প্রতিটি মানুষ জানে প্রতিটি মানুষের অন্তরে সেকথা জাগ্রত আছে এবং সেটা কেউ ভাবতে পারেনা যে এই দুর্দিনেও আমরা সমস্ত সমস্যার মোকাবিলা করেছি এবং ত্রিপুরাকে রক্ষা করতে পেরেছি। আমরা জানি যে প্রতিটি কৃষির মাঠ, সেখানে অধিক ফসল ফলানোর জন্য সরকার জলসেচের ব্যবস্থা করেছেন, যে সেচের ব্যবস্থা পূর্বে ছিলনা, ত্রিপুরার কোন মানুষ তা কল্পনা করতে পারেনি কোনদিন, সেই পাম্পিং সেট ত্রিপুরার বিভিন্ন বড় বড় মাঠে বসান হয়েছে খরার সময়ে। ছোট ছোট মেশিন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে এবং শুধু বিতরণই নয়, সেখানে বিনা-মুল্যে বা অর্দ্ধমূল্যে কৃষকদের মধ্যে বিতরণ করে সমগ্র মাঠে যাতে ফসল ফলানোর আন্দোলন সাকসেসফুল হতে পারে তার ব্যবস্থা সরকার করেছেন। শুধু তাই নয়, সেখানে ছোট ছোট আর্টিজেন ওয়েল এবং ছোট ছোট নলকুপ, প্রতিটি মাঠে, এমন কোন জায়গায়, কোন সদস্য বলতে পারবেন না, যে যেখানে সেটা সার্ভে করার পর দেখা গেছে যে সাকসেসফুল হবে, সেখানে হয় নাই, কেউ সেটা বলতে পারবেন না। এবং এই আর্টিজেন কুপ করতে যথেষ্ট খরচ বিধায়, কৃষক যেখানে খরচ করে করেছে, সেখানে সরকার সেই খরচ বহন করছেন এবং তার ফলে জল সেচের ব্যবস্থার দরুন কৃষকদের যে ফলন হওয়ার কথা সেটা আমরা পেয়েছি। শুধু তাই নয়, উন্নত ধরনের বীজ, সার দিয়ে, বিভিন্ন কৃষি যন্ত্রপাতির ব্যবস্থা করে, পোকা থেকে সেই ফসল রক্ষা করার জন্য ঔষধ এর ব্যবস্থা করে ত্রিপুরা সরকার সেই ফসলের বাড়াও আন্দোলনকে বলিষ্ঠ করে কৃষকের ঘরে ঘরে ফসল তুলে দিয়েছেন,। যার ফলে এই দুর্দিনে আমরা অধিক খাদ্য উৎপাদন করতে সমর্থ হয়েছি। আমরা যারা জানি নাই, কল্পনা করি নাই যে সূর্যমুখী ফুলের চাষ হয়, এইবার শুনেছি আমাদের মাঠে মাঠে সূর্যমুখী ফুলের চাষ হতে পারে এবং ভাল ভাল কৃষকরা, যারা কোনদিন কল্পনা করে নাই, তাদের মাঠেও আমি দেখেছি যে সেই ফুল ফুটেছে এবং হয়তো বিরোধী পক্ষের সদস্য-গণ সন্তুষ্ট নাও হতে পারেন সেই ফুলের চাষে, কিন্তু যে গৃহস্থের মাঠে ফুল ফুটেছে, তারা আনন্দিত এবং তারা সুখী। ভবিষ্যতে আরও সুন্দর ভাবে কৃষি ফলনকে বাড়াতে পারি, সেই-জন্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে ভবিষ্যতের ইঙ্গিত দিয়েছেন এবং সেইভাবে আমরা যদি অগ্রসর হই, আমরা আশা রাখি, তাহলে আরও অধিক ফলন ফলাতে পারব এবং ত্রিপুরার প্রতিটি মানুষের মধ্যে খাদ্য বিতরণ করতে পারব। আরেকটা কথা প্রকিউরমেন্ট সম্পর্কে বল-ছি, এখানেও প্রকিউরমেন্ট করা হউক। করা হবে এই জন্যে, বিভিন্ন সময়ে আমরা খরা এবং ফ্লাডের সম্মুখীন যখন হই, তখন ত্রিপুরার বিভিন্ন মানুষ, নীচ আয়ের মানুষ যারা আছেন, গরীব চাষী, গরীব শ্রমিক, মজুর, তারা খাদ্যের দুরাবস্থার সম্মুখীন হয়, সেইজন্য আমরা এই অধিক খাদ্য থেকে কিছু কিছু খাদ্য কৃষক যাতে স্বেচ্ছায় সরকারের মজুদ ভাণ্ডারে দিয়ে দেয় এবং সেই মজুদ ভাণ্ডার থেকে খাদ্য দিয়ে যাতে ত্রিপুরার মানুষকে বাঁচাতে পারি তার জন্য প্রকিউর-মেন্ট। সেইজন্যই প্রতিটি মানুষের ঘরে ঘরে অনুরোধ করা হল, আপনাদের উদ্বৃত্ত ফসল কিছু কিছু সঞ্চয় করুন যাতে ভবিষ্যতে আমাদের মানুষকে আমরা বাঁচাতে পারি, সেইজন্যই

প্রকিউরমেন্টের সুন্দর ও সুস্থ ব্যবস্থা দরকার। হাসিমুখে প্রতিটি গৃহস্থ, প্রতিটি কৃষক প্রকিউরমেন্টের ধান এবং চাউল আমাদের হাতে তুলে ধরেছে এবং সেই ধান চাউল ত্রিপুরার মজুদ ভাণ্ডারে সঞ্চিত রয়েছে এবং সেই মজুদ ভাণ্ডার থেকে দুর্ভিক্ষের সময়, যে কোন সময় অভাবের সময়, খরার সময়, সেটাকে আমরা বিতরণ করতে পারব। তবে আমাদের ভয় হয়, আমাদের মধ্যে যে একদল সমাজদ্রোহী মানুষ আছে, তারা লুণ্ঠনের কাজে ব্যস্ত, তারা প্রকিউরমেন্টর সময় কৃষকের বাধা দিয়েছে, নানভাবে প্রকিউরমেন্টর বাধার সৃষ্টি করেছে, এ সমস্ত মানুষ যদি বিতরণের সময় বাধার সৃষ্টি করে, সেটা সাক্সেসফুলভাবে বিতরণ করতে পারব কিনা, সেইজন্য সন্দেহ প্রকাশ করেছি। এইজন্য সরকারের কাছে আবেদন রাখছি যাতে কোন দুষ্কৃতিপরায়ণ মানুষ কোনরকম দুর্নীতিপরায়ণ মানুষের হাতে, খাদ্য তুলে দেওয়ার সময় পথে ঘাটে লুণ্ঠন করতে না পারে সরকারের মজুদ ভাণ্ডার থেকে লুণ্ঠন, অপহরণ করে নিয়ে যেতে না পারে তার জন্য সরকার যেন সজাগ থাকেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা চিন্তার ব্যাপার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কি জন্য আমি এটা বললাম, তার কারণ আমরা দেখেছি মহামান্য রাজ্যপাল যখন রাষ্ট্রের বিভিন্ন উন্নয়নমূলক কল্যাণের জন্য এখানে ভাষণ নিয়ে এসেছিলেন, তার সুষ্ঠু নীতি জনসাধারণের মধ্যে জানিয়ে দেবার জন্য এসেছিলেন, তখন একদল লোক, বিরোধী দলে বলে যারা পরিচিত, তাঁরা রাজ্যপালের ভাষণকে বাধা দেবার চেষ্টা করেছেন. এবং শুধু তাই নয়, শেষ পর্যন্ত রাজ্যপালের ভাষণ যাতে জনসাধারণের কাছে পৌঁছাতে না পারে তার জন্য হৈ চৈ আরম্ভ করেছিলেন। যেভাবে মাঠে ঘাটে যেভাবে কংগ্রেসকে আক্রমণ করেন, ঠিক তেমনি ভাবে সভার মধ্যে শ্লোগান দিকে দিতে বেরিয়ে যান। জনসাধারণ যেখানে আমাদের প্রতিটি সদসন্তকে তাদের প্রতিনিধি স্বরূপ এখানে পাঠিয়েছেন, যেখানে বাঁচার সুষ্ঠু মীমাংসার জন্য আমরা এখানে এসেছি, সেই সময়ে তাঁরা বাধার সৃষ্টি করল এবং বিভিন্ন ভাবে হৈ চৈ করে রাজ্যপালের ভাষণে বাধা দিবার চেষ্টা করলেন, এটা অত্যন্ত দুঃখের বিষয়। এই লোক কি করে বলতে পারেন আমরা আইন শৃঙ্খলার মাধ্যমে কাজ করব? প্রথম দিনেই যারা বাধার সৃষ্টি করেছেন, তাঁরা আগামী দিনেও বাধার সৃষ্টি করবেন। কাজেই এই মানুষ সম্বন্ধে ভয়ের এবং চিন্তার কারণ আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা আরও যদি চিন্তা করি তাহলে দেখব যে বন বিভাগের উন্নতিকল্পে ত্রিপুরা সরকার বিভিন্ন কাজ করছেন। এই বনের মাধ্যমে, যাতে বনে কাজ করে ত্রিপুরার উপজাতি, জুমিয়া এবং ত্রিপুরার গরীব উপজাতি, তপশিলী সম্প্রদায় এবং দুস্থ মানুষ, বসবাস করতে পারে সেইজন্য প্রতিটি বনের মধ্যে, শুধু ফরেষ্ট ভিলেজারস নয় এই বনের আশে পাশে যারা দুস্থ মানুষ আছে, তাদের কাজের সুযোগ করে দিয়েছে। এই অভাবের সময় দেখেছি প্রতিটি মানুষ ফরেস্ট ডিপার্টমেন্টে কাজ করে সরকারের সংগে সহযোগিতা করেছে এবং তাদের উপার্জনের জন্য অর্থ এই অভাবের সময় আমি দেখেছি, ফ্লাডের সময়ে আমি দেখেছি খরার সময়ে আমি দেখেছি প্রত্যেকটি গ্রামের মানুষ ফরেষ্ট ডিপার্টমেন্টের কাজ করে সরকারের সংগে সহযোগিতা করছেন এবং তাদের অর্থ উপার্জন করেছেন এবং এই সম্পর্কে সমাজদ্রোহী দুষ্কৃতকারী মানুষ তাদের বাধা দিয়েছে এই প্রমাণ আছে এবং তারা অনেক ক্ষেত্রে বলেছেন যে আমরা কাজ করতে আগ্রহী, আমরা দেশের সম্পদকে রক্ষা করবার জন্য প্রয়াসী। কিন্তু একদল

মানুষ আমাদের বাধা দিয়ে যাচ্ছে। সুতরাং বাধা সৃষ্টি করে ত্রিপুরার মানুষকে, তাদের অগ্রগতিকে বাধা দেওয়া উচিত নয়। সেইজন্য পুলিশের ব্যবস্থা থাকবে, সেইজন্য আইনের ব্যবস্থা থাকবে। ভবিষ্যতে বনকে সংরক্ষণের জন্য মাননীয় রাজ্যপাল বলেছেন যে আমরা এই ত্রিপুরায় যাতে ফরেষ্ট বিভাগ উন্নতি লাভ করতে পারে এবং সেখানে বিভিন্ন রকমের ভাল কাঠ, ভাল রবারের চাষ হতে পারে সেজন্য সেখানে অর্থের বরাদ্দ করা হয়েছে এবং সেখানে যাতে আরও উপজাতি কাজ করতে পারে তারও ব্যবস্থা করা হয়েছে। সুতরাং এইগুলি থেকে আমরা বলতে পারি যে ত্রিপুরার যে বনজ সম্পদ সেই একমাত্র সম্পদকে আমরা আরও শক্তিশালী করতে পারব ভবিষ্যতে এই আশা আমাদের আছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অর্ডিন্যান্স সম্বন্ধে বলেছেন যে একটা অর্ডিন্যোন্স করে ত্রিপুরার উপজাতির স্বার্থকে নষ্ট করা হইয়াছে। এটা ঠিক নয়। ত্রিপুরার উপজাতির স্বার্থকে রক্ষা করার জন্য ত্রিপুরা সরকার এই অর্ডিন্যান্স জারী করেছেন। ত্রিপুরা সরকার ভালভাবে জানেন যে মহারাজার সময়ে পাঁচটি জাতি ট্রাইবেল বলে গন্য হয়েছিল। এইখানে যদি ত্রিপুরার বিভিন্ন উপজাতিকে, এই পাঁচটি জাতি ছাড়াও আরও পাঁচটা জাতি আছে তারাও যাতে সুযোগ সুবিধা পায় ত্রিপুরা রাজ্যের ভূমির ব্যাপারে, ত্রিপুরা রাজ্যের আর্থিক ব্যাপারে বা ত্রিপুরা রাজ্যের শিক্ষার ব্যাপারে, চাকরীর ব্যাপারেসেজন্য মহারাজার আইনকে বাতিল করতে হবে এবং সমস্ত জাতিকে সমান সুযোগ সুবিধা দেওয়ার জন্য, ট্রাইবেলদের রক্ষা করার জন্য ত্রিপুরা সরকার এই অর্ডিন্যান্স জারী করলেন এবং সেজন্য একটা সীমা নির্দ্ধারণ করে দিলেন। এরপর যে ত্রিপুরা সরকার উপজাতিদের জমি আছে, যাতে কেউ হস্তান্তর করতে না পারে, কোন সমাজদ্রোহী মানুষ যাতে তার কার্যকলাপ বানচাল করতে না পারে সেজন্য সেই অর্ডিন্যান্স করেছে। আমরা জানি বিভিন্ন রকমের দুস্কৃতিকারী মানুষ যারা উপজাতি বলে পরিচয় দিয়ে উপজাতির প্রতি দরদ দেখান তাদের মধ্যে এমন অনেক মহাজন আছে যারা যুক্তির মাধ্যমে ট্রাইবেল এবং নন-ট্রাইবেলের মধ্যে একটা চুক্তির ব্যবস্থা করে তাদের জমি নিয়ে যায় এবং সেখানে নন-ট্রাইবেল থেকে টাকা আদায় করে। সেখানে একটা খেলা চলছে যে খেলা যারা ছোট ছোট জোতদার আছে তাদের ঠকানো হচ্ছে। যারা অবস্থা সম্পন্ন সমাজদ্রোহী আছে তারা সেটা করছেন এবং তাদের এই চক্রান্তকে বানচাল করার জন ত্রিপুরা সরকার অর্ডিনেন্সের প্রয়োজনীয়তা অনুভব করিয়েছিলেন। সেজন্য বলা হয়েছে যে ১৯৬১ সালের পরে থেকে যারা কোন জমি ট্রান্সফার করবে তাদের অন্যায়ভাবে সেই জমি ট্র্যান্সফার করতে দেওয়া হবে না। সেটা কি উপজাতির স্বার্থে নয়? এবং সেই কথা বলা আছে যে এর আগেও জমি ট্র্যান্সফার করেছে এবং সেই ট্র্যানস্ফার যদি ইল্লীগেল হয়ে থাকে সেটাও আমরা দেখব এবং সেটা যাতে ইল্লীগেলভাবে না হয় সুষ্ঠুভাবে উভয়ের মধ্যে ট্র্যান্সফারের ব্যবস্থা করব। সুতরাং উপজাতির স্বার্থকে রক্ষা করার জন্য সেটা করা হয়েছে এবং সেটা যাতে আর দেরী না হয় সেজন্য তাড়াতাড়ি করার জন্য এই অর্ডিন্যানসটা আনা হয়েছে। তার পরিপ্রেক্ষিতে এই যে একদল লোকের গাত্রদাহ সুরু হয়ে গেল তা বুঝা যায় না। যারা ট্রাইবেল দরদী তাদের তো এই অর্ডিন্যান্সকে স্বাগত করে নেওয়া উচিত যে না আমাদের রক্ষার জন্য, উপজাতি ভাইদের রক্ষার জন্য, তাদের জমি হস্তান্তর থেকে বাঁচবার জন্য সেই অর্ডিন্যান্সটি অতি প্রয়োজনীয় হয়ে পড়েছে। এতে করে নিরুৎসাহী

হওয়ার কোন প্রয়োজন নাই. বরঞ্চ আমি মনে করব যে তাদের মধ্যে যারা যারা পার্টি ফিলিংস নিয়ে উপজাতিকে মারার জন্য অগ্রসর হয়েছিল তারাই এই অর্ডিন্যান্সের বিরোধিতা করল। এইখানে আমি বলব যে তাদের স্বার্থ রক্ষণের জন্য এই ব্যবস্থা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পুলিশ সি, আর, পি, এই সমস্ত কথা বলে বলে ত্রিপুরাতে তারা একটা অনর্থের সৃষ্টি করতে চেয়েছে। তারা যেখানে সেখানে বলছে ত্রিপুরা সরকারের মধ্যে আইন বলতে কিছুই নাই। সর্বত্র একটা অরাজকতা সৃষ্টি হয়েছে, এই কথা তারা চাইছে। কিন্তু আমি আজকের একটা দৃষ্টান্ত দিতে চাই যে অরাজকতা সৃষ্টি করে কারা। আজকে কিছুক্ষণ আগে যখন আমাদের বিধান সভার যে কার্যকলাপ চলছিল তখন সি, পি, এম, দল সেই কার্যকলাপে বাঁধা দিয়াছে এবং শুধু বাঁধা দেওয়াই নয়, এই যে ন্যায়দণ্ড, যে ন্যায় দণ্ডের শাসনে সারা ভারতবর্ষ চলছে সেই ন্যায়দণ্ডকে শিরোধার্য করে ভারতবর্ষের শাসন ব্যবস্থা চলছে সেই ন্যায়দণ্ডকে অপহরণ করে নিয়ে একটা জঘন্যতম চক্রান্ত করেছে। এই বিধান সভায় যদি তাঁরা জনসাধারণকে অবমাননা করতে পারে, এই বিধান সভায় যদি মানুষের ন্যায়দণ্ডকে অপমান করতে পারে, এরকম দুর্নীতিবাজ এই রাজ্যের মধ্যে আর কে আছে? সুতরাং দুর্নীতি যদি কোন চরম উদাহরণ থাকে এবং দুর্নীতিবাজ যদি কেউ থাকে আমি বলব সেটা তারা যারা ন্যায় দণ্ডকে অবহেলা করে, ন্যায় দণ্ডকে সম্মান দিতে জানেনা তারা ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গায় উশৃঙ্খলতা সৃষ্টি করছে। যারা ন্যায় দণ্ডকে অপহরণ করতে পারে তারা নারী অপহরণ করতে পারে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—পয়েন্ট অব অর্ডার স্যার, একটা কথা মাননীয় সদস্য বলেছেন যে ন্যায়দণ্ড অপহরণ করতে পারে তারা নারী হরণ করতে পারে। এই কথা তিনি বলতে পারেন কি না?

**মি: স্পীকার** :—এটা আনপার্লামেন্টারী নয়। যা তিনি বলেছেন সেটা আনপার্লামেন্টারী নয়।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—ন্যায়দণ্ড যারা নিতে পারে তারা নারী অপহরণ করতে পারে সেটা আপনি কি মনে করেন যে ঠিকভাবে বলা হয়েছে?

**মিঃ স্পীকার** :—আমি মনে করি পার্লামেন্টারী প্র্যাকটিসে এটা আনপার্লামেন্টারী নয়।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—কিন্তু এটা চরিত্র হনন করা হয়েছে। এটা চরিত্র হননের একটা বিশেষ দিক।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এটার জবাব দিবেন যখন আপনি সময় পাবেন।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—আমি সেই কথা আরও বলব। আমাদের হিন্দু শাস্ত্রে নারীকে আদ্যাশক্তি মহামায়া বলা হয়েছে। সেই আদ্যাশক্তি মহামায়া ন্যায়ের চূড়ান্ত দণ্ড। নারীকে যারা সাধারণ নারীরূপে কল্পনা করে তারা সেই অর্থ বুঝে না। নারীকে ন্যায়ের মাতা বলে যারা মনে করে তারাই বুঝবে। যেখানে দুর্নীতির সৃষ্টি হয় যেখানে অন্যায়ের সৃষ্টি হয়, আমাদের শাস্ত্রে এই কথা লেখা আছে যে সেখানেই মহামায়া আবির্ভূত হন। সেই আদর্শকে লক্ষ্য করে আমি ন্যায় দণ্ডকে মাতার রূপে কল্পনা করে বলেছি যে যারা ন্যায় দণ্ডকে অপহরণ করতে পারে তারা নারীকে অপহরণ করতে পারে। সুতরাং আমি জানি না তারা এটা কোন সেন্সে করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটা অত্যন্ত পরিতাপের বিষয় যে ঘটনা আমরা বিধান সভায় আশা করি নি, যে অপবাদের কথা আমরা মানুষের কাছে শুনতে চাই না। পৃথিবীর বিভিন্ন রাজ্যে যখন শুনবে এই কথা যে ন্যায় দণ্ডকেও অপহরণ করতে জানে একদল মানুষ তখন সেই দলকে জনপ্রতিনিধি বলে আখ্যা ঠিক দিবেন কিনা।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনার বক্তৃতায় রিপিটিশন হচ্ছে।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—........এই রকম মানুষকে প্রশ্রয় দিবেন কি না, সে বিষয়ে আমার সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনারা বলেছেন যে বেকার সমস্যার সমাধান হয় নাই। বেকার সমস্যা সম্বন্ধে তারা কি বলতে চেয়েছেন, আমি জানি না। কিন্তু আমি দেখছি ত্রিপুরার প্রতিটি মানুষ তাদের নিজ নিজ কাজ কর্মে আবদ্ধ, শিশু থেকে বৃদ্ধ পর্য্যন্ত, কেউ শিল্পের কাজ, কেউ হয়তো চাকুরী, বিভিন্ন ভাবে তারা কোন না কোন কাজেকর্মে ব্যস্ত আছেন। আর যারা শিক্ষিত বেকার, যারা সরকারী চাকুরী করেন, আর যারা সরকারী চাকুরী পান না, তারাও হয়তো কোন না কোন কাজে ব্যস্ত আছেন। আমার ত্রিপুরা সরকার সব সময়ে লক্ষ্য রাখেন যে যে কাজে উপযুক্ত, তাকে সেখানে সেট-আপ করার জন্য। যারা সরকারী কাজের উপযুক্ত তাদেরকে সরকারী কাজ দেওয়া হচ্ছে এবং ভবিষ্যতেও দেওয়া হবে আর সেজন্য সরকার প্রয়োজনীয় প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যে মাঠেঘাটের কাজের উপযুক্ত তাকে যাতে সেখানে কাজের উপযুক্ত করে দেওয়া যায়, যারা শিল্পের কাজে উপযুক্ত, তারা যাতে শিল্পের কাজ পায়, সেটার ব্যবস্থাও করা হচ্ছে। তারা অবশ্য বেকার হতে পারেন? বেকার আছে এক দল মানুষ, যদি নৃপেনবাবু বলেন আমি বেকার, তাহলে নৃপেনবাবু বেকার হতে পারেন, সমরবাবু বেকার হতে পারেন বা বিদ্যাবাবু বেকার হতে পারেন, কিন্তু আমরা বেকার নই। আর যারা বেকার, তারা আইডেল, কাজেই আইডেল ব্রেইন হচ্ছে, ডেভিল্স ওয়ার্কসপ এবং তাদের মধ্যে ডেভিল্সের চিন্তা আসতে পারে। আমরা বেকার নই, কাজেই আমাদের মধ্যে সেই ডেভিল্সের চিন্তা আসবে না। সুতরাং ত্রিপুরা রাজ্যের বিভিন্ন মানুষ বিভিন্ন জায়গাতে তাদের কর্ম পদ্ধতি নিয়ে কাজকর্ম করুক এবং সামগ্রিকভাবে ত্রিপুরা একটা সুন্দর ও সুস্থ রাজ্য হবে গড়ে উঠুক এই উদ্দেশ্য নিয়ে ত্রিপুরা সরকার কাজ চালিয়ে যাবেন এবং সরকারের প্রত্যেকটি কাজে যোগ্যতা অনুসারে শিক্ষিত যুবক বেকার যাতে কাজ পায় তার প্রচেষ্টা এই সরকার চালিয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আর একটা দুঃখের ব্যাপার তারা বলেন যে সরকারী কর্মচারীরা কাজ করে না। সরকারী কর্মচারীরা যদি কাজ না করে থাকেন, তাহলে কো-অর্ডিনেশান কমিটি কি তাদেরকে জিজ্ঞাসা করে দেখেছেন—যে তোমরা কেন কাজ কর না? তাদের এটা জিজ্ঞাসা করা উচিত ছিল যে কেন তোমরা কাজ কর না? মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রসংগে আমি এখানে আর একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে আমাদের এখানে একজন সরকারী কর্মচারী যিনি আমাদের এখানে মার্সাল বলে পরিচিত, উনার কাজ হচ্ছে এই হাউসের ন্যায় দণ্ডকে রক্ষা করা। আজকে আমাদের সামনে ঐ একজন সরকারী কর্মচারীকে তাদের ৪ | ৫ জন লোক তাকে মাটিতে ফেলে দিয়ে তার উপর যে ভাবে বিভিন্ন আক্রমণ করেছেন, এটা কি পাগলা খানা মানুষের মত নয়? উনি কি আমাদের সরকারী কর্মচারী নন? যার কাজ হল এই হাউসের ন্যায় দণ্ডকে রক্ষা করা। কেন কয়েক জন মানুষ ঐ একটি লোকের উপর লেলিহান হয়ে ঝাঁপিয়ে পড়েছিলেন। সুতরাং সরকারী কর্মচারী যারা আছে, তাদেরকে আমরা প্রাটেক্শন দিব এবং প্রটেক্শন দেওয়ার জন্য প্রয়োজনীয় পুলিশের ব্যবস্থা থাকবে। সেখানে আমরা কোন লোককে ভয় করব না এবং যারা সরকারী কর্মচারী আমরা জানি তারা

সুষ্ঠ ও সুন্দরভাবে সমস্ত জায়গাতে কাজ চালিয়ে যাচ্ছেন। শুধু তাদেরকে প্রশ্রয় এবং উস্কানি দিচ্ছেন এক দল মানুষ যে তোমরা কাজ কর না। সরকারের বিভিন্ন দপ্তরের কাজকে তোমরা বানচাল করার চেষ্টা কর। কিন্তু আমি জানি, তারা প্রত্যেকটি মানুষ শিক্ষিত, প্রত্যেকটি মানুষ সজাগ, তারা কারো কথায় ভুলবে না। তারা তাদের বিভিন্ন পোষ্টে বিভিন্ন কাজে সরকারের সংগে সহযোগিতা করে ত্রিপুরাকে সুন্দর ও সুষ্ঠু করে গড়ে তুলবে এই বিশ্বাস আমাদের আছে। সুতরাং এজন্য ভয় করলে চলবে না, একথা যাতে কেউ মনে না করেন যে সরকারী কর্ম্মচারীরা কাজে ফাঁকি বা কোন দলের প্রলোভনে প্রলুব্ধ হবেন। আর যারা সরকারী কর্মচারীকে আমাদের মার্শালের মতো আক্রমণ করবার ব্যবস্থা করবেন তারা কিন্তু কোন দিনই এই রকম কাজ থেকে বিরত হবেন না। তারই জন্য আমরা দেখতে পাই, এই কতক্ষণ পরে আমাদের মার্শাল যখন তার কাজে ফিরে এসেছেন কৈ এখন তো তাকে আক্রমণ করবার কোন সাহসই তাদের হল না। সুতরাং এই ধরণের আক্রমণকে প্রতিহত করার জন্য, সরকারী কর্ম্মচারীকে রক্ষা করবার জন্য সেখানে অবশ্যই পুলিশী ব্যবস্থা থাকবে, সেখানে সি, আর, পি.র ব্যবস্থা থাকবে এবং সরকারের প্রত্যেকটি কাজকর্মকে সুষ্ঠুভাবে চালিয়ে যাওয়ার জন্য সেখানে প্রয়োজনবোধে মিলিটারী রাখারও ব্যবস্থা থাকবে। কাজেই আমরা দুস্কৃতির দলকে কোন দিনই প্রশ্রয় দেব না। কারণ শাস্ত্রে কথা আছে যে—দুষ্টের দমন শিষ্টের পালন করতে হবে এবং আমরাও সেটা পালন করব। তারপর তারা শিল্পের কথা বলেছেন যে আজকে চা শিল্পের মধ্যে কিছু নাই। কিন্তু আমাদের যথেষ্ট প্রমাণ আছে, চিঠিপত্র আছে যে চা শিল্পের মধ্যে কিছু সংখ্যক লোক ঢুকেছে দুর্নীতি পরায়ণ, যারা শ্রমিকদের কাজ করতে দেয় না, যারা সেই শিল্পকে আগুন দিয়ে পুড়িয়ে দেয়, সেখানে যে চা শিল্প গড়ে উঠুক, সেটাকে তারা গড়ে উঠতে দেবে না। আমি জানি মাননীয় শিল্প মন্ত্রী যিনি চা শিল্পের ভারপ্রাপ্ত, তিনি বেশ কয়েকবার চা শিল্পগুলি পরিদর্শন করে এসেছেন এবং চা শিল্পের মধ্যে যে গোলযোগ তারা সৃষ্টি করেছে, সেটা যাতে সুন্দর ও সুষ্ঠুভাবে মিটে যায়, সেটা তিনি নিজেও চান। এছাড়া এখানে একটা কমিটি গঠন করা হয়েছে যে চা শিল্পের মধ্যে কি দোষত্রুটি আছে বা কিসের জন্য এই চা শিল্পগুলি তাদের কর্ম্ম ক্ষমতা থেকে বিরত রয়েছে, সেই কমিটিকে এগুলি বিচার বিবেচনা করে ভবিষ্যত কি কর্ম্মপদ্ধতি গ্রহণ করা যায় সেই সম্পর্কে একটা সুপারিশ রিপোর্ট আকারে পেশ করবার জন্য বলা হয়েছে এবং সেই রিপোর্ট ১৯৭৪ সনের মার্চ মাসের মধ্যে দিতে বলা হয়েছে। তবে হয়তো কিছু বিলম্ব হতে পারে। আমরা এই চা শিল্প সম্পর্কে ঘুরে ঘুরে যে সমস্ত রিপোর্ট সংগ্রহ করেছি তাতে সেই চা শিল্পকে আত্মনির্ভর করার জন্য সরকার নিশ্চয় ব্যবস্থা করবেন। সুতরাং সেখানে যদি কেউ মনে করে থাকে যে আগুন জ্বালিয়ে দিয়ে, সেই চা শিল্পের শ্রমিকদের উস্কানি দিয়ে তাদের কর্ম ক্ষমতা থেকে বিরত রাখতে পারবেন, তাহলে আমরাও প্রয়োজনবোধে সেখানে পুলিশী ব্যবস্থা গ্রহণ করে প্রত্যেকটি শিল্প এবং প্রত্যেকটি দপ্তরকে সুন্দর ও সুষ্ঠুভাবে রক্ষা করব এবং বলিষ্ট ত্রিপুরা গড়ে তুলব এবং সেখানে কোন দুর্নীতিবাজকেই আমরা প্রশ্রয় দেব না। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে ত একটু পরেই হাউস ভেঙ্গে যাবে, আমি আর কতক্ষণই বা সময় পাব। তবুও বলার চেষ্টা করছি। মাননীয় রাজ্যপাল

যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণ আমি অত্যন্ত মনোযোগ সহকারে পড়ে দেখেছি, এতে অনেক ডিটেল্স আছে। কিন্তু একটা জিনিষ আমি বলতে চাই যে রাজ্যপালের ভাষণ এবার এত বিস্তারিত আকারে হয়েছে যে অনেকে মনে করছেন এটা আমাদের যে এ্যাডমিনিষ্ট্রেটিভ এ্যানুয়েল রিপোর্ট তারই অনেকটা প্রতিচ্ছবি। আমাদের সরকারের কি পলিসি হবে, সম্ভাব্য কি কি কাজ আমরা ডেফিনিটলী করব সেদিক দিয়ে মাননীয় রাজ্যপাল উনার মহামুল্যবান সময় নষ্ট করে আমাদের সামনে এসে ৫০ মিনিটের মত বক্তৃতা করেছেন এবং ত্রিপুরা রাজ্যের তিনি মঙ্গল কামনা করেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। তাঁর ভাষণের মধ্যে প্রবেশ করলে দেখা যায়, তিনি ত্রিপুরার বিভিন্ন বিভাগ সম্পর্কে উল্লেখ করেছেন—যোগাযোগ ব্যবস্থা কৃষি, বন, পশুপালন, স্বাস্থ্য শিক্ষা কোন বিষয়ই তিনি বাদ রাখেন নাই। প্রথমে তিনি উল্লেখ করেছেন দুঃখের সঙ্গে যে সরকার যখন অভূতপূর্ব্ব খরায় উদ্ভূত সমস্যাবলীর মোকাবেলায় ব্যস্ত, তখন ত্রিপুরায় এলো আকস্মিক ও অপ্রত্যাশিত প্লাবন। কাজেই খরা ও বন্যায় ত্রিপুরাবাসী যে দুঃখকষ্ট সহ্য করে বেঁচে আছেন, সরকারী কার্য্যকলাপ কার্য্যতঃ তাদেরকে রক্ষা করার জন্য প্রয়াসী ছিলেন, এটা তিনিও স্বীকার করেছেন আমরাও স্বীকার করছি। কিন্তু ইচ্ছা থাকলেও সব কাজ যে ঠিক ঠিকভাবে করা হয় না তারও অনেক প্রমাণ আমাদের কাছে আছে। যেমন আমরা কৃষির কথা উল্লেখ করতে পারি, যেহেতু খাদ্যে ঘাটতি অঞ্চল, তারজন্য ত্রিপুরা সরকার ত্রিপুরা রাজ্যের কৃষকদের বাঁচাবার জন্য এবং কৃষির দিক দিয়ে উন্নত করবার জন্য যথেষ্ট চেষ্টা চালাচ্ছেন। কিন্তু আমরা কি দেখতে পাই যে তবু আমাদের আকাশের দিকে প্রকৃতির দিকে চেয়ে থাকতে হয়। কারণ সরকার ১৫ অশ্ব শক্তি বিশিষ্ট মেসিন ক্ষেতে খামারে চালু করেছেন কিন্তু সেইগুলি ইলেক্ট্রিক কারেন্টের মাধ্যমে চালু হচ্ছে। ডিপ টিউবওয়েল সেগুলিও কারান্টের মাধ্যমে চালু হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় সেই সব মেসিন কারেন্টের অভাবে কোন কোন জায়গায় ১৫ হস পাওয়ার মেসিন ডিজেলের অভাবে অচল হয়ে আছে। ফলে কৃষকদের ইচ্ছা থাকা সত্ত্বেও কৃষকদের আগ্রহ থাকা সত্ত্বেও—তারা অনেক টাকা খরচ করেছে কৃষি করার জন্য সরকারের ইচ্ছা থাকা সত্ত্বেও কৃষকদের আগ্রহ থাকা সত্ত্বেও কাজ হচ্ছে না। আমি উল্লেখ করতে পারি জিরানীয়ার মোহনপুরের ২/১ টি জায়গায় ডিপ টিউবওয়েল হয়েছে— কৃষকেরা আনন্দিত হয়েছিল যে তারা তিনটা ফসল করতে পারবে। সেই উদ্দেশ্য নিয়ে তারা আলি ভেরাইটিজ ধানের চাষ তারা সুরু করেছিল। কিন্তু দুঃখের বিষয় তারা জল দিতে পারছে না কারণ সেগুলি কারেন্টের মাধ্যমে চলে। বিদ্যুত নেই বিদ্যুত শক্তির অভাবে তারা জল দিতে পারছে না। আসামপাড়ায় ১৫ অশ্ব শক্তির মেসিন আছে কৃষকেরা ফসল উৎপাদন করবার জন্য তাদের পুঁজি খাটিয়েছে কিন্তু কারেন্টের অভাবে সেটি আজকে অচল হয়ে আছে। সরকার মেসিন দিয়েছে বটে কিন্তু বাস্তবে অবস্থাটা কি ?. অবস্থা হয়েছে যে কারেন্টের অভাব ডিজেলের অভাব সেই মেসিনগুলি অচল। কৃষকেরা পুঁজি খাটিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আর্লি ভেরাইটিজ ধান জল সেচের মাধ্যমে উন্নত ধরনের সার বীজ ও ঔষধ এবং সেই অনুপাতে ইরিগেশান করতে হয়। এতে দেখা যায় যে প্রতি কাণিতে খরচ পড়ে প্রায় ১৫০ টাকার উপর।

তারপরেও খরচ আছে ঘরে ফসল আনতে ২০০ টাকার মত খরচ হয়ে যায়। কৃষকদের আগ্রহ আছে সরকারের প্রকিউরমেন্টের ধান দেওয়ার জন্য নিজেদের বাঁচার জন্য দেশের খাদ্যাভাব ঘুচাবার জন্য তারা ফসল করতে চায়। কাজেই কৃষকের ইচ্ছা আছে কিন্তু সেখানে হচ্ছে না। সেজন্যই আমি বলছি যে ইচ্ছা থাকলেই সব সময় সব কিছু হয় না। মাননীয় স্পীকার স্যার, শিল্পের ক্ষেত্রে আমাদের মাননীয় রাজ্যপাল বলেছেন যে শিল্পের ক্ষেত্রে আমাদের ত্রিপুরা এগিয়ে যাচ্ছে। আমি বড় বড় শিল্পের কথা পেপার মিলের কথা সুগার মিলের কথা বলছি না। কুটির শিল্প সম্পর্কে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখা যায় যে তাঁত শিল্পের কি অবস্থা হয়েছে। ত্রিপুরাতে অনেক তাঁত শিল্পী রয়েছে। আমি মাদ্রাজে দেখেছি যে তাঁত বস্ত্রের চাহিদা আছে এবং তাঁত শিল্পীদের উন্নতি হয়েছে। আজকে ত্রিপুরা রাজ্যে সরকারের ইচ্ছা আছে আগ্রহ আছে ত্রিপুরাতে তাঁতশিল্পীর অভাব নেই। কিন্তু সেখানে সূতার অভাবে তাঁত বুনতে পারছে না। কাজেই আমি তখনই বলেছিলাম যে ইচ্ছা থাকলেই সব কাজ হয় না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পূর্ত বিভাগ সম্পর্কে মাননীয় রাজ্যপাল বলেছেন পূর্ত দপ্তরের কাজ সন্তোষজনক। ১৯৭৩—৭৪ সালের বরাদ্দকৃত অর্থের সবটাই এই আর্থিক বছরে ব্যয় হবে। খুব ভাল কথা এই আর্থিক বছরে ব্যয় হবে তার মানে এখন মার্চ মাস চলছে কাজেই এর মধ্যেই সমস্ত টাকাটা ব্যয় হবে বলে তার সরকার বা আমাদের সরকার জানিয়েছেন সেজন্যই তিনি এই কথাটা বলেছেন। কিন্তু উল্লেখ করতে চাই যে আমার সন্দেহ হচ্ছে সব টাকাটা ব্যয় হবে কি না। আমি নিজে জানি কতগুলি রাস্তা টেক আপ করা হয়েছে কতগুলি রাস্তার কাজ চলছে—সিমেন্টের অভাব এবং অন্যান্য সংকটের দরুন —আর্থিক সংকটের দরুন সেই সমস্ত কাজ শেষ হচ্ছে না। কাজেই সমস্ত টাকা ব্যয় হবে—মাননীয় রাজ্যপাল আশা করেছেন—আমাদের আশা থাকা বাঞ্ছনীয় কিন্তু সমস্ত টাকা ব্যয় হবে বলে আমার মনে হয় না। মাননীয় অধ্যক্ষ মহোদয় আজ আমার একটু আগে আমার পূর্ববর্তী বক্তা আমার বন্ধু নরেশ রায় বলেছেন যে বেকার ত্রিপুরা রাজ্যে নেই। সকলেই কিছু না কিছু কাজ করে থাকছেন। কথাটাতে তাঁর আন্তরিকতা রয়েছে। আমি বিশ্বাস করি সেটা হয়তো ডিবেটের ক্ষেত্রে বক্তৃতার ক্ষেত্রে বলে থাকতে পারেন। কিন্তু সত্যি কথা যেটি হচ্ছে যে সরকার চাকরীও দিচ্ছে বেকার সমস্যার সমাধানের চেষ্টাও করছে এমন কি সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে নানা স্কীম চালু হয়েছে এখানে ত্রিপুরায়। কিন্তু তাই বলে বেকার নেই এই কথাটা আমি স্বীকার করতে পারি না। এটা বিরোধী পক্ষের কথাও নয় সরকার পক্ষের কথাও নয় বাস্তব যেটি আমাদের চেষ্টা আছে আগ্রহ আছে আন্তরিকতা আছে কিন্তু বেকার নেই ত্রিপুরাতে যেখানে এখনও আমাদের এমপ্লয়মেন্ট এক্‌চেঞ্জে ৩৫ হাজার বেকারের লিষ্ট আছে সেখানে বেকার নেই এই কথাটা ঠিক হল না। মাননীয় অধ্যক্ষ মহোদয় যেটি সম্পর্কে আমার অত্যন্ত ভরসা ছিল সেটি হলো গ্রামীণ কর্ম্মসংস্থান সম্পর্কে। গ্রামীণ কর্মসংস্থান বলতে শিক্ষিত বেকার বা অর্দ্ধ শিক্ষিত বেকারের চাকরী বা কর্মসংস্থানের কথা আমি বলছি না। ক্র্যাশ প্রোগ্রাম ত্রিপুরাতে চালু ছিল। আমার মনে হয় আগামী আর্থিক বছরে ক্র্যাশ প্রোগ্রাম চালু থাকবে বলে মনে হল না। কারণ এটা রাজ্যপালের ভাষণে কোন স্পষ্ট ইংগিত নেই। কাজেই আমার সন্দেহ হচ্ছে এটা চালু থাকবে না। এই ক্র্যাশ প্রোগ্রাম গ্রামের খেটে খাওয়া মানুষ—যাদের জমি নাই ভূমিহীন মানুষ ল্যাণ্ড লাস মানুষ

## PAPERS LAID ON THE TABLE

Annexure—'A'

রয়েছে কলোনীতে যারা আদিবাসী যাদের মোটেই জমি নাই তাদের আজকের অবস্থা খুবই খারাপ। কারণ সামনে আমরা কি দেখতে পাচ্ছি—চাউলের বাজার কোথাও ১০০ টাকা কোথাও ৮৫ টাকা। কোন কোন জায়গায় যোগাযোগ বিহীন জায়গা যেমন সাবরুম—কালীবাবু বলেছিলেন যে চাউল সেখানে ১.৪৫ টাকা কে, জি, যে সব জায়গায় কমিনিউকেশনের অসুবিধা আছে সেখানে সেটা হতে পারে। কিন্তু বিভিন্ন বাজারে ত্রিপুরার বিভিন্ন সাবডিভিশানের বিভিন্ন বাজারে প্রতি মন ৮০ টাকা। কাজেই সামনে যে অভাব আসছে এটা ঠিক। আমরা প্রকিউর করেছি বটে কিন্তু সেই অভাব আমাদের প্রকিউরমেন্টের ধানে কুলাবে না। সামনে অভাব দেখতে পাচ্ছি গরীব মানুষ যারা মজদুর যারা খেটে খাওয়া মানুষ যারা যারা কাজ করতে চায় আজকে তাদের কাজ নাই। ক্যাশ প্রোগ্রাম যদি চালু থাকে তবে গ্রামের মানুষেরা রাস্তার কাজ করতে পারে। তারা রাস্তার কাজ করে ৪ টাকা তারা দৈনিক মজুরী পাবে এবং তাতে তাদের জীবন ধারণ করতে পারবে। এবং সরকার যখন রেশানের দোকান চালু রেখেছেন—নায্য মূল্যের দোকান চালু রেখেছেন তারা কাজ করে নায্য মূল্যের দোকান থেকে তাদের নিত্য প্রয়োজনীয় জিনিষ পত্র সংগ্রহ করে তাদের পরিবারের ভরণ পোষণ করার চেষ্টা করতে পারবে। কিন্তু ক্যাশ প্রোগ্রামই যদি চালু না থাকে সেই অবস্থায় মানুষকে রক্ষা করা যাবে না বলেই মনে করি। মাননীয় অধ্যক্ষ মহোদয়.........

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার পক্ষে বক্তব্য শেষ করা সম্ভব হবে না......

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার** :—আজ্ঞে না

**মিঃ স্পীকার** :—আগামী কাল আপনার বক্তব্য রাখার সুযোগ থাকবে। আজ এখানেই আমি মুলতবী করছি—উইত অ্যান এ্যানাউনসমেন্ট টু দি হাউস—আমাদের অধিবেশনের সময় পরিবর্ত্তন করার জন্য আমাদের কয়েক জন মাননীয় সদস্য অনুরোধ করেছিলেন। আমি সেই বিষয়ে অনেক মাননীয় সদস্যের সঙ্গে আলোচনা করেছি, বিরোধী দলের মাননীয় নেতার সঙ্গে এবং লিডার অব দি হাউসের সঙ্গেও আমি আলোচনা করছি তাঁরাও এই বিষয়ে সম্মতি জানিয়েছেন। আগামী কাল থেকে আমাদের অধিবেশনের সময় ১২ ঘ: ৩০ মি: থেকে ৫ ঘ: ৩০ মি: মাঝে আধ ঘন্টা রিসেস্ ২ ঘ: ৩০ মি: থেকে ৩ ঘ: ৩০ মি: পর্য্যন্ত।

The House stands adjourned till 12-30 P. M. on Thursday the 14th March, 1974.

### UNSTARRED QUESTION NO. 205.
### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Raj Department be pleased to state :—

### QUESTIONS

1) How many petitions for holding Panchayat Election were received in 1972-73 (Block-wise Statement)

2) The actions taken by the Department on those petitions, and

3) How many Panchayat Elections Cases have been started during that Period (Block-wise Statement).

ANSWERS

1) No such petition for holding Panchayat Election were received in 1972-73.

2) Does not arise;

3) Provision for submission of application, to the prescribed authority questioning the Election has been made in Section 12 (c) of the U. P. Panchayat Raj Act, 1947, an extended to Tripura. The procedure to be followed in this respect has also been made in Rule 24 (i) of the Tripura Panchayat Raj Rules, 1961.

The prescribed authority for this purpose is Sub-Divisional Officer. Accordingly, 20(Twenty Nos. of Election Petitions were received during the period 1972-73, and also started hearing in that period. The Blockwise statement is given below :

| | | |
|---|---|---|
| 1) | Satchand T. D. Block— | 1 No. |
| 2) | Teliamura C. D. Block— | 5 Nos. |
| 3) | Amarpur M. P. Block— | 3 Nos. |
| 4) | Kumarghat C. D. Block— | 4 Nos. |
| 5) | Kanchanpur T. D. Block— | 1 No. |
| 6) | Sonamura C. D. Block— | 5 Nos. |
| 7) | Dumburnagar T. D. Block— | 1 No. |
| | | 20 Nos. |

UNSTARRED QUESTION NO. 111.

By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-Charge of the Co-operative Department be pleased to state :—

QUESTIONS

১) Bombay Co-operative Act এর ৪৩ ও ৪৪ ধারা অনুসারে গত ৫ বছরে সরকার কোন্ কোন্ সমবায় সমিতির কার্য্যকলাপে হস্তক্ষেপ করেছেন তার বিবরণ এবং

২) ঐ সকল হস্তক্ষেপের ফলাফল কি ?

## ANSWER

১) ত্রিপুরায় সম্প্রসারিত Bombay Co-operative Societies Act এর ৪৩ ধারা অনুবলে গত ৫ বৎসরে যে সমিতিগুলির কার্য্যকলাপ সম্পর্কে অনুসন্ধান করা হইয়াছে তারা এইরূপ :—

ক) ত্রিপুরা ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়ন লিঃ, আগরতলা।

খ) ত্রিপুরা এপেক্স মার্কেটিং কোঃ অপারেটিভ সোসাইটি লিঃ, আগরতলা।

গ) রবীন্দ্রনগর সার্ভিস কোঃ অপারেটিভ সোসাইটি লিঃ, আনন্দনগর।

ঘ) লালছড়া সর্ব্বার্থ সাধক সমবায় সমিতি লিঃ, ছৈল্যাংটা, লালছড়া।

ঙ) ষ্টার সোপ এণ্ড কেণ্ডেল ওয়ার্কাস কোঃ অপারেটিভ সোসাইটি লিঃ, আগরতলা।

চ) জিরানীয়া কোঃ অপারেটিভ মার্কেটিং সোসাইটি লিঃ, জিরানীয়া।

উক্ত Act এর ৪৪ ধারার অনুবলে বিগত পাঁচ বৎসরে সরকার কোন সমবায় সমিতির খাতাপত্র পরিদর্শন করেন নাই।

২) অনুসন্ধানের পর প্রধানতঃ ত্রুটিপূর্ণ পরিচালন ব্যবস্থার জন্য ত্রিপুরা ষ্টেট কোঃ অপারেটিভ ইউনিয়ন লিঃ, ত্রিপুরা এপেক্স মার্কেটিং কোঃ অপারেটিভ সোসাইটি লিঃ এবং লালছড়া সর্ব্বার্থ সাধক সমবায় সমিতি লিঃ এর পরিচালক মণ্ডলী বাতিল করিয়া সরকার প্রশাসক নিযুক্ত করিয়াছেন। যথাক্রমে আগষ্ট ১৯৭১, ডিসেম্বর ১৯৭১ এবং ফেব্রুয়ারী ১৯৭৪ এ।

প্রশাসক নিযুক্ত হওয়ার পর ত্রিপুরা ষ্টেট কোঃ অপারেটিভ ইউনিয়ন লিঃ ও ত্রিপুরা এপেক্স মার্কেটিং কোঃ অপারেটিভ সোসাইটি লিঃ এর ত্রুটিপূর্ণ পরিচালন ব্যবস্থা দূর করিয়া সুষ্ঠু পরিচালন ব্যবস্থার প্রবর্তন করা হইয়াছে।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

———

Thursday, March, 14, 1974.

The Assembly met in the Assembly House at Agartala on Thursday, the 14th March, 1974 at 12-30 (noon)

PRESENT

Mr. Speaker Shri M. L. Bhowmik in the Chair, Chief Minister, 4 Ministers, Dy. Speaker, 3 Dy. Ministers, and 49 Members.

**Mr. Speakar** :— To-day, in tne list of business are the following questions to be answered by the Ministers concerned. Starred Questions. Shri Amarendra Sarma.

**Shri Amarendra Sharma** :—Questions No. 565.

**Shri Monsur Ali** :—Question No. 565 Sir

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) খরা ও বন্যাজনিত বিপর্যয়ের মোকাবিলার জন্য দুর্গত কৃষকদের বিনা মূল্যে বীজধান ১৯৭৩ সালের মার্চ মাস থেকে এ পর্যান্ত সময়ে কোন মহকুমায় দেওয়া হয়েছে কি ? | হ্যাঁ। |
| ২) দেওয়া হলে কোন মহকুমায় কতজন কৃষককে কত পরিমাণ বীজধান দেওয়া হয়েছে (মহকুমা ভিত্তিক হিসাব)। | ১৯৭৩ইং সনের ১লা মার্চ হইতে ৩১শে আগষ্ট পর্য্যন্ত ত্রিপুরায় দুর্গত কৃষকদের বিনা মূল্যে বীজধান বিতরণের মহকুমা ভিত্তিক হিসাব নিম্ন রূপ— |

| মহকুমার নাম | বীজধান বিতরণের পরিমাণ | কৃষকের সংখ্যা |
|---|---|---|
| ধর্মনগর | ১২ হাজার ৯ শত ২৬ কে: জি: | ৯১৩ |
| কৈলাশহর | ৩৩ হাজার ৩ শত ৯১ ,, | ১৪৮৩ |
| কমলপুর | ৯ হাজার ৪ শত ৭০ ,, | ৫২৫ |
| খোয়াই | ২৩ হাজার ৯ শত ৮৬ ,, | ১৭৮৭ |

| | | |
|---|---|---|
| সদর | ২১ হাজার ৭ শত ৫ কে: জি: ৫০০ | ২২৯৯ |
| সোনামুড়া | ৪ হাজার কে: জি: | ২৫০ |
| উদয়পুর | ১৫ হাজার ৮ শত ১২ কে: জি: | ১৫৮৯ |
| অমরপুর | ১৫ হাজার ৬ শত ২৩ ,, | ১২৬৭ |
| বিলোনীয়া | ৮ হাজার ২ শত ৫৯ ,, | ১২৩৭ |
| সাব্রুম | ১৮ হাজার ৫ শত ,, | ১০৩৩ |
| | | ১২,৩৭৫ |

মোট :—১ লক্ষ ৬৯ হাজার ৬ শত ৭০ কে: জি: ৫০০ গ্রাম, ১২,৩৭৫ জন কৃষকের মধ্যে বিলি করা হয়েছে। নিম্নে পাচ কে: জি: এবং উর্দ্ধে ২০ কে: জি: দেওয়া হয়েছে।

৩) না দেওয়া হলে তার কারণ। প্রশ্ন উঠে না।

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—ধর্মনগর মহকুমায় মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন ৯১৩ জন কৃষককে দেওয়া হয়েছে। মোট কতজন কৃষক ঋণ পেতে চেয়েছিল বা দরখাস্ত করেছিল মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাছে কতজন দরখাস্ত করেছিল সেই তথ্য নেই। কারণ প্রশ্নে ছিল কতজনকে দেওয়া হয়েছিল।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় উত্তরে বলেছেন নীচে পাঁচ কে, জি, এবং উপরে ২০ কে, জি। এই যে নিম্নে পাঁচ কে, জি, এটা কিসের উপর ভিত্তি করে দেওয়া হয়েছে।

**শ্রীমনসুর আলী** :—এটা কোন কোন জায়গায় ভি, এল, ডব্লিউ'র রিকম্যাণ্ডেশানের উপর, কোন কোন জায়গায় গাঁওপ্রধানদের রিকম্যাণ্ডেশানের উপর ভিত্তি করে এবং জমির পরিমাণের উপর নির্ভর করে দেওয়া হয়েছে।

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন যে অনেক গরীব কৃষক বীজধান চেয়েছিল, কিন্তু সময় মত বীজধান পায় নাই এবং না পেয়ে অনেককে ক্ষতি স্বীকার করতে হয়েছিল ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা অস্বাভাবিক নয়। যে পরিমাণ বীজ ধান ছিল, সেই পরিমাণ বীজধান আমরা দিয়েছি। এই রকম থাকতে পারে যে কৃষক চেয়েছিল কিন্তু পায় নাই, সেটা অস্বীকার করি না।

**মি: স্পীকার** :—শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—কোয়েশ্চান নাম্বার—২।

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—কোয়েশ্চান নাম্বার ২ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনীয়া মহকুমার ঋষ্যমুখ, বাইখোরা, জোলাইবাড়ী অঞ্চলে সরকারী ও বে-সরকারী চাহিদা মিটানোর জন্য বিদ্যুৎ সরবরাহের কোন পরিকল্পনা আছে কি? | হ্যাঁ মহাশয়। |

২) থাকিলে কখন থেকে সরবরাহ করা হবে? — পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম ভাগে।

**মিঃ স্পীকার :**—শ্রীচন্দ্রশেখর দত্ত এণ্ড শ্রীআচাইচি মগ ব্রেকেটেড।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—কোয়েশ্চান নাম্বার ৩ স্যার।

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—কোয়েশ্চান নাম্বার ৩ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনীয়া রাজনগর ও বগাফা ব্লকের অন্তর্গত মহামায়াছড়া, গঙ্গারিয়াছড়া বাইখোরাছড়া ( লক্ষীছড়ার নিকটে ) কোয়াইফাংছড়াতে স্লুইস গেট দিয়ে কৃষিকাজের জন্য জলসেচের কোন পরিকল্পনা সরকারের আছে কি? | সেচের জন্য মহামায়াছড়ার গতি পরিবর্ত্তন পরিকল্পনার অনুসন্ধান কাজ শেষ হয়েছে এবং পরিকল্পনাটি এখন পরীক্ষাধীন আছে। অন্যান্য ছড়াতে পরিকল্পনার সম্ভাব্যতা সম্পর্কে সমীক্ষা পর্যায়ক্রমে করা হইবে। |
| ২) থাকিলে কোন্ সময় থেকে কাজ শুরু হবে? | পরিপুর্ণ জরিপের পর পরিকল্পনা মঞ্জুর হইলে কাজ আরম্ভ করা যাইতে পারে। |

**মিঃ স্পীকার :**—শ্রীআচাইচি মগ।

**শ্রীআচাইচি মগ :**—কোয়েশ্চান নাম্বার ২২৬।

**শ্রীমনছুর আলী :**—কোয়েশ্চান নাম্বার ২২৬।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, গত মে (১৩ ইং) মাসে বন্যায় রাজনগর ব্লকাধীন প্রায় গাঁও সভা কৃষকের জমিতে বালি উঠে কৃষি ভূমি নষ্ট হয়েছিল?

২) সত্য হইলে কোন্ কোন্ গাঁও সভার কৃষকের জমি উদ্ধারের ব্যবস্থা করা হইয়াছে।

৩) কোন গাঁওসভায় কত টাকা খরচ ও কত একর জমি বালি মুক্ত হয়েছে?

প্রশ্ন

১) হ্যাঁ।

২) যেসব গাঁওসভায় কৃষকদের জমি বালি উঠিয়া নষ্ট হওয়ায় তাহা উদ্ধারের ব্যবস্থা করা হইয়াছে তাহার নাম, বালিমুক্ত করা জমির পরিমাণ ও টাকা খরচের পরিমাণ এইরূপ :—

| গাঁওসভার নাম | বালিমুক্ত করা জমির পরিমাণ | খরচের টাকার পরিমাণ |
|---|---|---|
| শ্রীরামপুর | ১.৩৮ একর ( ০.৫৫ হেক্টর ) | টাঃ ১৩১৮.৭৫ |
| কমলপুর | ৫.৫০ ,, ( ২.২০ ,, ) | ৫৫০০.০০ |
| রাঙামুড়া | ৫.৫০ ,, ( ২.২০ ,, ) | ৫৫০০.০০ |
| রাজনগর | ৫.৪৭ ,, ( ২.১৯ ,, ) | ৫৪৭৪.০০ |

| | | |
|---|---|---|
| বরপাথারী | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৫৫০০.০০ |
| পিপরিয়া খাল | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৫৪৯১.০০ |
| ঈশানচন্দ্রনগর | ২.২০ ,, (১.৮৮ ,, ) | ২১৯৫.০০ |
| পাইথলা | ০.৫০ ,, (০.২০ ,, ) | ৫০০.০০ |
| কলাবাড়িয়া | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৫৪৯০.০০ |
| সায়াসিমা | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৫৪৯৯.০০ |
| বাসপদুয়া | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৪৯৪৭.৭৫ |
| সোনাইছড়ি | ৫.৫০ ,, (২.২০ ,, ) | ৫৫০০.০০ |
| মতাই | ১.০০ ,, (০.৪০ ,, ) | ১০০০.০০ |
| ঋষ্যমুখ | ৫[illegible]০ ,, (২.১২ ,, ) | ৫২০৪.০০ |
| কৃষ্ণনগর | ২.৫০ ,, (১.০০ ,, ) | ২৫০০.০০ |
| | মোট—৬১.৮৫ ,, (২৪.৭৪ ,, ) | ৬১,৬৫০.২৫ |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে কৃষ্ণনগরের কোন ছড়ায় বালি উঠে জমি নষ্ট করেছে ?

**শ্রীমনছুর আলী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা আমার জানা নাই।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ঐ ব্লকে মোট কত পরিমাণ জমি বালিতে নষ্ট করেছে এবং তার মধ্যে কত পরিমাণ উদ্ধার করা হয়েছে ?

**শ্রীমনছুর আলী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাছে যতটুকু তথ্য ছিল সেটা দিয়েছি।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি যে আরও বহু জমিতে বালি পড়ে নষ্ট হয়েছে যার জন্য কৃষকেরা ফসল ফলাতে পারছে না ?

**শ্রীমনছুর আলী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয় তারা যদি দয়া করে দরখাস্ত দেন তাহলে দেখা সম্ভব। মাঠে মাঠে ঘুরে দেখা সম্ভব নয়।

**মিঃ স্পীকার :**—শ্রীরাইমণি রিয়াং চৌধুরী।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী :**—প্রশ্ন নং ২৪।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় প্রশ্ন নং ২৪।

**প্রশ্ন**

১) জনসাধারণের সুবিধার্থে উত্তর ত্রিপুরা জেলায় বন বিভাগের সীমানা পুনর্বিন্যাস করার কোন পরিকল্পনা সরকারের আছে কি, এবং

২) না থাকিলে ইহার কারণ ?

**উত্তর**

১) না।

২) উত্তর ত্রিপুরা জেলায় বন বিভাগের বর্তমান সীমানা পুনর্বিন্যাস অনুযায়ী কাজ কর্ম

সুচারুরূপেই সম্পন্ন হইতেছে। সুতরাং বনবিভাগের বর্ত্তমান সীমানা পুনর্বিন্যাসের কোন পরিকল্পনা আপাততঃ নাই।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :—যদি পরিকল্পনা করে থাকে তাহলে কোন সময়ে করবে আমাকে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—পরিকল্পনা নাই।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :—যে জায়গাতে লোক বাস করে অর্থাত ট্রাইবেল কলোনী আছে সেই জায়গাতে রিজার্ভ করে রাখার কারণ কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—যে সব জায়গায় কলোনী হচ্ছে, যে ডিপার্টমেন্ট থেকে কলোনী করা হয়েছে বনবিভাগের কাছে ঐসব ডিপার্টমেন্ট থেকে প্রস্তাব এলে সেগুলি বিচার বিবেচনা করে দেখা হয়।

**শ্রীহংশধ্বজ দেওয়ান** :—বন বিভাগের সীমানা পুনর্বিন্যাস না করার জন্য জনসাধারণের বিশেষ অসুবিধা হচ্ছে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করেন কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—অসুবিধার দিকে দৃষ্টি রেখে আমরা ডিষ্ট্রিক্ট লেভেল কমিটি করেছি। সেই কমিটির কাছে প্রস্তাব এলে সেই কমিটির সুপারিশ অনুযায়ী এইগুলি বিবেচনা করা হয়।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন বনবিভাগের সীমানা পুনর্বিন্যাসের কোন পরিকল্পনা নাই। ধর্ম্মনগর চোরাইবাড়ী অঞ্চলে যে সমস্ত ট্রাইবেল কলোনীগুলি আছে তারা পুনর্বিন্যাসের জন্য বার বার আবেদন নিবেদন করেছে। সেই ফরেষ্টের পুনর্বিন্যাস হবে বলে ভূতপূর্ব্ব কনজারভেটর অব ফরেষ্ট প্রকাশ্য জনসভায় বলে এসেছেন। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় যে বলেছেন পুনর্বিন্যাস হবে না এই কথায় আমরা কি বুঝতে পারি এবং মাননীয় সদস্য এটার প্রয়োজন মনে করেন কিনা এবং পুনর্বিন্যাস করবেন কিনা?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—সরকার প্রয়োজন মনে করলে করতে পারেন। তবে আপাততঃ ডিষ্ট্রিক্ট লেভেলে কমিটির সুপারিশ অনুযায়ী তার ব্যবস্থা করা হয়।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে রিজার্ভ ফরেষ্ট যে করা হয়েছে, এই ফরেষ্ট ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্টের কোন ধারায় ব্যাখ্যা অনুসারে করা হয়েছে, এই রিজার্ভগুলি করা হয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—আমি এটার নোটিশ চাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ওয়েষ্ট ল্যাণ্ড ছাড়া রিজার্ভ ফরেষ্টের মধ্যে নেওয়া যায় না এবং হাইকোর্টের রুলিং আছে যে ওয়েষ্ট ছাড়া নেওয়া যায় না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—সংরক্ষিত বন গঠন প্রণালী রাজ্য সরকারের ভারতীয় বন আইনের ৪ ধারা অনুসারে নির্দিষ্ট স্থানে রিজার্ভ ফরেষ্ট গঠনের কথা প্রস্তাব করে বিজ্ঞপ্তি প্রচার করেন এবং ঐ আইনের ধারা মতেই ফরেষ্ট সেটেলমেন্ট অফিসার নিয়োগ করেন। পরবর্ত্তী ভারতীয় বন আইনের ৫ ধারা মতে নূতন কোন স্বত্ত্ব অর্জনের উপর স্বভাবতই বাধা আরোপিত হয়। ফরেষ্ট সেটেলমেন্ট অফিসার ৬ নং ধারা মতে বিজ্ঞপ্তির অন্তর্ভূক্ত জায়গাতে দাবী ও স্বত্ত্ব জানাবার জন্য এবং ইহা ভালভাবে তাতপর্য বুঝিয়ে ঘোষণা প্রচার করেন। ফরেষ্ট সেটেলমেন্ট

অফিসার ৭নং ধারা মতে ঐসব দাবী বা স্বত্ত তদন্ত করেন এবং ১০, ১১, ১২, ১৩, ১৪, ১৫—

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—স্যার, এইগুলি প্রশ্নের জবাব নয়। ইরিলিভেন্ট। আমার প্রশ্ন হচ্ছে ফরেষ্টের অর্থ হচ্ছে ওয়েষ্ট ল্যাণ্ড বা আনকালটিভেবল ল্যাণ্ড এবং ওয়েষ্ট ল্যাণ্ডের মানে হচ্ছে যে ল্যাণ্ড ক্যান বী ব্রট ইনটু কালটিভেশান। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি না যে ফরেষ্ট হচ্ছে ওয়েষ্ট ল্যাণ্ড, ওয়াইড ওয়েষ্ট ল্যাণ্ডে যা কালটিভেট করা যায় না। মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে সমগ্র উত্তর অঞ্চলে যে ফরেষ্ট আছে তাতে কালটিভেবল বা ওয়েষ্ট ল্যাণ্ড নাই ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—রিজার্ভ ফরেষ্টের ভিতরে কালটিভেবল ল্যাণ্ড থাকতে পারে। তবে সেগুলি রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভূক্ত।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—পারে না। আমি আপনাকে দেখাব। স্যার, বিভিন্ন হাইকোর্টের রুলিং আছে যে অনলী দি ওয়েষ্ট ল্যাণ্ড ক্যান বী ব্রট ইনটু দি রিজার্ভ ফরেষ্ট। আর সিক্সটি পারসেন্ট অব দি কালটিভেবল ল্যাণ্ড ত্রিপুরায় আনা হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের নেতা যে কথা বলেছেন সেটা অন্যখানে প্রযোজ্য হতে পারে। আর ত্রিপুরা রাজ্যের সবটাই কালটিভেবল এক অর্থে যে ফরেষ্ট যেখানে করা হয় সেই জায়গা থেকে ফরেষ্ট উঠিয়ে দিলেও সেখানে ধান করা যায়।

মাননীয় স্পীকার মহোদয়, যে কথা মাননীয় বিরোধী দলের নেতা বুঝেন সেটা অন্যখানে প্রযোজ্য হতে পারে। আর ত্রিপুরা রাজ্যে সবটাই কালটিভেবল ল্যাণ্ড এক অর্থে যে যেখানে ফরেষ্ট করা হয় সেই জায়গা বাদ দিলে বা ফরেষ্ট থেকে উঠিয়ে দিলে সেখানে ধান করা যায়। তার মানে হল যে ত্রিপুরা রাজ্যে কোন ফরেষ্ট হবে না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—তার মানে হল যে কোন আইন আমরা মানব না।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—তার মানে হল ত্রিপুরা রাজ্যের পক্ষে যেটা ওয়েষ্ট ল্যাণ্ড, সেটাকে মীন করে রিজার্ভ ফরেষ্ট করা হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—এই কথা কি সত্য যে এ্যাসেম্বলী কমিটি হয়েছিল, সেই কমিটি কোথায় কোথায় ফরেষ্ট ল্যাণ্ড ছেড়ে দেওয়া যায়, তা তদন্ত করে রিকমেণ্ড করেছেন যে কোন কোন এলাকাগুলি রিজার্ভ ফরেষ্ট থেকে ছেড়ে দেওয়া উচিত, এটা কি মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, এই সম্পর্কে কমিটির যে রিকমেণ্ডেশন সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় যে কথা বলেছেন—ডিষ্ট্রীক্ট লেভেল কমিটি, সেই কমিটি এটা বিচার বিবেচনা করছে এবং তার রিকমেণ্ডেশন যতক্ষণ পর্য্যন্ত না আসছে, ততক্ষণ পর্য্যন্ত কোন পুনর্ব্বাসনের কথা উঠে না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে উত্তর অঞ্চলে কত একর জমি এই ফরেষ্ট থেকে ছেড়ে দেওয়ার জন্য রিকমেণ্ড করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—স্যার, এই তথ্য এখন আমার কাছে নাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন যে উত্তর অঞ্চলে এই রিজার্ভ ফরেষ্টের মধ্যে ১০।১২।১৫ যাবত ট্রাইবেলরা জমি চাষ করছে এবং সেগুলি তাদের দখলে আছে, এই রকম জমির লিষ্ট করে তারা গভর্ণমেন্টের কাছে দিয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—স্যার, এই রকম লিষ্ট দেওয়া হয়ে থাকলে, কমিটি সেটা রিকমেণ্ড করলে পর আমরা সেটা বিচার বিবেচনা করে দেখব।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী**:—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেটকে ক্ষমতা দেওয়া হয়েছে যে এই রকম যদি পিটিশন থাকে যাদের রিজার্ভ ফরেষ্টের মধ্যে দীর্ঘদিন যাবত জমি দখলে আছে, ফরেষ্ট ডিপার্টমেন্টের আপত্তি না থাকলে সেগুলির সেটেলমেণ্ট করতে বলা হয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা ঐ কমিটির সংগে আলোচনা করা আর সেজন্যই ডিষ্ট্রীক্ট লেভেল কমিটি করে দেওয়া হয়েছে এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটও ঐ কমিটিতে আছেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—তাহলে মাননীয় মন্ত্রী মহোদয় প্রতিশ্রুতি দিবেন কি যে সমস্ত জায়গায় হয় জমি দখলে আছে অথবা আলটিবাল ল্যাণ্ড আছে, সেগুলির জন্য যদি ভূমিহীন কৃষকেরা বা জুমিয়ারা দরখাস্ত করে তাহলে সেই দরখাস্তগুলি ডিষ্ট্রিক্ট কমিটিতে বিবেচনা করা হবে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—স্যার, এটা প্রতিশ্রুতির কোন কথা নয়। এই কমিটির কাছে যদি এই রকম প্রপোজ্যাল আসে এবং কমিটি যদি সুপারিশ করে তাহলে সেটা আমরা বিবেচনা করে দেখব।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ফরেষ্ট রিজার্ভের মধ্যে যে সমস্ত ফরেষ্ট ভিলেজ আছে, সেগুলিকে রিজার্ভ ফরেষ্ট থেকে মুক্ত করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রিজার্ভ ফরেষ্টের ভিতর যারা কাজ কর্ম করে তাদেরকে আমরা ফরেষ্ট ভিলেজাস করে সেখানে স্থান দিয়েছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে চান যে উত্তর অঞ্চলে রিজার্ভ ফরেষ্টের মধ্যে কোন ফরেষ্ট ভিলেজ নাই?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—রিজার্ভ ফরেষ্টের মধ্যে আছে কি না, তা নয়। আমাদের এখানে যারা কাজকর্ম করে তাদেরকে আমরা ফরেষ্ট ভিলেজাস' করে সেখানে স্থান দিয়েছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—স্যার, যে কথা আমি জানতে চেয়েছি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে, সেটা হচ্ছে রিজার্ভ ফরেষ্টের ভিতর কোন ফরেষ্ট ভিলেজ আছে কিনা?—ফরেষ্ট ভিলেজাসরা ফরেষ্টের ভিতর কাজ করে কিনা, সেটা নয়।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—রিজার্ভ ফরেষ্ট এরিয়াতে থাকতে পারে, যদি তাদের নিজস্ব জোত থাকে, তাহলে থাকবে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফরেষ্ট ভিলেজ যাকে বলা হয়, ফরেষ্টের

মধ্যে যারা আছে, তারা ঘরবাড়ী করে আছে এবং তারা ফরেষ্টের কাজে বিশেষভাবে নিযুক্ত থাকেন এবং সেইভাবে ফরেষ্টের মধ্যে ফরেষ্ট ভিলেজাসদের জমিও রয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই যে ফরেষ্ট ভিলেজ আছে সেই ফরেষ্ট ভিলেজে যারা সেটেল্ড হয়েছে তারা টাকা পেয়েছে এবং তারা খাজনাও দেয় এবং যারা ১৫।২০ বছর যাবত ফরেষ্ট ভিলেজার্স হিসাবে আছে, তারা জমি চাষ করছে এবং সেই জমির খাজনাও দিচ্ছে এখন তাদেরকে সেই রিজার্ভ ফরেষ্ট থেকে বাইর করে দিয়ে তাদেরকে সেই সব জমির রাইট দেওয়া হবে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—স্যার, ফরেষ্ট রিজার্ভের মধ্যে যারা আছেন, তাদেরকে সেখান থেকে ছেড়ে দেওয়ার কোন প্রশ্ন উঠে না। তারা রিজার্ভ ফরেস্টের মধ্যেই আছে এবং সেখান থেকে ফরেস্টের বিভিন্ন কাজকর্ম করছে। কাজেই তাদেরকে সেটেলমেন্ট দেওয়ার কোন প্রশ্নই উঠেনা।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে কোন আইন অনুসারে রিজার্ভ ফরেষ্টের মধ্যে থাকতে দেওয়া হয়েছে, জমি চাষ করতে দেওয়া হয়েছে, এবং রিহেবিলিটেশনের টাকা দেওয়া হয়েছে এবং তাদের থেকে খাজনা আদায় করা হচ্ছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, এই সম্পর্কে ডিটেলস আমার কাছে নাই। তবে আমি একথা বলতে পারি যে ফরেস্ট ভিলেজ বলে যেটা আছে, সেটা সর্বত্র আছে এবং আইন অনুযায়ী হয়ে থাকে।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি গত বিধান সভায় ল্যাণ্ড ইউটিলাইজেশন এবং সয়েল কনজার্ভেশন বোর্ডের ইনকোয়ারী রিপোর্ট এবং সেই রিপোর্টের অনুমোদন মত কৈলাশহর তারাবন কলোনী ও কাপুরচড়ার নিকটবর্তী এলাকা যেটা আজকে আটারমুড়া রিজার্ভের মধ্যে পড়েছে, সেগুলি রিজার্ভ ফরেষ্ট থেকে মুক্ত করা হয়েছে কিনা ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—স্যার, এটা একটা সেপারেট কোয়েশ্চান। কাজেই এর জন্য আমি নোটিশ চাই।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৩।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৩ স্যার,

প্রশ্ন

১) ত্রিপুরায় সংরক্ষিত বন সম্পর্কে কোন রাজ্য আইন পাশ করার ইচ্ছা সরকারের আছে কি ?

২) যদি না থাকে, তার কারণ ?

উত্তর

১) রাজ্য বন আইন পাশ করার ইচ্ছা সরকারের আপাততঃ নাই।

২) ত্রিপুরা ভারতীয় যুক্তরাষ্ট্রের সহিত সংযুক্তির পরে এই রাজ্যে ১৯২৭ইং সনের ভারতীয় বন আইন বলবত হইয়াছিল। কেন্দ্রীয় বন মণ্ডল পরিষদ তাহাদের ১৯৬২ সনের অক্টোবর মাসে অনুষ্ঠিত সপ্তম অধিবেশনে বর্তমান অবস্থায় পরিপ্রেক্ষিতে ভারতীয়

বন আইনের রদবদলের প্রস্তাব করিয়াছেন। ভারতীয় সংসদ কর্ত্তৃক বিধিবদ্ধ "বন্য প্রাণী সংরক্ষণ আইন, ১৯৭১" অনেক রাজ্যেই প্রয়োগ করা হয়েছে। সেইরূপ সারা দেশে বন আইনের সাদৃশ্যতা বজায় রাখার উদ্দেশ্যে "সর্ব্ব ভারতীয় বন আইন" চালু করার প্রস্তাব করা হইয়াছে। দেশের বর্ত্তমান প্রগতি ও বন সংরক্ষণের কথা বিবেচনা করিয়া জাতীয় কৃষি পরিষদ সর্ব্ব ভারতীয় বন আইন প্রনয়ন করার ব্যাপারে উদ-যোগী হয়েছেন। উপরন্তু অবস্থার বিবেচনায় বর্ত্তমানে "রাজ্য বন আইন" বিধিবদ্ধ করার কোন প্রস্তাব নাই।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, ইণ্ডিয়ান ফরেস্ট একট খুব পুরানো হয়ে যাওয়ায় ভারতের বিভিন্ন রাজ্যগুলি তাদের নিজস্ব বন আইন তৈরী করে নিচ্ছেন এবং ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রে নিজস্ব বন আইন তৈরী করার প্রয়োজন কি মনে করেননা? কারণ বর্ত্তমানে যে আইন চালু আছে তার মধ্যে ত্রিপুরার বাস্তব অবস্থার প্রতিফলন হয় না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি পূর্বেই বলেছি যে সর্বভারতীয় ভিত্তিতে এই বন আইন করবার প্রস্তাব আছে তার জন্য আমাদের ত্রিপুরাতে আপাতত ষ্টেট লেভেলে আইন করতে আমাদের কোন প্রস্তাব নাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে আমাদের এখানে 'স' মিল আছে সেই সব মিলে যদি কেউ ওইদাউট রয়েলটি গাছ চেড়ায় তাহলে বন দপ্তরের কেউ সেই মিলে ঢুকে রয়েলটি চার্জ করতে পারে কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এটা সেপারেট কোয়েশ্চান হয়ে আসা উচিত।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় লিডার অব দি হাউস বলেছেন যে এটা সেপারেট কোয়েশ্চান হয়ে আসা উচিত কিন্তু এটা উচিত এই জন্য কারণ ওইদাউট রয়েলটি বড় বড় গাছ কনট্রাক্‌টারা মিলের কাছে নিয়ে যায় এবং তাদের মিলে ঢুকবার কোন আইন নাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে 'স' মিলে ঢুকে রয়েলটি চার্জ করতে পারেন কি না। আমি নিজে জানি যে প্রত্যেক ষ্টেটে তাদের নিজস্ব আইন আছে ফরেষ্টের আইন—আর ত্রিপুরাতে গভর্ণমেন্ট এই কন্‌ট্রাকটাররা যাতে বিনা রয়েলটিতে গাছ চিড়াতে পারে তার জন্য কোন আইন করবেন না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—এটার জন্য আমি নোটিশ চাই (হাস্য ধ্বনি)

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন আমাদের ষ্টেটে যে সমস্ত ফরেষ্ট রুলস আছে সেই রুলস কবে তৈরী হয়েছে?

**মিঃ স্পীকার** :—দীস ইজ নট কানেকটেড।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, কানেকটেড এই জন্য যে আমাদের তো

**মিঃ স্পীকার** —অনারেবল মেম্বার দিস ইজ নট কানেকটেড উইদ দি মেইন কোয়েশ্চান...

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, আমার কোয়েশ্চান হচ্ছে ত্রিপুরার সংরক্ষিত বন সম্পর্কে কোন আইন পাশ করার ইচ্ছা সরকারের আছে কি না—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ত্রিপুরাতে নাগ্রাপ্‌থার আমল ছাড়া আর কোন রুলস তৈরী হয় নাই?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**:—মাননীয় অধ্যক্ষ মহোদয় ফরেষ্টের রুলস আমার কাছে নাই। তবে মাননীয় সদস্য যে কথা বলেছেন...

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই প্রশ্নের উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

**নিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় কৃষি কাজের জন্য বাঁশের এবং কাঠের যেসব যন্ত্র পাতি বাজারে বিক্রী করতে নিয়ে আসে......

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার দিস ইজ নট রিলিভেন্ট—শ্রীবুলু কুকি।

**শ্রীবুলু কুকী** :—কোয়েশ্চান নাম্বার ২০৯।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—কোয়েশ্চান নাম্বার ৩০৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) সদর দুর্গাচৌধুরী পাড়ায় দুগ্ধ উৎপাদনের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি? | মুখ্যত দুগ্ধ উৎপাদনের জন্য কোন পরিকল্পনা নাই কিন্তু সদর দুর্গা চৌধুরী পাড়ায় একটি আঞ্চলিক বিশেষী গবাদি পশুর প্রজনন খামার ও রাজ্য গৃহ পালিত পশু ও পশু খাদ্যের খামার করার প্রস্তাব আছে। |
| ২) এই পরিকল্পনা রূপায়নের ফলে কতটি পরিবার বাস্তহারা হবে তার হিসাব? | যেহেতু সংশ্লিষ্ট বিভাগ হইতে পরিকল্পনা রূপায়নের জন্য জমির চূড়ান্ত বিবরণ পাওয়া যায় নাই, সেহেতু ইহা এখন বলা সম্ভব নহে। |
| ৩) তাদের মধ্যে উপজাতির ভূমিহীন জুমিয়া এবং উদ্বাস্তুর সংখ্যা কত? | প্রশ্ন উঠে না। |

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি প্রতিশ্রুতি দিতে পারেন যে এই এলাকায় কোন উপজাতি, ভূমিহীন জুমিয়া উচ্ছেদ না করে তাদের এই পরিকল্পনা রূপায়ণ করতে পারবেন?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি পূর্ব্বেই বলেছি যে সংশ্লিষ্ট দপ্তর থেকে এই জমির বিবরণ চাওয়া হয়েছে সেই বিবরণ না আসা পর্য্যন্ত সেই সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই এলাকাটিতে কোন জন সংখ্যা আছে কি না—না শুধু খালি মাঠ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, জন সংখ্যা না থাকার কথাও নয় খালি জমিও থাকতে পারে কাজেই সেই সম্পর্কে যদি বিবরণ না পাই তাহলে বলা সম্ভব নয়।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সব এলাকায় জন সংখ্যা নেই সেই সব জায়গা ছেড়ে দিয়ে এখানে এই ঘন বসতিপূর্ণ এলাকায় এই পরিকল্পনা রূপায়ণের জন্য নেওয়া হল কেন?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাটি ঠিক নয় এখানে আগে থেকেই আমাদের একটি ফার্ম আছে সেটি এক্সটেনশানের জন্যই এই পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি একটা ঘন বসতিপূর্ণ এলাকায় এক্‌সটেনশান হবে এই ধারণা না করে অন্য কোন এলাকায় এই পরিকল্পনাটা নেওয়া হল না কেন? মোহনপুর অঞ্চলে বিরাট এলাকা পড়ে আছে যেখানে কোন লোক জন নেই—গরু পালতে হবে তার জন্য মানুষকে উচ্ছেদ করতে হবে এই পরিকল্পনার উদ্দেশ্য কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই কথা উনি বলতে পারেন কিন্তু জমির বিবরণ না পাওয়া পর্য্যন্ত উচ্ছেদ হবে কি হবে না এই কথা বলতে পারছি না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, উনি বলেছেন যে ঘন বসতিপূর্ণ এলাকা লোকজন আছে সেখানে বিরাট পরিকল্পনা নেওয়া হচ্ছে উনি সম হাউসকে ফাঁকি দিচ্ছেন এখন বলছেন যে উচ্ছেদ হবে কি হবে না আমি বলতে পারছি না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিবরণ না পেলে……

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, বিবরণটা কিসের...

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার...

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, হাউসকে উনি অবমাননা করছেন, সত্য সংবাদ পরিবেশন না করে হাউসকে তিনি অবমাননা করেছেন। এটা ঘনবসতিপূর্ণ এলাকা সেখানে বিরাট পরিকল্পনা নেওয়া হয়েছে ১৫ লক্ষ টাকার পরিকল্পনা নেওয়া হচ্ছে সেই এলাকায় ফডার ফার্ম্ম করার জন্য—মানুষকে তুলে দিয়ে ঘাস তৈরী করা হবে গরু পালা হবে। আর এখন উনি বলছেন যে সার্ভে হয় নি অথচ এখানে গভর্ণরের বক্তৃতায় বলা হয়েছে যে আরম্ভ হয়ে গিয়েছে কাজ। স্যার, অবমাননা করছেন উনি—প্রিভিলেজ মোশানে ফেলা উচিত উনাকে।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি বলতে পারেন ঘন বসতি—আমাদের এই এলাকায় আগে থেকেই ফডার ফার্ম্ম আছে...

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—আগের থেকে আছে বলেই কি মানুষের বাড়ী ঘর ভেংগে দিয়ে মানুষকে তুলে দিয়ে এক্‌সটেনশান করতে হবে, (ইন্টারাপশান)

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—আমাদের ফডার ফার্ম্ম আছে কাজেই মানুষের বসতির উপর ফার্ম করছি না—আমি বলছি যে আগে থেকেই আছে সেটি এক্‌সটেনশান করতে চলেছি (ইন্টারাপশান)

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—আগে থেকে আছে বলে কি মানুষের ঘর বাড়ীর উপর দিয়ে করতে হবে মানুষের ঘর বাড়ী ডিমলিশ করে দিয়ে এক্‌সটেনশান করতে হবে—আগের থেকে আছে কি সেটিতো বুঝতে পারলাম না—আর গভর্ণরের বক্তৃতায় আছে…(ইন্টারাপশান)

**Mr. Speaker** :—Please take your seat—Hon'ble Minister clarified your reply.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—বুঝতে পারলাম না স্যার, আগে থেকে আছে বলে কি মানুষের ঘরবাড়ীর উপর দিয়ে নিতে হবে? খাসের মাঠ ঠিক করতে হবে, মানুষের বাড়ী ডেমেজ করে? আগে থেকে ছিল এর অর্থ টা কি স্যার? আমি বুঝতে পারলাম না। আর গভর্ণরের ভাষণ উনি কেন পড়ে নি আমি বুঝতে পারলাম না। গভর্ণরের ভাষণে এই কথা বলা হয়েছে—

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার প্লীজ টেক ইওর সিট, হি উইল ক্লারিফাই ইওর রিপ্লাই। নো, এনাফ সাপলিমেণ্টারী কোয়েশ্চানস ওয়াজ অ্যাকসড অন দিস কোয়েশ্চান। শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, আপনি কি এইটাকে এইভাবে ডিলেটিং করে দিবেন? মানুষের জীবন মরণের সমস্যা এখানে। শত শত পরিবার এখান থেকে উচ্ছেদ হয়ে যাবে আর উনি এখানে একটা ফাঁকি দিয়ে যাচ্ছেন, জানিনা এইটা হয় না ইত্যাদি। এইটা হতে পারে না. অনারেবল মিনিষ্টার মাস্ট অ্যাকসপ্লেন ইট যে কোথায় কত ঘর বাড়ী সেখানে উচ্ছেদ হবে, তিনি অর্ডার তৈরী করেছেন মানুষের জীবনের কোন মূল্য নাই? মানুষের ভিটা উচ্ছেদ করে অর্ডার তৈরী করছেন। হি ইজ টু অ্যাক্সপ্লেন।

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার ইউ কেন নট ফোর্স এ মিনিষ্টার টু গিভ রিপ্লাই। ইট ইজ অ্যাগেনস্ট রুলস। ইউ আর গোইং টু ফোর্স হিম।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় যে কথা বলেছেন সেইটা বোধ হয় ঠিক মত গ্রহণ করতে পারেন নি মেম্বারদের অনেকেই। উনি বলেছেন যে ওখানে একটা ফার্ম করার কথা হয়েছে, পরিকল্পনা রয়েছে এবং সেই পরিকল্পনাকে রূপ দিতে গেলে কি অবস্থা হবে না হবে সেইটার জন্য উনি বিস্তারিত বিবরণের জন্য অপেক্ষা করছেন। সেখানে এমন কোন অসুবিধা দেখা দেয় সাংঘাতিক ঘনবসতিপূর্ণ তাহলে নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন আর না হলে সেখানে হবে।

**মিঃ স্পীকার**:—শ্রীপাখী ত্রিপুরা।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১২৩।

**শ্রীমনসুর আলী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১২৩।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) অমরপুর ১৯৭৩ এর হাতীর উপদ্রবে ব্যাপক ফসল হানির কোন রিপোর্ট কি সরকার পেয়েছেন, | ১) কোন কোন এলাকায় ক্ষতি হয়েছে। |
| ২) যদি পেয়ে থাকেন, ঐ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ক্ষতিগ্রস্ত কৃষকদের কি সাহায্য দেওয়া হয়েছে? | ২) বন বিভাগের পেট্রল ষ্টাফকে হাতী তাড়ানোর জন্য নির্দ্দেশ দেওয়া হইয়াছিল। ৬৪ জন কৃষককে মোট ৩৭৪টি উচ্চ শক্তি সম্পন্ন পট্কা বাজী হাতী তাড়ানোর জন্য সরবরাহ করা হইয়াছে। কয়েকটি ক্ষেত্রে ক্ষতিগ্রস্ত কৃষককে আর্থিক অনুদান দেওয়া হইয়াছে। |

**পাখী ত্রিপুরা** :—মাননীয় মন্ত্রী মশায় স্বীকার করবেন কিনা করবুক এলাকায় প্রকৃত হাতীর উপদ্রবে যে কৃষকরা ক্ষতিগ্রস্ত হয়েছে এই ধরণের সাহায্য তারা পায় নি এই রকম তথ্য জানেন বলে মাননীয় মন্ত্রী মশায় স্বীকার করবেন কি? যদি জেনে থাকেন তাহলে এইটার তদন্ত কেন এখনও হয় নি তার কারণ কি?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা ঠিক পরিস্কার বুঝতে পারলাম না।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্ন হচ্ছে যে প্রকৃত ক্ষতিগ্রস্ত কৃষকরা কোন সাহায্য পান নি এমন অনেক প্রমাণ আছে এইটা মাননীয় মন্ত্রী মশায় তদন্ত করে দেখবেন কি ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দরখাস্ত করলে নিশ্চয়ই আমরা দেখবো।

**শ্রীপাখী ত্রিপুরা** :—মাননীয় স্পীকার স্যার, দরখাস্ত কি জানানো হয়েছে যে করবুক এলাকায় ক্ষতিগ্রস্ত কৃষকদের জন্য সরকারের কাছে মাননীয় বিরোধী দলের নেতা দাবী করেছেন এবং দাবী করার পরে তার কোন ব্যবস্থা করা হয় নাই।

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে ১৯ পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে আমরা তার মধ্যে ১৪ পরিবারকে সাহায্য দিতে পারি। আমাদের কাছে যে লিষ্ট আছে সেই-টাতে ১৯ পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে। এর মধ্যে, মাননীয় বিরোধী দলের নেতা চেয়েছিলেন এর বাইরে দেওয়া যায় কি না। আমরা ১৯ পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে সেইটা আমরা পেয়েছি এবং তদন্ত করেছি। সবাইকে আমরা সেই সাহায্য দেওয়া আমাদের পক্ষে সম্ভব নয়।

**শ্রীবাদল চৌধুরী** :—সাপ্লিমেন্টারী স্যার, যে ১৯ পরিবারকে সরকার ক্ষতিপূরণের জন্য সাহায্য দিয়েছেন কত টাকা করে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে ?

**শ্রীমনসুর আলী**: —মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা মোট ৪২০ টাকা দিয়েছি ১৪ পরিবারকে উপরে ৫ টাকা আর নীচে ২০ টাকা করে মোট ৪২০ টাকা দিয়েছি।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে, কি হিসাবে সাহায্য দেওয়া হয়েছে এবং জায়গার একর হিসাবে মোট ক্ষতির পরিমাণ কি ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মোট ১৯ জন কৃষক তাদের ১২৪ একর জমি এবং ধানের পরিমাণ হবে ৬৬৮০৮ মণ ধান এবং ৪৫,৮৭৫ টাকা।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মশায় কি বলতে পারেন এখানে যে ৪৫৮৭৫ টাকা ক্ষতি হয়েছে সেখানে কৃষকদের ৪শো টাকা কিসের ভিত্তিতে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের সরকার আর্থিক সংকটের অনু-পাতে এখানে যারা গরীব নিঃস্ব যাদের চলে না এরকম পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় কি বলতে পারেন ইণ্ডিয়ান ফরেষ্ট আ্যাক্ট অনুযায়ী হাতী বন বিভাগের সম্পত্তি সেই হিসাবে বন বিভাগ এই ক্ষতি-পূরণ দিয়েছে কি না ?

**শ্রীমনসুর আলী**:—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সরকার ক্ষতিগ্রস্তদেরে সাহায্য করেছে এইটা সবারই সরকার।

**শ্রীঅখিল সরকার** :—সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় বলতে পারেন কি যে দুই টাকা করে দিয়েছেন তাতে ১৫০ দিয়েছেন, এই দুই টাকায় আপনার একবেলার খরচ চলে কি না ?

**মিঃ স্পীকার** :—দিস ইজ নট অ্যাট অল এ কোয়েশ্চান।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে কৃষকদের ক্ষতি বড় না হাতীকে রক্ষা করা বড় ? যে গরীব কৃষকদের ফসল নষ্ট হয় সেইটা বড় না হাতী রক্ষা করা বড় ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রশ্নটা বুঝতে পারলাম না।

**মি: স্পীকার** :—এই জাতীয় প্রশ্ন বোধ হয় মাননীয় সদস্য করা উচিত নয়।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মানুষের জীবন মরণ নির্ভর করে ফসলের উপর সেখানে ২০ টাকা সাহায্যে কি হয় ?

**শ্রীবাজুবান রিয়াং** :—আমি বলছি এই সরকার কি গরীব কৃষকদের ফসল রক্ষা করা বড় মনে করেন না হাতী রক্ষা করাটা বড় মনে করেন ?

**মি: স্পীকার** :—এইটা প্রশ্নের ধারা ঠিকঠিক হয় নি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে কোন হাতী যদি ফসল নষ্ট করতে আসে এবং সেই হাতীকে যদি গ্রামবাসীরা মেরে ফেলে তাহলে গ্রামবাসীদের জরিমানা হয় কি না ?

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গ্রামবাসীরা তো এমনি হাতী মারতে পারে না কিন্তু আগে সরকারকে জানাতে হয়। সরকারকে জানালে আমরা নিজেরাই মারি। একটা হাতী আমরা মেরেছিও।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—স্যার, আমার জবাব হলোনা, গ্রামবাসীদের মধ্যে কারও কারও লাইসেন্স আছে, বন্দুক আছে এবং আমি নিজে জানি যে দুমাছড়াতে একটা হাতী মারার পর ৫০০ টাকা জরিমানা করা হয়েছে। ফসল নষ্ট করছে কিন্তু হাতী মারতে পারবে না। রগ ডিক্লার করতে হয়, ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট ডিক্লার করবেন তারপর গিয়ে বি,এস,এফ তাদেরকে অর্ডার দেওয়া হবে তারপর তারা গিয়ে মারবে। কিন্তু মানুষ সেখানে বন্দুক নিয়ে বসে থাকবে হাতী ধান খেয়ে যাচ্ছে কিন্তু মারতে পারবে না। চীফ কমিশনারের সময় মারতে পারতো। আমি নিজে দেখেছি চীফ কমিশনার প্রশংসা করছেন যে যুবকরা নিজেদের ফসল রক্ষা করতে পারে কিন্তু এই মিনিষ্টাররা ফসল রক্ষা করার যে হাতীয়ার দিয়েছে তাদের ফসল রক্ষা করার জন্য সেই হাতীয়ার তারা ব্যবহার করতে পারে না। স্যার একটা শূওর মারতে পারে না ফসল ডেমেজ করছে শূওর খেয়ে যাচ্ছে মারতে পারবে না তারজন্য সাংঘাতিক জরিমানা দিতে হয়— মাননীয় মন্ত্রীমশায়কে জিজ্ঞাসা করুন এইটা ফরেষ্টের প্রপার্টি একটা স্যার, হরিণ মারার জন্য ১৩২ টাকা দিয়েছে। এবং দশদাতে ১১ জন লোককে এরেষ্ট করে নিয়েছে একটা হরিণ মারার জন্য।

**শ্রীমনসুর আলী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে সমস্ত হাতী কৃষকদের এবং জনসাধারণের ক্ষতি করে আমরা জানার পরে সরকার মারে। কিন্তু এইভাবে আদেশ দেওয়া উচিত নয়। দিলে যে কোন সামান্য কারণেও মেরে ফেলতে পারে তার জন্য এই আইন করা হয়েছে। এই আইনটা করার কারণ আছে এইটা মাননীয় বিরোধী দলের সদস্য ভাল করেই জানেন। এইটা দিলে এই প্রাণীকে রক্ষা করা যাবে না।

**মি: স্পীকার** :—শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১১০।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১১০।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ত্রিপুরায় ১৯৭৩ এর এপ্রিল মাস পর্যন্ত অ্যামপ্লয়িজ প্রভিডেন্ট ফাণ্ডস অ্যাক্ট মোটকতটি ক্ষেত্রে কার্য্যকরী হচ্ছে ? | ১) মোট ৮৬টি সংস্থায় প্রযোজ্য আছে। |
| ২) এই ফাণ্ডে এই সময়ের মধ্যে শ্রমিক কর্মচারীর মোট কত টাকা পাওনা হয়েছে তার হিসাব ? | |
| ৩) ইহা কি সত্য যে অনেক ক্ষেত্রে শ্রমিক কর্মচারীরা তাদের জমা দেওয়ার টাকার হিসাব পাচ্ছেন | ২ এবং ৩) তথ্য সংগ্রহাধীন আছে |
| ৪) যদি এই হয়, ত্রিপুরায় রিজিও-ন্যাল অফিস স্থাপনের জন্য চেষ্টা করছেন কি ? | ৪) রিজিওনেল অফিস খোলার জন্য সরকার আপাততঃ কোন চেষ্টা করে নাই। লোকেল অফিস খোলার জন্ম চেষ্টা হয়েছিল। |

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কালাছড়া, ব্রহ্মকুণ্ড, সীমনাছড়া টি গার্ডেনগুলির শ্রমিকদের কোন রকম প্রভিডেন্ট ফাণ্ডের ব্যবস্থা করা হচ্ছেনা কেন ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ব্রহ্মকুণ্ড-এ প্রভিডেন্ট ফাণ্ড খোলার নিয়ম না থাকার কোন কারণ নেই, এইসব বাগানেও নিয়ম আছে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই নিয়মানুযায়ী কতজন থেকে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা জমা নেওয়া হয়েছে এবং তার হিসেব আছে, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনার মাধ্যমে ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে হিসাবটা যেহেতু প্রভিডেন্ট কমিশনারের অফিস-এ এখন রাখা হয়, তথ্য সংগ্রহাধীন আছে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয়, ইণ্ডা ট্রিয়েল এষ্টেট যেগুলি আছে, সেখানে যে সমস্ত শ্রমিক কাজ করে তাদেরও এখন পর্যন্ত প্রভিডেন্ট ফাণ্ডের ব্যবস্থা করা হয় নি, কেন করা হয়নি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পূর্ব্বেই বলেছি এই প্রভিডেন্ট ফাণ্ড কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন আছে কাজেই এটা আমাদের এখানে নেই।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি, রিজিওন্যাল অফিস যখন কলকাতা থেকে শিলং ট্রান্সফার করার সিদ্ধান্ত নেওয়া হয়, তখন কেন এই সিদ্ধান্ত নেওয়া হল না যে এখানে ত্রিপুরাতে সেটা ট্রান্সফার করা হবে ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন, কাজেই আমরা এই ব্যাপারে অফিস খোলার জন্য কেন্দ্রীয় সরকারকে চিঠি দিয়েছিলাম, সেই চিঠির পরিপ্রেক্ষিতেই কলিকাতা থেকে আসাম অফিস স্থানান্তরিত করা হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, নরেন্দ্রনগর, রামদুলালপুর, এই সমস্ত টী গার্ডেনগুলি এক এক করে ওয়েষ্ট বেঙ্গল'এর সঙ্গে যোগাযোগ করেছে, তারপর সেখান থেকে জানানো হয়েছে যে অফিস শিলং ট্রান্সফার হয়ে গেছে এবং শিলংও তারা যোগাযোগ করে জানা গেল তাদের কোন হিসেব নেই, কাগজপত্র পাওয়া যায় না। কেন এটা হল, মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু এটা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রাধীন সেটার উত্তর এখন দিতে পারছিনা।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই প্রভিডেন্ট ফাণ্ড সম্পর্কে এই রাজ্য সরকারের কোন দায়িত্ব আছে কি না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দায়িত্ব না থাকার কোন কথা বলছিনা, এই সম্পর্কে আমরা চিঠি লিখেছি, আগেই আমি সেকথা বলেছি এবং আমরা এই বিষয়ে চেষ্টা করছি।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে অফিস শিলং চলে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে চিঠি দিয়েছেন, তাতে এখানে অফিস খোলার দাবী ছিল কি না?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে যাতে সেই অফিস খোলা হয়, সেই দাবী করেই আমরা চিঠি দিয়েছিলাম।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, যখন সেই অফিস এখানে হল না, তখন আপনারা জিজ্ঞাসা করেছিলেন কি যে কেন এখানে হলনা, তাতে আমাদের রাজ্যের পক্ষে ক্ষতি হচ্ছে? এই সম্পর্কে যোগাযোগ করেছেন কি?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি চিঠি দিয়েছি বলেছি চিঠি লেখাটা কি যোগাযোগ নয়?

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি এই যোগাযোগের ফলে কতটা এগিয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে আমরা যে চিঠি দিয়েছিলাম, তার পরিপ্রেক্ষিতেই পশ্চিম বঙ্গ থেকে অফিস আসামে সরিয়ে নেওয়া হয়েছে।

**Mr. Speaker** :—Now question hour is over The Minister may lay on the Table of the House the replies to the Unstarred Questions as well as to the starred questions which were not answered orally.

**শ্রীজিতেন্দ্রলাল দাস :**— মাননীয় স্পীকার, স্যার, আমরা একটা এডজোর্ণমেনট মোশান ছিল কেরোসিন এবং পেট্রোলের মূল্য বৃদ্ধি সম্পর্কে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনার এডজোর্ণমেন্ট মোশান বাতিল করা হয়েছে যেহেতু আজকে একটা কলিং এ্যাটেনশান নোটিশ আছে, তার উত্তর মন্ত্রী দেবেন।

—**শ্রীজীতেন্দ্র লাল দাসঃ**—মাননীয় স্পীকার, স্যার, এ বিষযে সাধারণভাবে উত্তর দেওয়ার বিষয় নয়, এটা বিস্তারিতভাবে আলোচনা হওয়া দরকার।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য পার্টিকুলার এই বিষয়ের উপর অলরেডি একটা কলিং এ্যাটেনশান নোটিশ ছিল, মাননীয় মন্ত্রী আজকে এটার উত্তর দেবেন সেজন্য আপনার এডজোর্ণমেন্ট মোশান আমি বাতিল করেছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় স্পীকার, স্যার, আমি যে মোশান দিয়েছি, এটা একট বিশেষ বিষয়, আমি আজকেও খবর পেয়েছি যে উদয়পুরে লবণের কে. জি, ৮০ পয়সা হয়ে গেছে এবং বিভিন্ন বিষয়ে আজকে মূল্য বৃদ্ধি হচ্ছে, কেরোসীনের সংকট, পেট্রোলের অভাব, বিভিন্ন জায়গায়, রাস্তা ঘাটে গাড়ী চলাচল বন্ধ হয়ে যায়, এই সমস্ত অবস্থা সৃষ্টি হচ্ছে। এই অবস্থার অবিলম্বে বিস্তারিত আলোচনা হওয়া দরকার। কারণ দ্রব্য মূল্য বৃদ্ধি আজকে মানুষের জীবনে প্রধান সমস্যা।

**মিঃ স্পীকার** —মাননীয় সদস্য, আপনি তার উত্তর এখনই পাবেন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় স্পীকার স্যার, আজকে কলিং এ্যাটেনশানের ভিতর দিয়ে এই অবস্থার সমস্যার সমাধান হতে পারেনা। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির উপর বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। সারা দেশে দ্রব্য মূল্য বৃদ্ধির ফলে আজকে জনজীবনে যে সংকট দেখা দিয়েছে, তার মোকাবিলা করতে হলে ত্রিপুরা বিধান সভায় বিস্তারিতভাবে আলোচনার জন্য এটাকে গ্রহণ করা দরকার। আজকে এই অধিবেশন এডজোর্ণ করে, আলোচনার এবং সমালোচনার ভিত্তিতে কি ব্যবস্থা গ্রহণ করতে হবে, তার ব্যবস্থা করা দরকার ছিল। কাজেই সেই ব্যবস্থা গ্রহণ না করার জন্য আমি আধা ঘন্টার জন্য সভা কক্ষ পরিত্যাগ করছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :**—There are 3 (three) Calling Attention Notices to which the Chief Minister agreed to make a statement today the 14th March, 1974.

First, I would call on the Hon'ble Chief Minister to make a statement on the Calling Attention Notice of Sarbasree Bajuban Riyan, Samar Choudhury and Kalidas Deb Barma on—

'এক সপ্তাহ ধরে ত্রিপুরার সহর ও গ্রাম অঞ্চলে কেরোসীনের অস্বাভাবিক মুল্য বৃদ্ধি ও দুষ্প্রাপ্যতা সম্পর্কে।'

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—সর্বশ্রী বাজুবান রিয়াং, সমর চৌধুরী এবং কালীদাস দেববর্মা এম, এল, এ, গণ কর্তৃক প্রদত্ত দৃষ্টি আকর্ষণী নোটিশ।

",গত এক সপ্তাহ ধরে ত্রিপুরার শহর ও গ্রাম অঞ্চলে কেরোসীনের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি ও দুষ্প্রাপ্যতা সম্পর্কে"

নূতনমূল্য অনুসারে ভারত সরকার গত ২রা মার্চ ১৯৭৪ ইং তারিখ হইতে কেরোসিনের মূল্য লিটার প্রতি ১৫ পয়সা বৃদ্ধি করিয়াছেন। নানা কারণে যাহা সম্বন্ধে মাননীয় সদস্যগণ অবশ্যই অবগত আছেন, সমগ্র দেশে পেট্রোল এবং অন্যান্য তৈলজাত দ্রব্যের উৎপাদন হ্রাস পাইয়াছে। গত ফেব্রুয়ারী মাস হইতে বিভিন্ন রাজ্যে কেরোসিনে সরবরাহ শতকরা বিশ ভাগ হ্রাস করা হইয়াছে। তদুপরি কিছুদিন যাবত এ. ও. সি./এবং আই. ও. সি. কর্তৃক তিন সুকিয়া এবং গৌহাটি হইতে প্রয়োজনের তুলনায় কম সংখ্যক তৈলবাহী ওয়াগন পাঠাইয়াছেন। এই সমস্ত কোম্পানী ত্রিপুরার বিভিন্ন স্থানে তাহাদের নিযুক্ত খুচরা বিক্রেতাগণের সংগে সরাসরি যোগাযোগ রাখিয়া সরবরাহ এবং বিক্রয়ের ব্যবস্থা করেন। গত ফেব্রুয়ারী মাসের মাঝামাঝি কেরোসিনের ঘাটতি আশংকা করিয়া এ. ও. সি. এবং আই. ও. সি. কর্তৃপক্ষের সঙ্গে অধিকতর পরিমাণ কেরোসিন পাঠাইবার জন্য যোগাযোগ করা হয়। আসাম অয়েল ও ইণ্ডিয়ান অয়লের একজন করিয়া প্রতিনিধি অনুসারে ত্রিপুরায় আসেন। কিন্তু সহর ও গ্রাম উভয় অঞ্চলেই আই. ও. সি. এর কেরোসিন বিক্রয় কেন্দ্রগুলি খুব কার্যকরী নহে। ভারত সরকারের নীতি অনুযায়ী আই. ও. সি. এর খুচরা কেরোসিন বিক্রয় কেন্দ্রগুলি হয় প্রাক্তন সৈনিকদের অথবা শিক্ষিত বেকার যুবক দের দেওয়া হইয়াছে। উহাদের অনেকেরই উপযুক্ত মূলধন এবং বিক্রয়ের ব্যবস্থা নাই। যদিও সরাসরি মালিকানার ইণ্ডিয়ান অয়েল কোম্পানীর এবং বেসরকারী মালিকানার আসাম অয়েল কোম্পানীর উভয়ে মিলিয়া ত্রিপুরার জন্য প্রতিমাসে ১২ লক্ষ লিটার কেরোসিন সরবরাহ করার কথা, তিনসুকিয়া এবং গৌহাটিতে তৈলবাহী ওয়াগনের অপ্রতুলতার দরুণ তাহারা পুরাপুরি সরবরাহ করিতে পারেন নাই। বর্তমান মাসের (মার্চ মাসের) প্রথম ১০ দিনে ধর্মনগরস্থিত এ. ও. সি. এবং আই. ও. সি. এর ডিপো হইতে ২.১৭,০০০ লিটার কেরোসিন সরবরাহ করা হইয়াছে, যদিও এই সময়ে স্বাভাবিক প্রয়োজন ছিল প্রায় ৪লক্ষ লিটারের। যে পরিমাণ কেরোসিন পাওয়া গিয়াছে তাহা বিভিন্ন সাবডিভিশানে বন্টন করা হইয়াছে। অমরপুর মহকুমায় পূর্বে ৭,৬০০ লিটার কেরোসিন মজুত ছিল এবং উহা বর্তমান মাসে বিক্রি করা হইয়াছে।

তৈল উৎপাদক স্থানগুলির পরিবহনের অসুবিধা এবং পরীক্ষার্থী ছাত্রগণের প্রয়োজনের কথা চিন্তা করিয়া আমি (মুখ্যমন্ত্রী) কেন্দ্রীয় রেলওয়ে মন্ত্রীর নিকট প্রতিদিন গড়ে ত্রিপুরার জন্য ১০টি তৈলবাহী ওয়াগনের ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাই। জানা গিয়াছে যে কেন্দ্রীয় রেলওয়ে মন্ত্রী মহোদয় উপযুক্ত কর্তৃপক্ষের নিকট এই বিষয়ে প্রয়োজনীয় নির্দেশ দিয়াছেন। গত ২৮শে ফেব্রুয়ারী হইতে এখন পর্যন্ত ২০টি তৈলবাহী কেরোসিন ওয়াগণ পাঠানো হইয়াছে এবং তাহাদের মধ্যে ৯টী ধর্মনগর পৌছিয়াছে। এন. এফ. রেলওয়ের লোকো কর্মীদের ধর্মঘটের দরুণ সরবরাহ বিঘ্নিত হইয়াছে এবং ফলে ত্রিপুরায় কেরোসিনের ঘাটতি দেখা দিয়াছে। ইহা অসম্ভব নহে যে কতিপয় অসাধু ব্যবসায়ী ঘাটতি পরিস্থিতির সুযোগ নিয়াছে। সেইজন্য যে পরিমাণ কেরোসিন কোম্পানীর বিক্রয় কেন্দ্রগুলিতে ছিল তাহা গত ৮।৩।৭৪ ইং তারিখ হইতে নিয়ন্ত্রণে আনিয়া আগরতলা শহরে এবং গ্রামাঞ্চলে নায্য মূল্যের দোকান মারফত বন্টন করার ব্যবস্থা করা হইয়াছে। প্রতিটি পরিবারকে রেশন কার্ড দেখাইয়া প্রতি সপ্তাহে আধা লিটার কেরোসিন সরবরাহ করার নির্দেশ দেওয়া হইয়াছিল। এই ব্যবস্থা ছাত্র এবং

অভাবাদের দূর করার জন্য সাময়িকভাবে গ্রহণ করা হয়। সরবরাহের উন্নতি হওয়ায় গত ১১।৩।৭৪ ইং তারিখ হইতে সাপ্তাহিক বরাদ্দ বাড়াইয়া এক লিটার করা হইয়াছে। তদুপরি বিবাহ বন্ধন এবং পরীক্ষার্থী ছাত্রগণের পড়াশুনা প্রভৃতির জন্য দরখাস্তমূলে অতিরিক্ত সরবরাহের ব্যবস্থা করা হইয়াছে অন্যান্য সাব ডিভিশনে ও যতদিন পর্যন্ত কেরোসিনের অভাব দূর না হয়, অনুরূপ ব্যবস্থা নেওয়া হইতেছে। প্রতিটি ন্যায্যমূল্যের দোকানের কাজ দেখার জন্য এবং কেরোসিন সহ অন্যান্য নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির সুষম বন্টনের জন্য সমস্ত এস, ডি, ও, গণকে কয়েকজন পঞ্চায়েত সদস্য নিয়া প্রতিটি দোকানের জন্য একটি করিয়া ছোট কমিটি গঠন করিতে নির্দেশ দেওয়া হইয়াছে। বে-আইনী মজুদকারীদের বিরুদ্ধে ও সরকার উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করিয়াছেন। কিছু পরিমাণ অন্যায় ভাবে মজুত করা কেরোসিন তৈল আটক করাও হইয়াছে। সরকার যত সম্ভব অল্প সময়ের মধ্যে সরবাহের উন্নতি করার জন্য সর্বপ্রকার চেষ্টা নিয়াছেন। মাননীয় সদস্যগণ এই সম্বন্ধে আশ্বস্ত হইতে পারেন। গত ১১।৩।৭৪ ইং তারিখে প্রায় এক লক্ষ লিটার কেরোসিন ধর্মনগরে আসিয়া পৌছিয়াছে।

রেল কর্তৃপক্ষ রীতিমত ওয়াগনের ব্যবস্থা করিয়া স্বাভাবিক সরবরাহ পুনরায় চালু করা মাত্রই কেরোসিনের বিক্রির উপর নিয়ন্ত্রন ব্যবস্থা তুলিয়া নেওয়া হইবে এবং কেরোসিন পুনরায় প্রয়োজন মত খোলা বাজারে পাওয়া যাইবে। কেরোসিনের বর্তমান মূল্য বৃদ্ধির কারণগুলি রাজ্য সরকারের আওতার বাহিরে।

**শ্রীবাজুবন রিয়াং :** -পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার। মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে বেআইনী মজুত তেল আটক করেছেন তার পরিমাণ এবং কাদের কাছ থেকে পাওয়া গেছে এবং সেই তেল কাদের মধ্যে বিলি করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে ডিটেলস রিপোর্ট আমার কাছে নেই। তবে আটক করা হয়েছে এই পর্যন্ত আমি বলতে পারি।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে এ, ও, সি এবং আই, ও, সি, এর যে তেল দেয় তা ত্রিপুরার সাহা ব্রাদাস এবং এ, কে, রায় চৌধুরী এবং অন্যান্য এজেন্ট-দের মারফত দেওয়া হয়। সেখানে অমরপুরে সাহা ব্রাদার্সের লাইসেন্স আছে এবং সাহা ব্রাদার্স অমরপুরের কোটার বিনিময়ে তৈল পান, কিন্তু অমরপুরে তারা রীতিমত তৈল দেন না কেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আমার ষ্টেটমেন্ট রয়েছে যে কতগুলি অসুবিধার জন্য এখানকার ডিলারাও অসুবিধায় পড়েছে। কারণ ওয়াগনের অভাবে এবং গোসলো ও ধর্মঘটের অসুবিধার জন্য এখানকার ডিলাররাও অসুবিধায় পড়েছে এবং বিভিন্ন কারণে সরবরাহের ব্যবস্থা একটু বিঘ্নিত হয়েছে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**—মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলেছেন ওয়াগনের অভাব সেটা আমরা স্বীকার করি। কিন্তু এ, কে, রায়, চৌধুরী সেখানে লাইসেন্স নিয়ে তেল দিচ্ছেন সেখানে সাহা ব্রাদার্স তেল দিচ্ছে না তার পেছনে কারণ হল অমরপুরে যেটা ক্যারিং করত সেটা ক্যারিং না করে এখানে বিক্রি করে ফাকি দিয়ে ক্যারিং এর পয়সাটা পেয়ে যাচ্ছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় যদিও এটা প্রশ্নের আকারে এসেছে তথাপি মাননীয় সদস্য যখন তুলে ধরেছেন প্রশ্নটা তাহলে এটা দেখা যেতে পারে কেন এই অবস্থাটা হয়েছে।

**শ্রীতাপস দে :**—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এই সুযোগে কিছু সংখ্যক ব্যবসায়ী অসাধুতা করেছেন। তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমি বলেছি সে কয়েকজনকে ধরা হয়েছে এবং তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—তাদের অ্যারেষ্ট করা হয়েছে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এই সম্পর্কে কেস দায়ের করা হয়েছে। তারপর যা হবে সেই সম্পর্কে আপনারা জানতে পারবেন।

**শ্রীকালীপদ বানার্জী :**—আমি জানতে চাইছি যে অ্যারেষ্ট করা হয়েছে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—আমি সেই সম্পর্কে বিস্তারিত রিপোর্ট দিতে পারছি না। তবে কোন কোন ক্ষেত্রে অ্যারেষ্ট করা হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার মহোদয়, এখানকার চাহিদা অনুযায়ী ইণ্ডেন্ট দেওয়া হয়ে থাকে এবং এতদিন পর্যন্ত কোন অসুবিধা হয় নাই। বর্তমান অবস্থায় অসুবিধা হচ্ছে বলে এই কলিং এটেনশান নোটিশ এসেছে এবং তার উত্তরও আমি এখানে দিয়েছি।

**শ্রীসমর চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে ২২ লক্ষ লিটার কেরোসিনের দরকার ত্রিপুরা রাজ্যের জন্য, সেটা ত্রিপুরা রাজ্যের কত পরিবারের জন্য এবং পরিবার প্রতি কি পরিমান তেল লাগবে, এটা কি সরকার এসেস করে দেখছেন? এবং সেজন্য আমি জানতে চাইছি এই যে সিদ্ধান্তটা নেওয়া হল, এটা কিসের ভিত্তিতে নেওয়া হল?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের অভিজ্ঞতা থেকে আমরা দেখেছি যে এই পরিমাণ তেল পাওয়া গেলে এখানকার অভাব থাকে না, এটা আমরা অতীতের অভিজ্ঞতা থেকে দেখেছি। কাজেই এর উপর ভিত্তি করে, এই চাহিদার জন্য ইনডেণ্ড দেওয়া হয়েছে।

**শ্রীসমর চৌধুরী :**—স্যার, প্রতি রেশন কার্ড পিছু আধা লিটারের ভিত্তিতে, না প্রতি রেশন কার্ড পিছু ১ লিটারের ভিত্তিতে? কারণ হয়তো দেখা গেল হঠাৎ একদিন সিদ্ধান্ত ঘোষণা করলেন কার্ড পিছু আধা লিটার কেরোসিন দেওয়া হবে। তারপর আবার এক সপ্তাহ পরে দেখা গেল কার্ড পিছু এক লিটার কেরোসিন দেওয়া হবে। অথচ কেউ কেউ ২ লিটারও নিয়ে যাচ্ছে। এই যে একটা অদ্ভুত অবস্থা চলছে, তাই আমি জানতে চাইছি এটা কিসের ভিত্তিতে সিদ্ধান্ত নেওয়া হয়?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি যে সব ক্ষেত্রের উপর ভিত্তি করে এসব বলেছেন—একমাত্র অভাবের ক্ষেত্রেই এই দেখা যায় সাধারণতঃ সাইকোলজিকাল একটা রি এ্যাকশন হয়—তখন যে যতটা পায়, ততটা নিয়ে রাখতে চায় এবং সেই সময়ে এই প্রশ্নটা উঠে। কিন্তু যখন সরবরাহ ঠিক থাকে, তখন এই সব প্রশ্ন আসে না এবং কলিং এটেনশানও আসে না।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বলেছেন, তাতে দেখা যাচ্ছে এ. ও, সি, আই, ও, সির খুচরা ব্যবসায়ীদের সঙ্গে একটা যোগাযোগ থাকে। এই ক্ষেত্রে প্রাক্তন সৈনিক যাদের যথেষ্ট আর্থিক সচ্ছলতা না থাকায় তারা রীতিমত কেরোসিন আনতে পারছে না এজন্যও অনেক সময়ে কেরোসিনের দাম বাড়ছে। আবার সরকার থেকে সিদ্ধান্ত নেওয়া হল যে কাউকে আধা লিটার আর কাউকে ১ লিটার করে কেরোসিন দেওয়া হবে। এখন এই যে রেশন দোকানের মারফতে কেরোসিন দেওয়া হচ্ছে, এটা সরকারের পারমেনেন্ট কোন কিছু না অভাবের পরিপ্রেক্ষিতে একটা সাময়িক ব্যবস্থা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এটা আমার ষ্টেটমেন্টে আছে যে এটা একটা সাময়িক ব্যবস্থা।

**শ্রীঅনিল সরকার :**—কেরোসিন যেটা আছে, এটা সরকার নিজেই জানে এবং সরকার এটাকে সহজে নিয়ন্ত্রন করতে পারেন। এটা ধান সংগ্রহের মত গ্রামাঞ্চলে খুঁজে বাহির করতে হয় না। এটা যদি করা হয় যে পঞ্চায়েতের যে সমস্ত রেশন সপ আছে তার মাধ্যমে কেরোসিন তেল সরবরাহ করার ব্যবস্থা করলে ভাল হয়, কাজেই এই সম্পর্কে কোন নীতি সরকার গ্রহণ করবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার মহোদয়, সরবরাহের অভাবে যদি থাকে, তাহলে সব সময়েই এই নীতি কার্য্যকর করা হয়। কিন্তু সরবরাহ যখন প্রচুর থাকে, তখন রেশন দোকান মারফতে এটা দেওয়ার কোন প্রশ্ন উঠে না কারণ তখন খোলা বাজারে প্রচুর তেল পাওয়া যায়।

**শ্রীঅনিল সরকার :**—স্যার আমরা লক্ষ্য করেছি যে ছাত্রছাত্রীদের বার্ষিক পরীক্ষার সময় অথবা কলেজের পরীক্ষার সময়ে যখন নাকি কেরোসিন তেলের বিশেষ দরকার হয়, ঠিক সময়ে হঠাত বাজারে কেরোসিন তেল থাকে না। বিশেষ করে ব্যবসায়ীরা বছরে কতগুলি সময়ে কেরোসিন তেলের কৃত্রিম অভাব সৃষ্টি করে বেশী দাম নেওয়ার চেষ্টা করে। আর সেখানে মন্ত্রী মহোদয় বলেছেন প্রচুর সাপ্লাই থাকলে, কোন অসুবিধা হয় না, ঠিক সেই প্রচুর সাপ্লাইর মধ্যে ব্যবসায়ীরা বেশ কয়েক পয়সা লুঠে নেওয়ার ব্যবস্থা করে। সেইজন্য আমি বলছি যে এটাকে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মধ্যে গণ্য করে প্রত্যেকটি রেশন দোকানের মারফতে সাধারন মানুষের সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার মহোদয়, আমি যে কথাটা আগে বলেছি যে যখন সাপ্লাইটা কম থাকে তখন নানা রকম অভাবের সৃষ্টি হয়, আর্টিফিসিয়েল ওয়ান্ট যেটা, সেটাও করা হতে পারে। সেজন্য সাময়িক ভাবে আমরা এই ব্যবস্থাটা গ্রহন করেছি এবং রেশন দোকানের মারফত যাতে সাধারণ মানুষের কাছে যতটা সম্ভব পৌছে দেওয়া যায়। আর যদি মাননীয় সদস্যরা বলেন যে রেশন দোকান মারফত সরবরাহ করতে হবে, তাহলে আমরা সেটাও ভেবে দেখতে পারি।

**শ্রীসমর চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় বর্ত্তমান সময়ে গ্রামাঞ্চলের মানুষ যখন অর্দ্ধাহারে এবং অনাহারে থাকছে, তখন ঠিক এই সময়ে প্রতি লিটার কেরোসিন তেলএর দাম ১৫ পয়সা বাড়ানোর ফলে তাদের কেরোসিন তেল কেনারও ক্ষমতা নেই। কাজেই এই অবস্থায় সরকার থেকে সাবসিডি দিয়ে সাধারণ মানুষের কেরোসিন তেল পাওয়ার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, এই সম্পর্কে বর্তমানে আমাদের কোন পরিকল্পনা নাই।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে অন্যায় ভাবে আটক করা এই তেল, তার পরিমাণ কত? এবং যারা মজুত করে রেখেছিল তারাই দোষী না তাদের সঙ্গে অন্য কেউ জড়িত আছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত**:—এর মধ্যে যখন আসে, তখন মাননীয় সদস্য থেকে মন্ত্রী পর্যন্ত সবাই জড়িত থাকতে পারেন।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় তাঁর ষ্টেটমেন্টে বলেছেন যে আই, ও, সি এবং এ, ও, সির আমদানি কমে যাওয়ার ফলে এই কেরোসিন তেলের অভাব হচ্ছে। এটা মন্ত্রী মহোদয় ক্লেরিফিকেশন করবেন কি যে এটা সাহা ব্রাদার্সের শেয়ারের গোলমালের জন্য তারা ঠিক মত তেল আনছেন না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্ন কোম্পানি এবং ডিলারদের মধ্যে যে ব্যবস্থা আছে, যেই ডিলার এবং এজেন্সীর ব্যাপার নিয়ে। কিন্তু আমাদের প্রশ্ন সেটা নয়, আমরা যেটার জন্য চিন্তিত সেটা হচ্ছে আমাদের এখানে কেরোসিন পাওয়াটা।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে অন্যায়ভাবে মজুত করা তেল, তার পরিমাণ কত এবং এর সংগে আর যারা জড়িত আছে তাদের সম্পর্কে বিশেষভাবে ইনকোয়েরী করা হয়েছে কিনা এবং করলে তারা কারা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—স্যার, তদন্ত যখন চলছে, তখন সেটা শেষ না হওয়া পর্যন্ত, এটা সম্পর্কে কিছু বলা যাবে না।

**শ্রীনরেশ চন্দ্র রায়** ;—মাননীয় মন্ত্রী মহোদয়, মজুত তেলের পরিমাণ কত, সেটা আমি জানতে চেয়েছিলাম?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—স্যার, এই তথ্য আপাততঃ আমার কাছে নাই।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই সংকট দূর করার জন্য সরকার তরফ থেকে কি কি প্রচেষ্টা নেওয়া এবং আর কত দিনের মধ্যে এই সংকটটা দূর করা যাবে বলে আশা করেছেন, আমাদেরকে জানাতে পারেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—আমার ষ্টেটমেন্ট এই সম্পর্কে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটি বলা হয়েছে এবং এটা বলা যায় না সংকট দূর করা যাবে এই আশ্বাস দেওয়া সম্ভব নয়। এটা যেহেতু আমাদের আওতার বাইরে। আর যদি রেলওয়ের ধর্মঘটের জন্য ওয়াগন ইত্যাদি বন্ধ হয়ে যায় তাহলে আমরা এই সংকট দূর করতে পারব এই কথা দেওয়া সম্ভব নয়।

**শ্রীসমর চৌধুরী**:—দিল্লী আগরতলার মধ্যে দৌড়া দৌড়িটাই কি উনার আয়ত্বাধীন আর বাকী সমস্যাগুলি কি উনার আয়ত্বের বাইরে (ইন্টারাপশান)

**শ্রীসুখময় সেনগুপ্ত**:—মাননীয় মহোদয়, উনি যে পয়েন্টার ক্লেরিফিকেশান চাইছেন সেই সম্পর্কে আমি বলছি—যদিও এটা ইররিলিভেন্ট—এবং এখন সংকট চলছে এবং সব সংকট শুধু চিঠি পত্র লিখে সামাধান করা যায় না। সেজন্য আলাপ আলোচনার দরকার পরে এক বারের

জায়গায় ১৪ বার এবং সেটি ত্রিপুরার সার্থেই দৌড়া দৌড়িটা করা হচ্ছে। আজকে যে সংকট এসেছে—এই যেমন কেরোসিন সংকট সামলানো গিয়াছে এখন পর্য্যন্ত সেটাও এই দৌড়া দৌড়ির ফলেই।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহাশয় একটা তারিখ দিয়েছেন যে দিন থেকে ০·১৫ পয়সা কেরসিনের দাম বেড়েছে—তার আগেই কোন কোন দোকানে কেরসিন মজুদ করেছিল এবং দাম বাড়ার যারা সেই কেরসিন বিক্রী করল সেই ব্যাপারে কোন তদন্ত করে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল কি না এটা জানাবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই তেল যদি কেউ ষ্টক করে রাখে বাড়ীতে এবং পরে যদি সে দাম ০·১৫ পয়সা বাড়ার পর বিক্রী করে—এটা সম্ভব হতে পারে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—বাড়ীতে নয় বিভিন্ন দোকানে হয়েছে ধর্ম্মনগরে হয়েছে এবং অন্যান্য স্থানে ও হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত**—অসম্ভব নয়।

**মিঃ স্পীকার :**—নেক্সট বিজনেস অব দি হাউস (ইন্টারাপশান)

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় স্পীকার স্যার, আমার একটা প্রিভিলেজ মোশান ছিল সেটির কি হল ?

**মিঃ স্পীকার :**—সেটি এখনও আমার এক্সামিনেশান শেষ হয়নি। I request the Hon'ble Chief Minister to make a statement on the Calling Attention Notice of Shri Kalipada Banerjee on—সাব্রুম মহকুমার বেতাগা গ্রামে গত ১লা মার্চ ১৯৭৪ইং তরিখ রাত্রে পাঁচ বাড়ীতে ডাকাতি সম্পর্কে।

**Shri Sukhamoy Sen Gupta** :—Calling Attention Notice by Shri Kalipada Banerjee, M. L. A. :—সাব্রুম মহকুমা বেতাগা গ্রামে গত ১লা মার্চ তারিখ রাত্রিতে পাঁচ বাড়ীতে ডাকাতি সম্পর্কে :—

গত ১লা, ২রা মার্চ তারিখ মধ্য রাত্রিতে বেতাগা গ্রামে পাশাপাশি পাঁচ বাড়ীতে ডাকাতি হয়।

বেতাগা গ্রামে ত্রিপুরা বাংলাদেশ সীমান্ত গ্রামে সাব্রুম মহকুমায় অবস্থিত। অপরদিকে আম্বারমানিক চা বাগান (বাংলাদেশ)। মধ্যখানে ফেণী নদী।

উক্ত ডাকাতির খবর ঘটনার প্রায় ১২ ঘন্টা পরে (প্রায় ১১ইটা) শ্রীশচীন্দ্র কুমার ভৌমিক (পিতা মৃত রাম কুমার ভৌমিক) সাং হরবাতলি থানা সাব্রুম মহাশয়ের এবএজাহার মূলে প্রাপ্ত। শ্রী ভৌমিক নিম্নলিখিত মর্ম্মে গত ২।৩।৭৪ ইং থানায় এজাহার দেন।

গত ২রা মার্চ শনিবার ভোর রাত্রে বেতাগা নিবাসী আমার দুই ভ্রাতুষ্পুত্র (বেতাগা নিবাসী আমার ছোট ভাই জিতেন্দ্র কুমার ভৌমিকের দুই ছেলে শ্রীমান গংগা প্রসাদ ভৌমিক ও শ্রীমান কাঁলাচান ভৌমিক) বেতাগা হইতে আসিয়া আমাকে জানায় যে গত রাত্রে প্রায় ৭।৮ জন ডাকাত তাহাদের ঘরের দরজা ভাংগিয়া প্রবেশ করে এবং আমার ছোট ভাইর স্ত্রীকে আক্রমণ করিয়া নগদ কাপড় চোপড় ও অলংকার লুঠ করিয়া লইয়া যায়। আমার ছোট ভাই বাড়ী ছিলনা নিমন্ত্রণ উপলক্ষে ঐ দিন দ্বিপ্রহরে মনু বাজার গিয়েছিল। উক্ত খবর পাইয়া আমি সঙ্গে সঙ্গে

ভ্রাতুষ্পুত্রের সঙ্গে বেতাগা চলিয়া যাই। গিয়া দেখি ছোট ভাইয়ের ঘরে দরজা ভাঙ্গা—ট্রাংক সুটকেস ইত্যাদি ঘরে বিক্ষিপ্ত ভাবে ছড়াইয়া রহিয়াছে। ভাইয়ের মেয়ে প্রীতি রাণী দের মুখে শুনি যে ল্যাংপেন্ট ও সার্ট পরিহিত ১৭/১৮ জন লোক (তাদের মধ্যে তিনজনের ছোট বন্দুক ছিল অন্য লোকদের কাছে লাঠি ও ছোড়া ছিল) ঘরে ঢুকিয়া আমার ছোট ভাইয়ের স্ত্রীর মাথায় আঘাত করে এবং শাসায় যে যদি উনি চিৎকার করেন তবে মাথায় কেরোসিন তৈল ঢালিয়া লাগাইয়া দিবে। দুর্বৃত্তগণ নগদ, গয়না কাপড় চোপড় আমার ছোট ভাইয়ের বাড়ী হইতে লুঠ করিয়া লইয়া যায়। ঐ বাড়ী থাকা কালিন আমি আরও জানিতে পারি যে বেতাগায় সর্বশ্রী কিরণ ভৌমিক, সুরেন্দ্র কুমার দে এবং প্রকাশ লোধের বাড়ীতেও ডাকাতি হয় এবং ডাকাতগণ টাকা অলংকার ও কাপড় চোপড় ঐ বাড়ী হইতে লুঠ করে। আমি ইহাও জানিতে পারি যে ঐ দুর্বৃত্তগনের মধ্যে কিছু সংখ্যক আন্তারমানিক চা বাগানের (বাংলাদেশ) লেবার বটে। এবং তদন্তকালীন সমস্ত প্রকাশ পাইবে।

সাবরুম থানার পুলিশ এজাহার পাইয়া এফ, আই, আর ২(৩) ৭৪ (৩৯৫/৩৯৭ ভারতীয় দণ্ডবিধি ধারা) রেজিষ্ট্রী করেন এবং তদন্তের জন্য প্রায় ২ টায় ঘটনা স্থলে যায়। তদন্তে প্রকাশ পায় যে ডাকাতগণ প্রায় সংখ্যায় ১২ জন। তাদের নিকট দুইটি ছোড়া ছিল। ঘটনা স্থলে সাবরুম থানা হইতে প্রায় ১২ মাইল দক্ষিণ পশ্চিমে অবস্থিত। নিকটতম বি, ও, পি, ছোটখিল ঘটনাস্থল হইতে পাঁচ মাইল দূরে। প্রায় আড়াই থেকে তিন মাস আগে ব্রজনগরে দুইটি ডাকাতি উপলক্ষে ব্রজনগরে পুলিশ ঘাটি স্থাপন করা হয়। যে সমস্ত বাড়ী হইতে টাকা পয়সা কাপড় চোপড় লুঠ করা হইয়াছিল তাহার বিবরণ নিম্নে দেওয়া গেল।

১) শ্রীজিতেন্দ্র ভৌমিকের বাড়ী পিতা মৃত রাম কুমার ভৌমিক :—

| | | |
|---|---|---|
| নগদ | ... | ১,৫০০ টাকা |
| অলংকার | ... | ৪,৪০০ প্রায় |
| কাপড় চোপড় | ... | ৩০০ ,, |

২) শ্রীকিরণ চন্দ্র ভৌমিক, পিতা মৃত শরত চন্দ্র ভৌমিকের বাড়ী :

| | | |
|---|---|---|
| নগদ | ... | ৮০০ টাকা |
| বসন পত্র | ... | ৪০০ টাকা প্রায় |
| অলংকার | .. | ২,৬০০ টাকা প্রায় |
| কাপড় চোপড় | ... | ১০০ ,, ,, |
| পাক মুদ্রা ১০০ টাকার | | |
| মোট ৪টা | ... | ৪০০ ,, |
| | | ৪,১০০ টাকা প্রায় |

৩) শ্রীপ্রকাশ চন্দ্র লোধ, পিতা মৃত ভৈরব চন্দ্র লোধের বাড়ী :

| | | |
|---|---|---|
| নগদ | ... | ২৫০ টাকা |
| বাসন | ... | ১,২০০ ,, প্রায় |
| কাপড় চোপড় | ... | ৮০ ,, ,, |
| | | ১,৫৩০ টাকা প্রায় |

৪) শ্রীসুরেন্দ্র দে, পিতা মৃত গোলক চন্দ্র দের বাড়ী ;

| | | | |
|---|---|---|---|
| নগদ | | ২০০ টাকা | |
| অলংকার | ... | ৮০০ ,, | প্রায় |
| কাপড় চোপড় | ... | ৭০ ,, | প্রায় |
| | | ১,০৭০ টাকা প্রায় | |

৫) শ্রীনিমাই বরণ লোধ, পিতা প্রকাশ চন্দ্র লোদের বাড়ী :

| | | |
|---|---|---|
| নগদ | ... | ৩০০ টাকা |
| বাসন | ... | ৫০ টাকা প্রায় |
| | | ৩৫০ টাকা প্রায় |

নগদে, বাসনে কাপড় চোপড় ও অলংকারে মোট প্রায় ১৩,৫১০ ( ৩,৩৫০ নগদ সহ )।

বাড়ীগুলি একত্রে সন্নিবিষ্ট এবং বর্ডারের সন্নিকট এবং সব কয়টি ডাকাতি প্রায় একই সময়ে সংঘটিত হইয়াছে বলিয়া অনুমান করা হয়। প্রায় ৫০/৬০ মিনিট কাল ডাকাতগণ উক্ত কার্য্যে ব্যাপৃত ছিল বলিয়া অনুমিত হয়।

তদন্তকালীন কিরণ ভৌমিক জানান যে তিনি কয়েকজনকে চিনেন কারণ তাহারা নাকি বাংলাদেশ স্বাধীনতা আন্দোলনের সময়ে ত্রিপুরায় আশ্রয় নিয়াছিল। কেহ কেহ তদানীন্তন বাংলাদেশের মুক্তি যুদ্ধা।

বাংলাদেশের রামগড়ের বি,ডি,আর এর সুবেদারের সহিত যোগাযোগের চেষ্টা করিয়া সাবরুম থানার ও, সি, ব্যর্থকাম হয়। তবে দক্ষিণ ত্রিপুরার জেলা শাসক বাংলাদেশের জেলা শাসকের সহিত যোগাযোগের চেষ্টা করিতেছেন। বি, এস, এফ, ইতিমধ্যে এক মিটিং করিয়াছেন তবে এই ডাকাতি সম্পর্কে এখন কোনও মিটিং হয় নাই।

পুলিশ পেট্রল ব্যবস্থা বাড়াইবার জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। কাহাকেও ধরা হয় নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে যারা ডাকাতি করেছে তারা ৭/৮ জন কি এক সঙ্গে ডাকাতি করেছিল ? মাত্র কি ৭/৮ জন ডাকাত ছিল ? যারা এক সঙ্গে ডাকাতি করছিল না কি এক বাড়ীতে ৭/৮ জন করে গেছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এখানে আগেই বলা হয়েছে যে তদন্তের সময় দেখা গেছে তারা সর্বমোট ১২ জন ছিল এবং তারাই এই ৫টা ডাকাতির জন্য দায়ী।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—স্যার, এর আগে যে ডাকাতি হয়েছে যার কথা তিনি এখানে উল্লেখ করেছেন, মাননীয় মন্ত্রীমশায় জানেন কি যে সেই সময় বাংলা দেশ থেকে বি, ডি, আর এপারে চলে এসেছিল ? এই খবর কি উনার জানা আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে এই কলিং অ্যাটেনশনের আওতায় পড়ে না। তবে ঘটনাটা কেবল এইটার সংগে উল্লেখ করেছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—এটা কি ধরণের কথা, ওখানে লোকেরা বলছে যে প্রায় পাশাপাশি জায়গা, আমার কাছে খবর দিয়েছে, ঘটনাস্থল আমার এলাকার মধ্যেই পড়ে তাতে তারা বলছেন যে বাংলাদেশ থেকে বি, ডি, আর, ডাকাতদের সঙ্গে এসেছিল। ওখানকার বি, ডি, আরের সঙ্গে যোগাযোগের চেষ্টা করা হয়েছিল কিন্তু পারা যায় নি। রাজ্যসরকারের কি কোন দায়িত্ব নেই এই সম্পর্কে? সাবরুম সাবডিভিশন জুড়েই বর্ডার এই ডাকাতির ফলে মানুষ আতঙ্কগ্রস্ত হয়েছে, এই খবর মাননীয় মন্ত্রীমশায় জানেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বি, ডি, আরের সঙ্গে যোগাযোগের চেষ্টা করে ব্যর্থকাম হওয়ার পর জেলাশাসক নিজেই এইটার দায়িত্ব নিয়েছেন। জেলা শাসক অপর পক্ষের জেলা শাসকের সঙ্গে যোগাযোগ করে আলোচনা করার পর যা করতে হয় সেইটা করা হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—আমার পয়েন্ট অব ক্লারিফিকেশন স্যার, বাংলাদেশ আমাদের মিত্র রাষ্ট্র, সেখান থেকে ডাকাতরা এসেছিল, নিশ্চয়ই বাংলাদেশ সরকার তাদেরকে আশ্রয় এবং প্রশ্রয় দেবেন না, গ্রামবাসীরা লোকের নাম জানেন এবং লোক চিনেছেন, সেখানে এবং তথ্যের ভিত্তিতে রাজ্য সরকারের হোম ডিপার্টমেন্ট কি বাংলাদেশের হোম ডিপার্টমেন্টের সংগে যোগাযোগ করতে পারেন না?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, গভার্ণমেন্ট টু গভর্ণমেন্ট করতে গেলে যে সময়টা নষ্ট হবে তার চেয়ে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট টু ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট যদি হয় তবে সেইটা তাড়াতাড়ি হবে এবং তাড়াতাড়ি এই কাজের সুরাহা হতে পারে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় স্পীকার স্যার, গত ৮ই ডিসেম্বর এক ডাকাতি হয়েছে ১৪ই ডিসেম্বর আর এক ডাকাতি হয়েছে তারপর ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট, আমি জানি সেখানে দক্ষিণ ত্রিপুরার ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট পার্বত্য চট্টগ্রামের ডি, সির সঙ্গে যোগাযোগের চেষ্টা করছেন, এখানকার এস, পি, সেখানকার এস, পির সঙ্গে যোগাযোগের চেষ্টা করেছেন কিন্তু তারা যোগাযোগ করেও পারেন নি। কাজেই তারপর ওরা যখন পারেন নি তখন এখানকার রাজ্য সরকার যদি কিছু না করেন তাহলে কাজ হবে না। ডিসেম্বরে হয়েছে ডাকাতির ঘটনা তারপর ক্রমাগত হচ্ছে। তারপর মানুষ যদি গ্রাম ছেড়ে চলে যায় তারা বলেছে কাজেই আমি এই আশ্বাস কি পাব যে রাজ্যসরকারের হোম ডিপার্টমেন্ট বাংলাদেশের সঙ্গে যোগাযোগের মাধ্যমে অবিলম্বে মিটিংএ বসবেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে জেলাশাসকের সঙ্গে অপর পক্ষের জেলাশাসকের দ্বারা না হলে আমি ওখানে মাননীয় সদস্যগণকে একটা কথা বলতে চাই যে গভার্ণমেন্ট টু গভার্ণমেন্ট এইটা টেইক আপ করা হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—ব্রজেন্দ্রনগরে দুটা ডাকাতি ডিসেম্বর মাসে হয়েছে, আমি জানি তখনকার সব অফিসার আমার সঙ্গে আলোচনা হয়েছে, সি, আর, পি, অফিসারেরা আমাকে বলেছেন যে তারা কিছুতেই যোগাযোগ করতে পারছেন না, এমন কি ওখানকার সুবেদার এখানকার সুবেদারের সঙ্গে কথা বলে না। কাজেই এইটা ডিসেম্বর মাস থেকে শুরু হয়েছিল সাংঘাতিক অবস্থা, সমগ্র অঞ্চল আতংকিত হয়েছে তারা বলছেন যে আমরা এখান থেকে চলে যাব অন্য কোন জায়গায় আমাদেরকে জায়গা দেওয়া হোক তাহলে এই অবস্থাতে কি করা যায়? কাজেই এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলবেন যে অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা করা হবে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমি আগেই বলেছি যে মাননীয় সদস্যরা নিশ্চিন্ত থাকতে পারেন যে এই সম্পর্কে প্রয়োজন হলে গভার্ণমেণ্ট থেকে এ্যাড-মিনিষ্ট্রেটিভ লেভেলে যেটা করা দরকার সাধারণতঃ এইটা হয়ে থাকে ডিষ্ট্রীক্ট লেভেল থেকে অনেক সময়। জেলাশাসক জেলাশাসকের মধ্যে করলে হয়তো কেসটা তাড়াতাড়ি হবে এইজন্য আমরা বলছি যে জেলাশাসককে তাড়াতাড়ি যোগাযোগ করার জন্য। তাদের দ্বারা যদি না হয় নিশ্চয়ই এইটা বাংলাদেশের গভর্ণমেণ্টের সাথে যোগাযোগ করা হবে গভার্ণমেণ্ট টু গভার্ণমেণ্ট লেভেলে চেষ্টা করা হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—আমি বলছি যে ডিসেম্বর থেকে কেসটা চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী কি এইটা স্বীকার করতে পারেন না যে রাজ্য সরকার এইটার কি ব্যবস্থা করবেন? যদি না পারা যায় তবে করা হবে উনি বলছেন। উনি কি এই রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করবেন এই কথা বলতে পারেন না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা একটা বিশেষ ঘটনা সংগে যেহেতু তারা বলেছেন যারা থানায় এজাহার করেছেন যে তারা লোক চিনেছেন নামও হয়তো বলতে পারেন আমি জানি না তাহলে এইটা ডিষ্ট্রীক্ট লেভেলে না দিয়ে এস, ডি, ও লেভেলে দিলে বোধ হয় এইটা তাড়াতাড়ি হয়ে যেত যেহেতু ওটা আমাদের মিত্র রাষ্ট্র। সেইজন্য তাড়া-তাড়ি করার জন্য আমরা এইটার জন্য অপেক্ষা করছি। যদি এইটা না হয় তাহলে আমরা গভার্ণমেণ্ট থেকে চেষ্টা করবো।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় স্পীকার স্যার, উনি বলছেন এস, ডি, ও লেভেলে যদি হয়, এস, ডি, ও লেভেলে কি করে হবে বাংলাদেশ থেকে কেউ আসছে না এমন কি ওখানকার সুবেদারের সংগেও কথা বলতে পারছেন না আমাদের পুলিশ।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—ডি, এম, লেভেলে চেষ্টা করে যদি ব্যর্থ হওয়া যায় তাহলে নিশ্চয়ই অ্যাটেমণ্ট নেওয়া হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় মুখ্যমন্ত্রী কি বলতে চেয়েছেন যে আমি যা বলছি এখানে সেইটা সত্য নয়? আমি বলছি ডি, এম, চেষ্টা করেছেন পারেন নি। উনি কি খবর নিয়েছেন যে ওরা কি করছেন? মাননীয় মুখ্যমন্ত্রী কি খবর রেখেছেন কি রকম ডাকাতি হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে যে কথা মাননীয় সদস্য বলে-ছেন তার বোধ হয় সবটাই সত্য বলে ধরে নিতে পারি না। কারণ ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট পার-মিশন ছাড়া অপর পক্ষের সংগে আলোচনা করতে পারেন না। যে মুহূর্তে ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেট পারমিশন চেয়েছেন যে আমরা এই ব্যাপারে ওদের সঙ্গে আলোচনা করবো, এই পারমিশন বাদে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট আলোচনা করতে পারেন না, মানে কণ্ট্াক্ট করতে পারেন না, কাজেই তিনি যে কথা বলেছেন যে চেষ্টা করেছেন কণ্টাক্ট করতে সেই কথা ঠিক নয়।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—তাহলে গভর্ণমেণ্ট লেভেলে করুন, আমি জিজ্ঞাসা করছি কেন করেছেন না? আগে এই সম্পর্কে কি মাননীয় মন্ত্রীমশায়—

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট নিজে স্বেচ্ছায় করতে পারেন না পারমিশন যদি না থাকে। কারণ অপর পক্ষের রাষ্ট্রের সঙ্গে যোগাযোগ

সম্ভব নয় এই ভাবে। কাজেই পারমিশন নিতে হয়, পারমিশন নেওয়ার জন্য চেয়েছেন এবং পারমিশন দেওয়া হয়েছে। এখন হয়তো যোগাযোগের ব্যবস্থা হবে। মাননীয় সদস্য যে কথা বলেছেন আমার মনে হয় হয়তো ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের কথা উনি শুনতে ভুল করেছেন অথবা ঠিকমত খবরটা পান নি।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—তাহলে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট কবে পারমিশন চেয়েছিলেন? এবং কবে সেই পারমিশন গ্রান্ট করা হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা কলিং অ্যাটেনশন মার্চের খবর বেশী দিনের খবর নয়।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় স্পীকার স্যার, এইটা হল মার্চ এর আগের ঘটনা ঘটেছিল ডিসেম্বর মাসে। ডিসেম্বর মাসের ঘটনার সময় ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট পারমিশন চেয়েছিলেন কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এর আগেরবার ওখানে কি হয়েছে সেই কথা আমি বলতে পারছি না। আমি এই কলিং অ্যাটেনশনে যে বিষয়ের উপর হয়েছে তার উপর কথা বলতে পারি।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব ক্লারিফিকেশন, ডিসেম্বর থেকে মার্চ মাস, এই সময়ের মধ্যে এতগুলি ঘটনা ঘটেছে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি জানতে চাই যে ডিসেম্বর থেকে মার্চ মাস এই মাঝখানে এই সময়ের ভিতর কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে রাজ্য সরকারের তরফ থেকে আমি জানতে চাই স্যার।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে ষ্টেটমেন্টে পরিস্কার ভাবে বলা হয়েছে যে এইটা যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী চেষ্টা করতে হয় লোকেলি তারপর ষ্টেট লেভেল। ষ্টেট লেভেলে যখন হবে সেই সময়ে আসলে পরে ষ্টেট লেভেলে দেখা হবে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, ঐ অঞ্চলের সমস্ত মানুষ আতংকগ্রস্ত ডাকাতের সন্ত্রাসে তাদেরকে তারা রেখে একটা সরকার এইভাবে চলতে থাকবে তার কোন দায়িত্ব থাকবে না?

**মিঃ ডেঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এইটার উত্তর ক্লারিফিকেশন তো দেওয়া হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—আমার পয়েন্ট অব ক্লারিফিকেশন, আমাদের মাননীয় সদস্য যিনি কলিং অ্যাটেনশন এনেছেন তিনি সন্তুষ্ট হতে পারছেন না এবং আমিও সন্তুষ্ট হতে পারছি না। আমার স্পেসিফিক উত্তর চাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এই স্পেসিফিক উত্তর কলিং অ্যাটেনশন করে কতটুকু জানা যায় আমি জানি না তবে যতটুকু ফ্যাক্ট সেটা এখানে উদ্ধৃত করা হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—স্যার, কলিং অ্যাটেনশন ড্র করতে চেয়েছি সরকারের। রাজ্য-সরকারের এখানে প্রতিনিধি মুখ্যমন্ত্রী তিনি পরিস্কার বলেছেন এতখানি দায়িত্ব নিতে পারছি না।

**মিঃ ডেঃ স্পীকার** :—মিনিষ্টার তো ষ্টেটমেন্ট দিয়েছেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, একটা কলিং অ্যাটেনশন উদ্দেশ্য থাকে কলিং অ্যাটেনশনের ফ্যাক্ট জানার জন্য এবং যে ফ্যাকটা বলা হয়েছে বিবৃত করা হয়েছে তারপর যদি কোন জায়গায় দরকার হয় তাহলে ক্লারিফিকেশন হতে পারে যে ফ্যাকটা বিবৃত করা হয়েছে সেইটা বুঝতে পারলাম না এই জায়গায় একটু ক্লারিফিকেশন দরকার। এইভাবে হতে পারে না হলে কলিং অ্যাটেনশান অন্যের কোন উদ্দেশ্য নেই। বার বার বলা হচ্ছে যে এইটার একটা একটা প্রসেস আছে। আগে যতবার হয়েছে তাদের সংগে যোগাযোগের চেষ্টা করা হয়েছে এবং বর্ডার সিকিউরিটির সংগে যোগাযোগের জন্য সেখানে ও. সি, চেষ্টা করছেন যতটুকু একটা রাষ্ট্রের সঙ্গে করা যায় সেইদিকে ব্যবস্থা করেছেন। বিশেষ করে কলিং অ্যাটেনশন এসেছে যখন মাসের ব্যাপারে এইটার সম্পর্কে ওখানে যোগাযোগের চেষ্টা চলছে, ফলে হতে পারে তখনই বুঝা যাবে কোন অ্যাকশান নিয়েছে কি না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—নেক্সট আইটেম।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—স্যার, আমার পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মুখ্যমন্ত্রী কলিং অ্যাটেনশনের ব্যাখ্যা করেছেন কিন্তু হয় নি। কলিং অ্যাটেনশনের উদ্দেশ্য হচ্ছে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করবো এবং সেইজন্য একটা বিবৃতি সরকার দেবেন, ষ্টেটমেন্ট দেবেন কি ফ্যাক্ট এন্টায়ারটা, ঘটনা কি এক রাত্রে ৭টা ডাকাতি হয়েছে। আমি এই ঘটনাটা কলিং অ্যাটেনশনে মাধ্যমে এনেছিলাম এইজন্য কে তা না হলে কলিং অ্যাটেনশন আসবে না, ডিসেম্বরের ঘটনা যদি কলিং অ্যাটেনশনে আনি তাহলে হয় না, সেই ঘটনা তিনি তার ষ্টেটমেন্টে বলেছেন ঠিক করেছেন ডাকাত এসেছে বাংলা দেশ থেকে এখানে—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ঘটনা ঘটেছে গত ডিসেম্বরে। উনি উনার ষ্টেটমেন্টে বলেছেন যে গত ডিসেম্বরে ডাকাতি হয়েছে সেটা ঠিকই বলেছেন। কিন্তু ঘটনা কি? বাংলাদেশ থেকে ডাকাত এসেছে ডাকাতি হয়েছে থানায় এজাহার দিল, পুলিশ সেখানে গেল. কিন্তু তাতে কি লাভ হল? কারণ লোকগুলি অর্থাৎ যাদের বাড়ীতে ডাকাতি বলেছেন যে বাংলাদেশ থেকে ডাকাত এসেছে, সি, আর, পি, সেখানে যেতে পারেনি, ডাকাতেরা ফায়ার করেছে। অনেক লোক সেখানে জমায়েত হয়েছিল, গুলি করেছে, কিন্তু কি লাভ হল। আমি জানি সেই সময়ে আমাকে বলা হয়েছে, অফিসার আমাকে বলেছেন যে রাজ্যসরকারের পারমিশান লাগবে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পারমিশান চাওয়া হয়েছিল কিন্তু পারমিশান দেওয়া হয়নি। এখনও যোগাযোগ করতে পারেনি। ডিসেম্বরে পারমিশান চাওয়া হয়েছিল, তাঁরা দেননি। লাইফ এণ্ড প্রপ রটি আনসিকিউরড যদি কোন ভারতীয় নাগরিক ফিল করে, রাজ্যসরকারের কি এতে কোন দায়িত্ব নেই? আমি সব ঘটনা জেনে প্রতিকার চাইলাম, কিন্তু কোন প্রতিকার হল না। আমি এই আশ্বাস চাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে যে এর প্রতিকার হবে। সেখান থেকে লোক চলে যাবেনা, সেটা দেখার দায়িত্ব রাজ্য সরকারের আছে এই আশ্বাস মাননীয় মুখ্যমন্ত্রী কাছ থেকে আমি চাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে বারবার বলা সত্বেও যে যেহেতু এতে অন্য রাষ্ট্র ইনভলভড, এটার ব্যবস্থাপনা করতে গেলে কতকগুলি নিয়মবিধি মেনে নিতে হয়। এটা আমাদের নিজের হাতে নয়। আমি কয়েকদিন আগে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই বিষয়ে আলাপ আলোচনা করেছি, সেখানে বর্ডারে আউটপোষ্ট খোলা হয়েছে, তারা তাদের সহযোগিতা করছে। অপর রাষ্ট্রের সংগে যোগাযোগ হওয়ার পর বলতে পারব।

**শ্রীসমর চৌধুরী** :—এটা শর্ট ডিসকাশনে আনা হউক।

**মিঃ ডেপুটি স্পীকার** :—উনি ষ্টেটমেণ্ট দিয়েছেন।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটা ডিসকাশনে আনা হউক।

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমি বারবার বলছি একটা কথা যে যেহেতু এটাতে অপর রাষ্ট্র ইনভলভড, এই ব্যাপারে কতকগুলি নিয়মবিধি মেনে চলতে হয়। সুতরাং যত তাড়াতাড়ি সম্ভব তাদের সঙ্গে আলাপ আলোচনা করে দেখব এর কি করতে পারি। এর আগে কিছু বলা যায় না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—প্লীজ টেক ইউর সিট।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই অঞ্চলের জনসাধারণের মনে আতংকের সৃষ্টি হয়েছে, তারা আমাকে বলেছে যে আমাদের অন্যত্র জায়গা দিন, আমরা চলে যাব। তারা তাদের জমি জায়গা ছেড়ে চলে যেতে চায়। আমি এর জবাব চাই যে ঐ অঞ্চলের মানুষ শান্তিতে থাকতে পারবে, ঐ অঞ্চল ছেড়ে চলে যেতে হবে না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য, আপনি প্রশ্ন করছেন কেন। আপনি ক্ল্যারিফিকেশন চাইতে পারেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ক্লারিফিকেশানেই বলছি। উনি যে ষ্টেটমেণ্ট করেছেন তার পরিপ্রেক্ষিতে আমি জানতে চাই যে তিনি বলুন সেই অঞ্চলের লোকের ধন সম্পত্তি রক্ষা করা হবে, সেখানকার মানুষ শান্তিতে বসবাস করতে পারবে এবং রাত্রিতে ঘুমোতে পারবে।

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—এই সম্পর্কে আলোচনাটা বেশীদূর অগ্রসর হওয়া উচিত নয়।

(গণ্ডগোল)

**শ্রীএস, এম, সেনগুপ্ত** :—আমরা নিয়ম বিধি যা আছে, তার বাইরে যেতে পারিনা একথা যদি হয়, তাহলে আমাকে অপর রাষ্ট্রের বি, ডি, আর এসেছে, তাদের সংগে আলাপ আলোচনা না করে, আপার লেবেলে আলাপ আলোচনা না করে কি করে বলা যাবে?

**শ্রীএস, এম, সেনগুপ্ত**:—মাননীয় স্পীকার, স্যার, শ্রীতাপস দে কর্তৃক প্রদত্ত দৃষ্টি আকর্ষণ নোটিশ—

'পেট্রল ও ডিজেলের অভাবে যানবাহন চলাচলের অসুবিধায় পরিপ্রেক্ষিতে যাত্রী দুর্ভোগ সম্পর্কে।'

মাননীয় সদস্যগণ সংবাদেশে বর্তমান পেট্রলজাত দ্রব্যের ঘাটতির বিষয় অবগত আছেন। এই সকল দ্রব্য সাধারণতঃ খোলা বাজারে বিক্রয় হয় এবং উহাদের বিলিবন্টন ব্যবস্থায় সরকার খুবই সীমিত নিয়ন্ত্রণ আরোপ করিয়া থাকে। সাধারণতঃ সরবরাহকারী কোম্পানীগুলি ও তাহাদের নিয়োজিত এজেন্টগণ এইসব দ্রব্য পরিবহণ করিয়া তাহাদের নির্দিষ্ট খুচরা বিক্রয়কেন্দ্রের মাধ্যমে সমস্ত রাজ্যে বিক্রয়ের ব্যবস্থা করেন। শুধুমাত্র যখন এইসব দ্রব্যের মজুদ নির্দিষ্ট পরি-

মানের নীচে নামিয়া আসে তখন সরকার ত্রিপুরা পেট্রল ও হাইস্পিড ডিজেল অয়েল(কন্টোল এণ্ড ষ্টোরেজ) অর্ডার ১৯৭১ইং ও ত্রিপুরা কেরোসীন ডিলারস লাইসেনসিং অর্ডার ১৯৭১ইং এর বিধান অনুযায়ী বিলি বন্টনে কিছু নিয়ন্ত্রণ আরোপ করেন। নতুবা যে কেহ পেট্রল ডিজেল ও কেরোসীন খুচরা বিক্রয় কেন্দ্রগুলিতে ইচ্ছানুযায়ী কিনিতে পারেন এবং তাহার জন্য কোনরূপ পারমিট প্রয়োজন হয় না।

পেট্রল ডিজেলের অপ্রতুলতা ধারাবাহিক অনুভূত হইতেছে। এই অপ্রতুলতার প্রধান কারণ সর্ব্বভারতীয় অর্থাৎ উৎপাদন দ্রব্যের জন্য সরবরাহে ঘাটতি।

দ্বিতীয় কারণ স্থানীয় অথবা আঞ্চলিক। এই মুহূর্ত্তে আমরা দ্বিতীয় কারণের জন্যই চিন্তিত। রেলওয়ে কর্ত্তৃক পেট্রলজাত দ্রব্য প্রেরণ করিবার জন্য প্রয়োজনের তুলনায় কম সংখ্যক তৈলবাহী ওয়াগন সরবরাহ করাই ত্রিপুরায় বর্ত্তমান সংকটের প্রধান কারণ হইয়া দাঁড়াইয়াছে। স্বাভাবিক সময়ে তৈল কোম্পানীগুলি এইসকল দ্রব্য পরিবহণ ও বন্টনের ব্যবস্থা তাহাদের নিজস্ব এজেন্ট দ্বারা করিয়া থাকেন। ফেব্রুয়ারী মাসের শেষভাগে আসাম অয়েল কোম্পানী হইতে এই মর্ম্মে টেলিগ্রাম আসে যে রেলওয়ে কোম্পানী প্রয়োজনমত ত্রিপুরা, মিজোরাম ও কাছাড় জেলায় যেসব স্থানে শুধুমাত্র ওয়াগণ দ্বারাই পেট্রল প্রভৃতি পাঠান হয়, প্রয়োজনমত তৈলবাহী ওয়াগন সরবরাহ করিতে পারিতেছে না। আমি সঙ্গে সঙ্গেই ২৩।২।৭৪ইং তারিখে এ বিষয়ে মাননীয় রেল মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করি এবং তৈল প্রেরণের ষ্টেশনগুলিতে অনিয়মিত তৈলবাহী ওয়াগন সরবরাহ ব্যাপারে তাঁহার দৃষ্টি আকর্ষণ করিয়া বিষয়টির প্রতি ব্যক্তিগত হস্তক্ষেপ করিতে অনুরোধ করি।

আমি জানিতে পারিয়াছি যে ইহার পরিপ্রেক্ষিতে এন, এফ, রেলওয়ে তৈলবাহী ওয়াগন সরবরাহের ব্যাপারে বিহিত ব্যবস্থা অবলম্বন করিয়াছে। ২৪শে ফেব্রুয়ারী হইতে ৪ঠা মার্চ পর্যন্ত তাহারা ৩টি পেট্রল, ৩টি ডিজেল ও ৪টি কেরোসীন ওয়াগন সরবরাহ করিয়াছে। এই সময়ের মধ্যে অপ্রত্যাশিতভাবে লোকোকর্মীদের ধর্ম্মঘটের ফলে তৈলবাহী ওয়াগনের পরিবহন ব্যাহত হয়।

ইহা সত্ত্বেও ৮ই মার্চ পর্য্যন্ত আরও ৪টি পেট্রল ওয়াগন, তিনটি ডিজেল ও ৬টি কেরোসীন ওয়াগন রেলওয়ে সরবরাহ করিবে বলিয়া সংবাদ আসিয়াছে।

তৈল কোম্পানী ও রেলওয়ের সঙ্গে ক্রমাগত যোগাযোগ ছাড়াও এই সংকটকালে তৈলবাহী ওয়াগনগুলি খুঁজিয়া গন্তব্যস্থলে সত্ত্বর পাঠাইবার জন্য একজন অফিসার লায়জিং পাঠান হয়।

কেন্দ্রীয় বাজেটে অতিরিক্ত কর আরোপিত হওয়ার দরুণ পেট্রলজাত দ্রব্যের মূল্যবৃদ্ধির সম্ভাবনায় ফেব্রুয়ারী মাসের শেষ সপ্তাহে অধিক পরিমাণে ক্রয় বর্ত্তমান সংকটকে আরও তীব্র করিয়াছে। স্থানীয় বিক্রয় কেন্দ্রগুলি হইতে অত্যাধিক পরিমাণে পেট্রলজাত দ্রব্যের বিক্রয় হওয়ার ফলে মজুতের পরিমাণ নির্দিষ্ট নিম্ন সীমায় আসিয়া পড়ে এবং অনুমিত সময়ের আগেই প্রশাসনিক নিয়ন্ত্রণ প্রয়োগ করিতে হয়। ১৯৭৩ইং সালের ফেব্রুয়ারী মাস হইতে কেরোসীনের সরবরাহ ২০ শতাংশ হ্রাস হয় এবং ২রা মার্চ হইতে কেরোসীন ও ডিজেলের খুচরা বিক্রয় মূল্য লিটার প্রতি ১৫ পয়সা বৃদ্ধি পায়। পেট্রলের দামও সেই সময়ে লিটার প্রতি ৩৪ পয়সা বৃদ্ধি পায়।

ইহা ছাড়াও ধর্ম্মনগর ডিপো হইতে বিভিন্ন খুচরা বিক্রয় কেন্দ্রগুলিতে এইসব পেট্রলজাত দ্রব্য পরিবহনে ডিলারগণ আরও একটি অসুবিধা ভোগ করিতেছে। সম্ভবতঃ মাননীয় সদস্যগণ অবগত আছেন যে তৈল প্রস্তুতকারী কোম্পানীগুলি তাহাদের নিযুক্ত খুচরা বিক্রয়কারীদিগকে ধারে বিক্রয় বন্ধ করিয়া দিয়াছেন। তাহাতে কোন কোন ডিলার সময়মত নগদ মূল্যে এইসব দ্রব্য ধর্ম্মনগর হইতে আনিতে সক্ষম হইতেছে না।

আমি আনন্দের সহিত জানাইতেছি যে এতদসত্বেও আমাদের ক্রমাগত প্রচেষ্টার ফলে সমস্ত পেট্রলজাত দ্রব্যের সরবরাহ ব্যবস্থায় গত কয়েকদিন'এ যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছে। গত দশ দিন আগে যেখানে ধর্মনগর ডিপোতে যৎসামান্য মজুত ছিল, বর্ত্তমানে তাহার পরিমাণ বাড়িয়া দাঁড়াইয়াছে —

১) ৩,৪৬,০০০ লিঃ কেরোসিন।

২) ৭,০৮,০০০ লিঃ পেট্রল।

৩) ১,০৩,০০০ লিঃ ডিজেল।

সাময়িক সংকট কাটাইবার নিমিত্ত আগরতলাতে পেট্রল ও ডিজেল বিভিন্ন সিণ্ডিকেট ও এ্যাসোসিয়েশানের মাধ্যমে বন্টন করার ব্যবস্থা নেওয়া হইয়াছে। ইহার ফলে টাউন বাস ও আগরতলা হইতে বিভিন্ন স্থানে নিয়মিত যাত্রীবাহী যান সার্ভিসগুলি ও অন্যান্য যান চলাচল ব্যবস্থা অক্ষুন্ন রাখা গিয়াছে। সময়ে সময়ে বিভিন্ন সাবডিভিশানে প্রয়োজনমত সরবরাহ দ্রুত প্রেরণ করা হইয়াছে। টি, আর, টি, সি, ও অন্যান্য বাস সার্ভিস স্বাভাবিক ভাবে চলে। কিন্তু কিছু টেক্সী ও জীপ পেট্রলের অপ্রতুলতার জন্য অতি দূরবর্তী ট্রিপগুলি চালাইতে অসমর্থ হওয়া সম্ভব এবং তাহাতে কিছু সংখ্যক যাত্রীর অসুবিধা ঘটিতে পারে। সরকার কর্তৃক এইসব জিনিষ খরিদ করিয়া আপাতকালীন মজুদ রাখার পরিকল্পনা না থাকায় বর্তমানে সরকারীভাবে এইসব জিনিষ মজুত করিবার সম্ভাবনা নাই। সরকারী ট্রাক ও গাড়ীগুলি যাতে পি ডব্লু, ডি, র পাম্প হইতে পেট্রল বা ডিজেল নিতে পারে তাহার ব্যবস্থা করা হইতেছে। ইহাতে একমাত্র বেসরকারী গাড়ীগুলি তেল সংগ্রহ করিতে পারিবে এবং সরবরাহে সুবিধা হইবে।

আশা করা যাইতেছে যে সর্ব প্রকার প্রচেষ্টার ফলে এবং নিয়মিত সরবরাহ আসায় বর্তমান সংকট শীঘ্রই দূরীভূত হইবে। মাননীয় সদস্যগণের সহিত আমিও বর্তমান সংকটে উদ্বেগ বোধ করিতেছি। মাননীয় সদস্য ও যাত্রী সাধারণকে অনুরোধ করি তাহারা যেন এই সাময়িক ঘাটতি জনিত অসুবিধা ধৈর্য্যের সংগে স্বীকার করিয়া নেন।

**শ্রীসুশীল চন্দ্র সাহা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে প্রত্যেক সাবডিভিশনে ের সরকারীভাবে ডিলার নিযুক্ত করা আছে যাতে ওখানকার প্রত্যেকটি গাড়ী যারা চালান। তার সংগে আমি এইটুকু কথা যোগ করে দিচ্ছি যে আজকে যারা পাম্পসেট সরকার থেকে সাবসিডি দিয়ে নিয়েছেন বা নিজের টাকা দিয়ে খরিদ করে আজকে ডিজেলের অভাবে থাকতে হচ্ছে এবং ক্রমে ক্রমে কৃষকেরা বুরো ধান করবার চেষ্টা করছেন সেই উপযুক্ত ডিজেলের অভাবে আজকে আমাদের ফসল প্রায় ধ্বংসের পথে। বিশেষ করে অমরপুরে এমন কোন ডিপো নাই যেখান থেকে ওখানকার কৃষক এবং প্রাইভেট গাড়ীর মালিকরা তেল পেতে পারেন। তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে অনতিবিলম্বে অমরপুরে ডিপো খুলে সেইভাবে যেন তেল সরবরাহের ব্যবস্থা করা হয়।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এটাতো ক্ল্যারিফিকেশন নয়। উনি সাজেশান রেখেছেন।

**মিঃ ডিপুটি স্পীকার** :—হাঁ, এটা ক্ল্যারিফিকেশান নয়। উনি সাজেশান রেখেছেন

**মিঃ ডেপুটি স্পীকার** :—The House stands adjourned till 3 P. M. today.

**Mr. Speaker** :—Next business before the House is presentation of 6th & 7th Reports of the Committee on petitions. I would call on Shri Samir Ranjan Barman, Chairman of Committee to present the Reports before the House.

**Shri Samir Ranjan Barman** :—Mr. Speaker Sir, I beg to present before the House the 6th and 7th Reports of the Committee on petitions,

**Mr. Speaker** :—Now, I would request the Hon'ble members to collect their copies of the Reports from the Notice Office.

Now the bussiness before the House is discussion on the Motion of thanks to the Governor's Address. I would call on Shri Jatindra Kr. Majumdar to continue his speech.

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কালকে আমি রাজ্যপালের ভাষণের উপর আমার বক্তব্য রাখছিলাম। আমি এই কথাই বলতে চেয়েছিলাম যে এই ভাষণটা যারা বা যিনি তৈরী করে দিয়েছিলেন, তারা বাস্তব দৃষ্টিভঙ্গির সম্পূর্ণ পরিচয় দিতে পারেন নি। কারণ যেখানে ইন্দিরা গান্ধী বা ভারতীয় কংগ্রেসের নেতৃবৃন্দ আজকে কালোবাজারী এবং অসাধু ব্যবসায়ীদের হুঁসিয়ারী করে দিচ্ছেন বারবার যাতে কৃত্রিম দ্রব্যমূল্য বৃদ্ধি সৃষ্টি করতে না পারে, কালোবাজার যাতে ভারতের দ্রব্য সম্পদ কালোবাজারের মাধ্যমে তাদের নিজস্ব তহবিলে সংগ্রহ করতে না পারে তার জন্য আমাদের ইন্দিরাজী আমাদের ভারতের জনতার কাছে, কর্মচারীর কাছে এবং বিভিন্ন জনসাধারণের কাছে তাঁর বক্তব্য রাখছেন, আবেদন রাখছেন এবং হুঁসিয়ারী করে দিচ্ছেন। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে এই রকম কোন হুঁসিয়ারী বা উপরোক্ত জনসাধারণের কাছে কোন আবেদন আমরা দেখতে পাই না, যদি সেটা থাকত তাহলে আমরা অত্যন্ত খুশী হতাম। উপাধ্যক্ষ মহোদয়, খুব বেশী একটা বলতে চাই না। তথাপি বলতে হয় যে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন—পশুপালন ও পশু চিকিৎসার ক্ষেত্রে মিশ্র প্রজননের সাহায্যে স্থানীয় গবাদি পশু উন্নয়নের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। তাই প্রসঙ্গক্রমে বলতে হয় আজকে কোয়েশ্চান আওয়ারে আমরা দেখতে পেলাম, মাননীয় বন দপ্তরের মন্ত্রী মহাশয় যখন একটা প্রশ্নের উত্তর দিচ্ছিলেন, দেখলাম—দুর্গাচৌধুরী পাড়াতে একটা পড়ার ফার্ম করার একটা পরিকল্পনা সরকারের রয়েছে, অথচ তার সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। তারপর আর একটা কথা বলতে চাই, দুর্গাচৌধুরী পাড়াতে যে পড়ার ফার্ম হচ্ছে তা অত্যন্ত গৌরবের কথা। আমাদের সরকার যে এইদিকে নজর দিয়েছেন, সেজন্য সরকারকে ধন্যবাদ জানাই, এবং বন দপ্তরের মন্ত্রীর যে আগ্রহ আছে, সেজন্য তাকেও ধন্যবাদ জানাই। কিন্তু আজকে দেশের প্রয়োজনে, ১৬ লক্ষ মানুষকে দুধ সরবরাহ করার জন্য বা তার পরিপ্রেক্ষিতে সেই দুগ্ধ যাদের থেকে সংগ্রহ করতে হয় সেই যে গরু বা গাই তাদের খাওয়ার জন্য আজকে যেখানে ফার্ম করা হচ্ছে, সেদিকে লক্ষ্য রাখতে হবে। আর একটা জিনিষ যেটা মানুষের প্রয়োজনে সৃষ্টি করা হচ্ছে, মানুষকে ধ্বংশ করে সেটা সৃষ্টি করা কোন দিনই কোন রাজ্যের

বা দেশের পক্ষে মঙ্গল করা সম্ভব নয়। কারণ সেখানে আমি জানি, সেটা একটা পুনর্বসতি অঞ্চল, সেখানে যারা প্যাকিস্তান থেকে অত্যাচারিত হয়ে বা সেখানে থাকতে না পেরে অত্যন্ত নিঃস্ব দরিদ্র এবং ছিন্নমূলে উদ্বাস্তু হয়ে এখানে এসে বসবাস করছেন, তারা সেখানে রয়েছেন, এবং আমি জানি যে সেখানে কিছু আদিবাসী জুমিয়ারও পুনর্বাসন হয়েছে। কাজেই আমরা যখন দেশের কল্যাণে রাষ্ট্রের কল্যাণে এবং মানুষের প্রয়োজনে সেখানে কিছু করব, তখন তার আগে থেকে ভাল করে সার্ভে করে তার উপকারিতা কতটুকু আসবে, মানুষের কোন ক্ষতি হবে কিনা হবে কিনা বা কি করতে পারি, সেদিকে বিশেষভাবে লক্ষ্য রাখা প্রয়োজন। সেজন্য আমি এখানে এই কথাটি উল্লেখ করছি। এবং বন দপ্তরের মন্ত্রী তথা সরকারকে অনুরোধ করছি তারা যেন এদিকে লক্ষ্য রেখে সেটা কার্যকরী করেন। কারণ যদি তা না করেন, তাহলে যেখানে যারা পুনর্বাসন পেয়েছে, যেখানে ভূমিহীনরা বিগত ১০/২০ বছর পর্যান্ত সেখানে রয়েছেন, তাদের যদি আজকে উচ্ছেদ করা হয়, তাহলে এটা অত্যন্ত দুঃখের ও পরিতাপের বিষয় হবে। উপাধ্যক্ষ মহোদয়, শিল্প সম্পর্কে আমি বলেছিলাম যে রাজ্যপালের ভাষণে কুটির শিল্প সম্পর্কে উল্লেখ রয়েছে—যে শিল্পের দিকে আমরা এগিয়ে যাচ্ছি এবং এই ত্রিপুরা এক দিন শিল্প সমৃদ্ধশালী হয়ে উঠবে, এটা অত্যন্ত ভাল কথা। কিন্তু কুটির শিল্পের দিক দিয়ে হস্ত চালিত তাঁত শিল্প যারা রয়েছেন অধিক সংখ্যক, তাদের সম্পর্কে পরিষ্কার কোন কথা সেখানে নেই। তারা কি করবে বা সরকার তাদের জন্য কি করতে চাইছেন, তাদের সম্পর্কে পরিষ্কার কোন কথা রাজ্যপালের ভাষণে না থাকায়ও সেটা খুব সুন্দর হয় নি বলে আমি মনে করি। আমি জানি যে এই তাঁত শিল্পীদের দুই দুইবার করে গভঃ সেলস এ্যাম্পোরিয়াম থেকে তাদের মাল লুঠ হয়ে গেল, তাদের সম্পদ নষ্ট হয়ে গেল, আগুনে পুড়ে গেল অথচ আজ পর্য্যন্ত তাদের বার বার আবেদন সত্বেও কোন ক্ষতিপূরণ তারা সরকার থেকে পায় নি। যার ফল স্বরূপ দরিদ্র এবং নিঃস্ব তাঁত শিল্পীরা আজকে অনেক অর্থ যন্ত্রণা ভোগ করতে হচ্ছে। তাদের আজকে ঘর নেই, পুঁজি নেই এবং হারানো সম্পদ না পাওয়ার জন্য তাদেরকে আজ অত্যন্ত দুঃসহ অবস্থা বরন করে নিতে হচ্ছে। আমি জানি এটুকু যে আগে যখন ত্রিপুরা রাজ্য একটা ইউনিয়ন টেরিটরি ছিল, তখন সেটা হয়তো আমরা দিতে পারতাম না, সেন্ট্রাল গভর্ণমেন্টের অনুমোদন দরকার ছিল বা সেন্ট্রাল গভর্ণমেন্টের দরকার ছিল। আজকে আমাদের রাজ্য একটা পূর্ণ রাজ্য হয়েছে, তাই আমরা মনে করি এই সরকার ত্রিপুরা রাজ্যের হস্ত চালিত তাঁত শিল্প অথবা কুটির শিল্প যাদের সম্পদ সেই সরকারী সেলস এ্যাম্পোরিয়াম থেকে লুঠ হয়েছিল, তাদেরকে ক্ষতিপূরণ বা সাহায্য করে অথবা গ্রেন্ট দিয়ে সেটা পূরণ করতে পারেন। কাজেই শিল্পে সমৃদ্ধির কথা বলতে গিয়ে, এই কথাগুলি আমি এখানে উল্লেখ না করে পারছি না। স্বাস্থ্য দপ্তর সম্পর্কে কিছু বলা হয়েছে, সেটা হচ্ছে এই ত্রিপুরা রাজ্যে স্বাস্থ্য এর দিক দিয়ে সরকারের খুব লক্ষ আছে। এটা আমরা জানি, কেন না আমরা জি, বি, হাসপাতাল পরিদর্শন করেছি, খোয়াই হাসপাতাল পরিদর্শন করেছি এবং আরও বিভিন্ন জায়গার হাসপাতাল আমরা দেখে এসেছি। তুলনামূলকভাবে স্বাস্থ্য সম্পর্কে সরকারের যে প্রচেষ্টা, সেই প্রচেষ্টা স্বার্থক হয়েছে। কিন্তু কথা হচ্ছে এটটুকু, আমাদের অপজিশন লীডার সেদিন তার ভাষণে বলেছেন যে আমাদের জি, বি,

হাসপাতাল একটি মৃত্যুফাঁদ। তাঁর এই কথার সংগে আমি এক মত হতে পারলাম না। আমি বলব যে এটা মৃত্যুফাঁদ নয়। সেখানে আজকে হাজার হাজার মানুষ চিকিৎসিত হচ্ছে। আমাদের দক্ষ চিকিৎসকগণ চিকিৎসা করে রোগীদের রোগ মুক্ত করছেন, আর সেজন্য আমি তাঁর সংগে এক মত হতে পারলাম না। তবে সেখানে ত্রুটি যে কিছু রয়েছে, সেটা অস্বীকার করি না। বাস্তবে সেই ত্রুটির কথা আমাদের স্বীকার করে নিতে হবে। আমরা যখন জি, বি, হাসপাতাল পরিদর্শন করতে যাই, সেখানে মাননীয় বিরোধী দলের নেতা যে জায়গাটার উপর কটাক্ষ করেছেন যে পচা দুর্গন্ধ খাদ্য সেখানে দেওয়া হয়, কথাটা ঠিক তা নয়। কথাটা এভাবে আসতে পারে, আমরা যেটা দেখেছি যে সেখানে পাচক বা কুক এত কম সংখ্যক যে তারা এত রোগীর খাদ্য ঠিকঠিক মত বা সময় মত রান্না করে দিতে পারছে না। এটা একটা অসুবিধা বটে। আর একটা জিনিষ জি. বি. হাসপাতালে দেখলাম সেটা হচ্ছে লক্ষ লক্ষ টাকা যেখানে খরচ করা হয়েছে, সেখানে ৭টা এ্যাক্স রে মেসিন রয়েছে, সেগুলিকে ত্রিপুরা রাজ্যের মানুষের কল্যাণের জন্য রাখা হয়েছে অথচ সেই ৭টা মেসিনের মধ্যে ৫টাই আজ অকেজো হয়ে আছে।—এক্স-রে করা যাচ্ছে না। সমস্যা কোথায় সমস্যা হল এই যে যারা এই মেসিনগুলি সাপ্লাই করেছে সেই কোম্পানীর ইঞ্জিনীয়াররাই এসে সেগুলি রিপেয়ার করে। ফলে দেখা যাচ্ছে ছোট খাটো মেরামতগুলিও যেমন একটা স্ক্রু নষ্ট হয়ে গিয়েছে সামান্য মেরামতির কাজ যেগুলি এখানেও করতে পারা যায় সেটার জন্যও আমাদের সেই কোম্পানীকে ডেকে আনতে হয় যে প্রসিডিউর আছে। সেটি ঠিক নয়। আমার মনে হয় আমি এই সরকারকে অনুরোধ করব এবং আমার সাজেশান রাখছি এখানকার হাসপাতালের যারা রয়েছে তাদের এই মেরামতির জন্য ট্রেনিংয়ে পাঠালে ভাল হয়। নইলে ৭টার মধ্যে ৫টা মেসিন অকেজো হয়ে পরে থাকবে এটাকে দুর্ভাগ্য জনক বলা চলে। তারপর মেডিসিন সেখানে বিরাট ব্যাপার—সেখানে দেখা যায় লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। কিন্তু ঔষধ কিনতে পারা যায় না প্রয়োজন মত ঔষধ কিনতে পারা যায় না। তার কারণ, কারণ হল এই ঔষধ যাদের মাধ্যমে কিনা হয় নিয়ম অনুসারে -বিভিন্ন জায়গা থেকে ইণ্ডেন্ট আসে বিভিন্ন হাসপাতাল থেকে ইণ্ডেন্ট আসে বিভিন্ন প্রাইমারী হেল্থ সেন্টার থেকে ইণ্ডেন্ট আসে ঠিক সময়েই সেগুলি পাঠান হয় মার্চ মাসে। তারপর কোম্পানী বলল যে আমরা সব ঔষধ সাপ্লাই করতে পারব না। আমাদের টাকা রয়েছে আমাদের বরাদ্দ রয়েছে আমাদের প্রয়োজন আছে আমরা ঔষধ কিনতে পারছি না। এটা সত্যিই ত্রুটিপূর্ণ সেটাকে দূর করার জন্য আমি সরকারের কাছে অনুরোধ রাখছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—অনারেবল মেম্বার ইউর টাইম ইজ ওভার...

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—টাইম শেষ ?

**মিঃ ডেঃ স্পীকার :**—হ্যাঁ।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—থ্যাংক ইউ...

**মিঃ ডেপুটিস্পীকার :**—শ্রীঅজয় বিশ্বাস।

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্য বলার আগে আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি একটি প্রিভিলেজ মোশান এনেছিলাম (ইন্টারাপশান) সেই মোশানটা কি হল সেটি আমি জানতে চাইছি...

**মিঃ ডেপুটি স্পীকার :**—এখন ডিস্‌কাশান হচ্ছে ডিস্‌কাশান করুন ( ইন্টারাপশান )

**শ্রীঅজয় বিশ্বাস :**—আমি রাজ্যপালের ভাষণের উপর বলছি। রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন আমার পড়ে মনে হয়েছে একটা ভাংগা রেকর্ড বার বার বাজালে যে রকম শুনা যায় একই কথা গত ২৬ বছর বলছেন। দেখা যায় এই বাজেটে যে বক্তব্য বর্তমান রাজ্যপাল রেখেছেন তিনি নতুন কথা রাখতে পারেন নি। এবং ২৬ বছর রাজ্যপালের ভাষণ না থাকলেও বর্তমান সরকার বা যে শাসকগোষ্ঠি ক্ষমতায় আছেন—২৬ বছর রাজত্ব করে যাচ্ছেন এবং শুধু ত্রিপুরায় নয় সারা ভারতবর্ষে একই দল শাসন করছে এবং এখানে যে রাজ্যপাল ভাষণ দিয়েছেন সেই ভাষণ সেই একই শাসক দল লিখে দিয়েছেন। এবং স্বাভাবিক ভাবেই তার কাছ থেকে এর চেয়ে ভাল কিছু আশার বাণী পাব সেটি আমরা আশা করতে পারি না এবং এখানে বলা হয়েছে বেকার সমস্যার কথা। (ইন্টারাপশান) বেকার সমস্যার কথা বলা হয়েছে আমরা বেকার সমস্যা সমাধান করছি কিন্তু আমরা কি দেখছি আমরা দেখছি যে বর্তমান মন্ত্রী সভা আসার সময় থেকে এই মন্ত্রী সভার কাছ থেকে ত্রিপুরার মানুষ যারা ত্রিপুরার বেকার যারা আছেন তারা তাদের মুখ থেকে অনেক আশার কথা শুনেছিলেন। এবং কিছু খালি পদ তারা পূরণ করেছেন। কিন্তু বর্তমান মন্ত্রীসভা আসার পর থেকে এবং আজ এই বাজেট ভাষণ রাখার সময় পর্যন্ত এই রাজ্যপালের সময় পর্যন্ত বেকার যা ছিল তার থেকে একটা বেকারের সংখ্যাও তারা পারে নি। আরও ২ হাজার ৭ হাজার বেকার বৃদ্ধি পেয়েছে। আমরা যদি ১৯৪৭ সালের পরবর্তী ক্ষেত্রে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার পর থেকে সারা ভারতবর্ষের দিকে তাকান আগে সেখানে [illegible] লক্ষ বেকার ছিল এবং সেখানে ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার আমলে এসে দাঁড়িয়েছে রেজিষ্টার্ড বেকারের সংখ্যা [illegible] লক্ষ। এটা তাদের কেন এটা তাদের প্রোগ্রাম এরা কখনও বেকার সমস্যার সমাধান করতে পারে না। সেজন্যই আমি বলতে চাই তারা আগামী দিনেও বেকার সমস্যার সমাধান করতে পারবে না। এবং আমি চেলেঞ্জ করতে পারি এই নীতিতে এই অবস্থা যদি থাকে তাহলে এই সরকার বেকার সমস্যা সমাধান করতে পারবে না এবং তার থেকে অনেক বেশী বেকার সৃষ্টি হবে। কারণ তাদের শাসন ব্যবস্থাটাই বেকার সৃষ্টির শাসন ব্যবস্থা। সুতরাং আমি চেলেঞ্জ করে বলতে পারি এই শাসন ব্যবস্থায় কখনও বেকার তারা কমাতে পারবে না। বেকার সমস্যা সমাধানের পথ তারা দেখাতে পারেন না। এবং সেজন্য তারা যত আশার কথাই শুনাক না কেন বেকার সমস্যা সমাধানের সঠিক পথ যা সত্য পথ সেটি তারা কোন অবস্থায় রাখতে পারে না। এবং যে গাইড লাইনের কথা তারা বলেছেন রাজ্যপালের ভাষণে এটা রাজ্যপালের ভাষণ নয়। মূল্য বৃদ্ধি ঘটেছে সারা পৃথিবীতে। মিসেস ইন্দিরা গান্ধীর কথা রাজ্যপালের ভাষণ হিসাবে রাখা হয়েছে উনারা যখন মাঠে ঘাটে বক্তৃতা দেন যে সারা পৃথিবীতেই দ্রব্য মূল্য বৃদ্ধি পাচ্ছে। সত্য গোটা পৃথিবীতেই— কিন্তু আর যে একটা পৃথিবী আছে যেখানে গত ১০ বছরে একই আছে মূল্য স্তর আছে—১০ বছর আগে যে মূল্য ছিল আজকে ১০ বছর পরেও ওয়ান পার্সেন্টও জিনিষ পত্রের দাম বৃদ্ধি পায় নি। সেই কথা তারা বলেন নি। তারা বলেছেন আমেরিকার কথা তারা বলেছেন গ্রেট বৃটেনের কথা— ধনতান্ত্রিক পৃথিবীর কথা বলেছেন। কিন্তু যে পৃথিবীতে ১০ বছরেও ওয়ান পার্সেন্ট মূল্য বৃদ্ধি পায়নি সেই রাশিয়ার কথা তারা বলেন নি। সেজন্যই দেখা যায় যে ধনতান্ত্রিক শাসন ব্যবস্থায় এর থেকে

বেশী কিছু আমরা আশা করতে ত্রিপুরার মানুষ যেমন পারে না আমরাও করি না। আমরা দেখছি যে বেকার সমস্যার সমাধান তারা কি ভাবে করতে চাইছে। তারা বলেছেন ষ্টাইপেণ্ড দিয়ে বেকার সমস্যার সমাধান করতে চাইছে এবং এটা সারা ভারতবর্ষের একটা পলিসি হিসাবে তারা নিয়েছে—ত্রিপুরাতেও আজকে এটা চালু করে এখানে এই ব্যবস্থা নেওয়া হচ্ছে কি সাংখ্যিতিক কি করুণ ব্যবস্থা। একজন গরীবের ছেলেকে একজন কৃষকের ছেলেকে গ্র্যাজুয়েট করেছে ছেলেটাকে মানুষ করতে চায় তার অন্ন সংস্থানের জন্য উপার্জ্জন করতে পারবে এই আশায়। বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে, ছেলেটা যদি গ্রেজুয়েট হয় সেই গ্রেজুয়েট হয়ে যাওয়ার পর সেই ছেলেটা চাকুরী পাবে, চাকুরী পাওয়ার পর তার যে অভাবের দারিদ্রের যে সংসার সেই সংসারের কিছু সুরাহা করবে কিছু ব্যবস্থা করবে, কিছু অর্থনৈতিক সংস্থাণ করবে এই আশায় সে তার নিজের স্বাচ্ছন্দকে বিসর্জন দিয়ে সেই ছেলেটাকে মানুষ করে আর বাস্তবে আমরা কি দেখছি সে গ্রেজুয়েট হওয়ার পর এই কৃষক, এই শ্রমিকের গ্রেজুয়েট ছেলে আজকে ১৫০ টাকায় চাকুরী করতে হচ্ছে, সেই ব্যবস্থা তারা করেছেন। এবং আগামী দিনে এই ১৫০ টাকা দেবে না তারা তখন বলবে যে না ১৫০ নয় গ্রেজুয়েটের মূল্য। কাজেই সেখানে গ্রেজুয়েটের মূল্য একশো টাকা পর্য্যন্ত বা আরও কমের দিকে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করছে এবং সমস্ত প্লেন প্রোগ্রাম করছেন। এইটা আমরা বলতে পারি যে তারা সেই ব্যবস্থার দিকে চলছে এবং আজকে বেকার সমস্যার যোগার করা হচ্ছে, গণতান্ত্রিক ব্যবস্থাকে জোরদার করার জন্য চেষ্টা করছে। যেমন সরকার ১৫০ টাকা দিয়ে একজন গ্রেজুয়েট কিনে নিচ্ছে এবং তার পাশাপাশি বেকার সৃষ্টি করার অর্থ হচ্ছে যে কলকারখানা যা আছে সেই কল কারখানায় গরীব শ্রেণী, যারা কল কারখানার মালিক যাতে তারা সস্তায় মজুরী পায় এবং যারা এই সস্তায় মজুরী দিয়ে উৎপাদন ব্যবস্থায়, উৎপাদন কষ্ট যাতে কমাতে পারে, মুনাফা অর্জনের পথ করার জন্যই আজকে বেকার সমস্যার সৃষ্টি করা হচ্ছে। কাজেই আজকে রাজ্যপালের ভাষণে যে বেকার সমস্যা সমাধানের জন্য আশার বাণী শুনাচ্ছেন সেই আশার বাণী এই ধনতান্ত্রিক ব্যবসার উপর ভিত্তি করে সেই আশার বাণী শুনাচ্ছেন। আমরা এইটা ধরে নিতে পারি বেকার সমস্যার সমাধান করতে গিয়ে ভবিষ্যতের, গত ২৬ বছরের যে ইতিহাস তারই পুনরাবৃত্তি ঘটাবে তার এদিক ওদিক কিছু ঘটবে না। আর একটা সমস্যার দিকে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই যে কমুনিকেশন, রেলের গল্প সেই রেলের গল্প আমরা শুনছি এইবার শুনছি এবং এর পাশাপাশি আর একটা সমস্যার সৃষ্টি হয়েছে সেইটা হচ্ছে যে ট্রেনের ভাড়া ছিল সারা ভারতের তুলনায় যেহেতু ত্রিপুরায় একটা কমুনিকেশনের যোগাযোগ ব্যবস্থা নাই সেইজন্য ট্রেনের ভাড়া যাতে কম থাকে সেই ব্যবস্থা করা হয়েছিল। এইবার আমরা দেখলাম জনতা ফ্লাইট তুলে নেওয়া হচ্ছে এবং সেই জনতা ফ্লাইট তুলে দেওয়ার পর সেখানে তারা ভারতের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে যে ২৫ পার্সেন্ট প্লেনের ভাড়া বাড়ানো হবে। কিন্তু কার্য্যক্ষেত্রে কি হয়েছে যে গত ছয় মাসের মধ্যে ত্রিপুরার ক্ষেত্রে আমরা দেখছি যে ৫৫ পার্সেন্ট সেখানে প্লেনের ভাড়া বাড়ানো হয়েছে। কারণ চার মাস আগে যেখানে ৮০ টাকা ভাড়া ছিল আগরতলা থেকে কলিকাতা যেতে সেখানে একটা বেসরকারী কোম্পানীর সংগে তারা ব্যবস্থা করে রাতারাতি সেইটা একশো টাকা করে দিল এবং

একশো টাকার উপর ভিত্তি করে তারা ২৫ পার্সেন্ট বৃদ্ধি করে ১২৫ টাকা করলো। মানে গত ছয় মাস আগে যেখানে ছিল ৮০ টাকা সেই ৮০ টাকা থেকে ১২৫ মানে ৪৫ টাকা ট্রেনের ভাড়া বৃদ্ধি করেছে। মানে ৫৫ পার্সেন্ট গত ৪।৫ মাসের মধ্যে ট্রেনের ভাড়া বেড়েছে। বেসরকারী কোম্পানীর যে এগ্রিমেন্ট হলো তার উপর ভিত্তি করেই এই ১২৫ পার্সেন্ট বাড়ানো হয়েছে। এবং ত্রিপুরার ক্ষেত্রে ২৫ পার্সেন্ট থেকে ৫৫ পার্সেন্ট ট্রেনের ভাড়া বাড়ানো হয়েছে গত ৪।৫ মাসের মধ্যে। এই সমস্ত রাজ্যপালের ভাষণে এই কথা শুনি নি। যখন এই জনতা ফ্লাইট চালু করা হবে, প্লেনের ভাড়া যে অস্বাভাবিক বৃদ্ধি পেয়েছে ৫৫ পার্সেন্ট এইটা কমানো হবে এই ব্যবস্থা আমরা দেখতে পাইনি। রাজ্যপালের ভাষণে আর একটা দিকের কথা বলা হয়েছে যে কর্মচারীদেরকে ইন্টারিম রিলিফ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আসল ব্যবস্থা কি আসল ব্যবস্থা হচ্ছে যে এই কর্মচারী যারা ছিল, শিক্ষক যারা ছিল, যারা পেয়ে আসছিল কেন্দ্রীয় হারে যে ডিয়ারনেস অ্যালাউন্স সেখান থেকে পেত সেইটা বাদ দেওয়ার জন্য সেখানে এই ইনটেরিম রিলিফ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এবং আমরা যদি দেখি এই সরকার আসার পর দেড় বৎসরের মধ্যে তারা একটা পয়সা বেতন বাড়ান নি এবং গত কয়েক মাস খানেক আগে তার ৭।৮ ১০ টাকার একটা ইনটেরিম রিলিফের ব্যবস্থা করেছে এবং কেন্দ্রীয় সরকার যে ডিয়ারনেস অ্যালাউন্স যে দিন থেকে শংশন হতো সেইদিন থেকে এখানকার ত্রিপুরার কর্মচারীরা পেয়ে আসছিল, এই সরকার আসার পর সেই ব্যবস্থা থেকে তারা পিছিয়ে পিছিয়ে যে অ্যাকসপেটেড যে প্রিন্সিপ্যাল সেই প্রিন্সিপ্যালকে বর্জন করেছে এবং অন্যায়ভাবে কর্মচারীদের সংকট সৃষ্টি করা হয়েছে এবং আজকে যদি হিসাব করা যায় যে এতদিন যে সিদ্ধান্ত ছিল সরকারের সেই সিদ্ধান্ত অনুযায়ী কর্মচারীরা কেন্দ্রীয় হারে ডিয়ারনেস অ্যালাউন্স পেত আর আজকে যেটা পাচ্ছে এর মধ্যে যে ফারাক এই ফারাক যদি দেখা যায় যেখানে ১০ টাকা ডিয়ারনেস অ্যালাউনস আজকে চতুর্থশ্রেণী কর্মচারীর পাওনা তারা পেতে পারেন সেই ব্যবস্থা না নিয়ে এখানে রাজ্য-পালের ভাষণে বলা হয়েছে যে আমরা ইনটেরিম রিলিফ দিয়েছি কর্মচারীদের কত উপকার করেছি। কিন্তু রাজ্যপালের ভাষণে এই দিকটা তোলা হয় নি যে চতুর্থ শ্রেণী কর্মচারী এবং অন্যান্য কর্মচারীদের যে পাওনা ১০ টাকা সেইটা আমরা দেইনি এই সরকার দেয় নি এবং কর্ম-চারীদের সঙ্গে প্রবঞ্চনা করেছে এই দিকটা সেখানে তুলা হয় নি। এই ইনটেরিম রিলিফ দেও-য়ার ব্যাপারে কি কারচুপি করা হয়েছে সেখানে বলা হচ্ছে যে পে কমিশনের যে ইনটেরিম রিলিফের রিপোর্ট বেড়িয়েছে সেই রিপোর্টে আমরা দেখতে পাচ্ছি যে সারা ভারতের ক্ষেত্রে যে ইনডেকস প্রাইস কে যেখানে সমস্ত ভারতের শ্রমিক কর্মচারীর ক্ষেত্রে অ্যাকসপেট করা হয়েছে সেইটা একমাত্র ত্রিপুরার ক্ষেত্রে বর্জন করা হয়েছে কোন কারণ দেখানো হয় নি। আজ অবধি আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার তার কেন্দ্রীয় কর্মচারীদের জন্যে অল ইণ্ডিয়া ওয়ার্কিং ক্লাস কনজিউমারস প্রাইস ইনডেকসের ভিত্তিতে তার ডিয়ারনেস অ্যালাউন্স বৃদ্ধি করেছে এবং ত্রিপুরা সরকারী কর্মচারী সেই ইনডেকসের ভিত্তিতে ডিয়ারনেস অ্যালাউনস পেয়ে এসেছে এবং এই পে কমিশনের রিপোর্টের মধ্যে বলেছে যে এর থেকে অলটারনেটিভ ভাল ইনডেকস প্রাইস আমরা আজ অবধি পাই নি এবং কেন্দ্রীয় সরকার পায় নি বলেই এই ইনডেকস প্রাইসকে ভিত্তি করে

কেন্দ্রীয় সরকার ইনটেরিম অথবা ডিয়ারনস অ্যালাউনস দিয়েছে। সেখানে স্পষ্ট করে লিখা হয়েছে—There is thus the release of the over... Govt. servants of the lowest categories by regulating their wages in terms of the movement of all India working class consumers price index but the second and 3rd Pay commisson referred to and elected to realise on this index number—there is no other better alternative—ভাল অলটারনেটিভ কেন্দ্রীয় সরকার পাচ্ছে না। এইজন্য এই ইনডেকস প্রাইসটাকে গ্রহণ করেছে কেন্দ্রীয় সরকার তার ভিত্তিতেই ডিয়ারনেস অ্যালাউমস দেওয়া হচ্ছে আর তারই সরকার, ত্রিপুরা সরকার ওটাকে খারিজ করে দিয়েছে এবং ত্রিপুরার প্লেন্টেশন ওয়ার্কিং ইনডেক্স প্রাইসকে এনে ত্রিপুরা সরকারী কর্ম্মচারীদিগকে সেখানে তার ভিত্তিতে ইনটেরিম রিলিফ দেওয়া হয়েছে। অদ্ভুত ব্যাপার, তাদের ক্ষেত্রে বলতেছেন অলটারনেটিভ নাই। এই জন্য গ্রহণ করতে হচ্ছে। কিন্তু এরা অলটারনেটিভ ত্রিপুরার ক্ষেত্রে পেয়ে গেছেন। ত্রিপুরার প্লেন্টেশন ওয়ার্কিং ক্লাশ ইনডেক্স প্রাইসকে ভিত্তি করে তারা এগোবার চেষ্টা করছেন। এবং রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে কি একটা প্রকাশ পেয়েছে সেই ইনটেরিম রিলিফ ডি, এ দিয়ে ইত্যাদি। তারা সামগ্রিক ভাবে ত্রিপুরার যে ৩০ হাজার কর্মচারীর ক্ষেত্রে আজকে এইটা একটা বঞ্চনা, আরেকবার বঞ্চনার যে নীতি সেই নীতি তারা গ্রহণ করছে, এই ব্যবস্থা আমরা দেখছি। এবং তারা যে নীতিই গ্রহণ করুক না কেন এই হাজার হাজার কর্মচারী আজকে তারা ঠিকই বলছে যে ইনটেরিম রিলিফের ব্যবস্থার মাধ্যমে কর্মচারীদিগকে বঞ্চনা করা হয়েছে, কর্মচারীদেরকে ফাঁসি দেওয়া হয়েছে এই কথা আজকে সামগ্রিকভাবে সমস্ত কর্মচারী শিক্ষকরা বলছেন। হাজার হাজার মানুষ এর বিরোধীতা করছে এবং তার মোকাবিলা করার সাহস এই সরকারের নেই। এবং এর পাশাপাশি আমরা দেখছি এই চতুর্থ শ্রেণীর কর্মচারীরা তাদের যে ১০ টাকার বিনিময়ে যে ইনটেরিম রিলিফ দেওয়ার পর তাদের পাওনা থাকা সত্ত্বেও যে টুকু দেওয়া হয়েছে তার অর্দ্ধেক সেখানে ডেপোজিট রাখার ব্যবস্থা করা হয়েছে। বর্ত্তমানে মূল্য বৃদ্ধির সংগে আমি পেড়ে উঠছি না সুতরাং আমার বেতনটা বাড়িয়ে দিয়ে এই দাম বাড়ার সঙ্গে সামঞ্জস্য রেখে যাতে আমার সংসার যাতে চলতে পারে সেই জন্য ইনটিরিম রিলিফ। ওরা বলছেন না এইটা তোমার ভবিষ্যতের জন্য কার্যকর। এখানে দাম বাড়ার জন্য আমি যে কষ্টের মধ্যে আছি সেই কষ্টের মধ্যে থেকে এই টাকাটা ভবিষ্যতের জন্য রাখ এবং এই অর্দ্ধেক টাকার জন্য কর্মচারীদের মধ্যে যে প্রচণ্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে সেই কথা এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। লিখে দিয়েছেন কারা, যারা অন্ধকারের মধ্যে দিয়ে এই ব্যবস্থা করছেন তাদের হাত দিয়ে লিখা বেড়িছে বলেই এই সত্য কথাটা লিখতে সাহস পাচ্ছে না। আজকে এই কথা আমাদেরকে বলা হয়েছে যে ইনটিরিম রিলিফ দেওয়ার কথা রাজ্যপালের ভাষণে গৌরবের সঙ্গে উল্লেখ করা হয়েছে। কিন্তু কর্ম্মচারীরা যাদের জন্য দেওয়া হয়েছে তারা সেইভাবে সেটার বিরোধিতা করছে এইটাকে প্রত্যাখ্যান করেছে। আমি সর্বশেষে যে জিনিষটা উল্লেখ করতে চাই আজকে এই মন্ত্রীসভা যাদের উপর দায়িত্ব, গণতন্ত্রকে রক্ষা করার দায়িত্ব যাদের উপর দেওয়া হয়েছে, মন্ত্রীসভার হাতে আজকে সাধারণ মানুষের যেমন নিরাপত্তা নেই সেইভাবে শ্রমিক

কর্মচারী শিক্ষকদেরও নিরাপত্তা নেই। এবং নন-গভর্ণমেন্ট শিক্ষকদের ক্ষেত্রে এখনও ইনটেরিম রিলিফের সাহায্য যেটুকু দিয়েছে সেইটাকে দেওয়ার কোন ব্যবস্থা করতে পারে নাই। আজকে যত কথা বলেন নি কেন যে তাদের কাজ হচ্ছে ত্রিপুরার মানুষের মংগল করা নয় ত্রিপুরার কৃষক শ্রমিকদের মঙ্গল করার জন্য নয়, অন্ধকারের মধ্যে যত কুকাজ সেই ব্যবস্থা তারা করছেন। এখানে উপস্থিত আছেন একজন মন্ত্রী আমি বলতে পারি যে তিনি ট্রেন্সফার মন্ত্রী হয়ে গেছেন তার কাজই হচ্ছে ট্রেন্সফার করা এবং তার অন্য কোন কাজ নেই। এডুকেশন ডিপার্টমেন্ট তিনি নিয়েছেন এবং এই ট্রেন্সফার মন্ত্রী বলতে পারেন তার সমস্ত কাজ এই ট্রেন্সফারের মধ্যে সীমাবদ্ধ। কেহ এসে বলল তাকে ট্রান্সফার করতে হবে, তিনি ছুটে গেলেন হ্যাঁ, তাকে ট্রান্সফার করতে হবে। সেটা বোমেরাং হয়ে গেছে। শিক্ষক বীর বল্লভ বাবুকে সাথে নিয়ে এই মন্ত্রী শলাপরামর্শ করতেন, আজকে সেই বীর বল্লভ বাবুই বলছেন যে আমার উপর আঘাত আসছে ঐ সেই মন্ত্রী তার দলকেও আজকে ট্রান্সফার করছেন। আজকে তার সমিতির বিরুদ্ধে তিনি ব্যবস্থা অবলম্বণ করছেন। সুতরাং আজকে সেটা বোমেরাং হবেই। এখানে যাঁরা বলছেন, তারাও খুব ভাল নন। তারাও অনেক কুকাজ করেছেন। আজকে এখানে দেখা যাচ্ছে, এই মন্ত্রী সভা আসার পর, সাধারণ মানুষের বা ত্রিপুরার সামগ্রিকভাবে কোন মঙ্গল না দেখে, নিজস্ব সার্থে, এবং নিজেদের দৃষ্টিভঙ্গিতে এই ব্যবস্থা করছেন। কাজেই তার নাম ট্রান্সফার মন্ত্রী হয়ে গেছে। কেউ ট্রেড ইউনিয়ন করছে, কেউ বিভিন্ন কুকাজে লিপ্ত আছেন সামগ্রিকভাবে, সেইজন্য আমরা বলতে চাই যে আজকে যে এখানে রাজ্যপালের ভাষণ রাখা হয়েছে, সেই ভাষণে যে মন্ত্রীসভা দেড় বছর ধরে সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকার হরণ করেছেন, এবং তাঁরা নিজেদের মধ্যে যে কুকাজে ব্যস্ত, সেই ভাষণের আমি বিরোধিতা করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—অনারেবল মেম্বার নিশিকান্ত সরকার আপনি দশ মিনিটে শেষ করুন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপালের ভাষণকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী দল থেকে যে বক্তব্য রেখেছেন, রাজ্যপালের ভাষণের মধ্যে, কোনটাই ভাল দেখছেন না। আমি যতটুকু শুনলাম, রাজ্যপালের ভাষণের মধ্যে কতকগুলি পরিকল্পনার কথা বলেছেন, কিন্তু এর মধ্যে একটাও ত্রিপুরার মঙ্গলের জন্য নয়। ওদের স্বভাব মত তাঁরা কথা বলবেন, তাঁদের স্বভাবই হচ্ছে বিরোধিতা করা। ভালটাও করবে, আর খারাপটাতো বলবেনই। অতএব কারণ আমি তাঁদের সংগে একমত নই; তাই আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাই এবং ধন্যবাদ জানাতে গিয়ে দুই একটি বিষয়ে আমাকে বলতে হয়। যেমন এখানে ৬ষ্ঠ অর্থ কমিশন সম্পর্কে বলা হয়েছে—'চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ট্রেনিং কমিশন মোট ৩৪·৬৬ কোটি টাকা মঞ্জুর করেছেন। প্রতিকূল পরিস্থিতি এবং বাধাবিপত্তি সত্ত্বেও বিভিন্ন ক্ষেত্রে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার সাফল্য সবদিক থেকেই সন্তোষজনক ইত্যাদি ইত্যাদি।' তারপর আছে—'মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ১৯৭৩-৭৪ সাল হল পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার উদ্দেশ্য ও নীতি নির্ধারণের প্রস্তুতির বছর। আমার সরকার জাতীয় কর্মপন্থার সাথে সংগতি রক্ষা করে ত্রিপুরার পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা রচনা করেছেন।' আমি সবটা

নাই পড়লাম, আমি এটাই বলছি যে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার ত্রিপুরার যে মহত উদ্দেশ্য, সেটা আমরা কিছু জানলাম না, ত্রিপুরার নাগরিক জানল না যে ত্রিপুরার সরকার ত্রিপুরার মঙ্গলের জন্য, ত্রিপুরার উন্নতির জন্য, কখন, কোন সময়ে, কিভাবে এই পরিকল্পনা গ্রহণ করল? তার কারণ, আমরা যদি জানতে পারতাম, হ্যাঁ এইভাবে এই কর্মপন্থা নিয়ে আমরা পরিকল্পনা তৈরী করছি, তাহলে আমরাও কিছু মতামত দিতে পারতাম। আমি এটা সম্বন্ধে এইটুকু বক্তব্য রাখছিলাম যে আমরা গ্রামের মানুষ, গ্রামে থাকি, জঙ্গলে থাকি, হয়তো এখানে বসে যাঁরা সরকারীভাবে এটা রচনা করেছেন, তাঁরা আমাদের সংগে যোগাযোগ করলে, তাঁদের আমরা কিছু গ্রামের তথ্য দিতে পারতাম। কোথায় কি হবে, কোথায় কি হবে না, সেটা অন্তত: আমরা জানাতে পারতাম। এই হল আমার একটা বক্তব্য। আরেকটা কথা এখানে উল্লেখ করা হয়েছে—চতুর্থ পরিকল্পনায় এত কোটি টাকা, কিন্তু এই টাকায় আমার সরকার সন্তুষ্ট নয় ইত্যাদি, ইত্যাদি। আবার বলেছেন—'আমরা অন্যান্য রাজ্যের সম পর্যায়ভুক্ত হয়ে পড়েছি, কিন্তু আমি এখানে বলতে চাই স্যার আমাদের ত্রিপুরা রাজ্য অন্যান্য রাজ্যের সংগে তুলনা হতে পারে না। কারণ এটা একটা অন্যান্য রাজ্য হইতে বিচ্ছিন্ন, অন্যান্য রাজ্যের সঙ্গে ত্রিপুরার তুলনা হতে পারে না। তাই আমরা বলে থাকি যে অনুন্নত দেশ, অনুন্নত সম্প্রদায়কে সম সুযোগ দিতে হবে, সমভাবে আমাদের কেন দেবে না? আজকে পশ্চিম বঙ্গ, বিহার, দিল্লী কিংবা বোম্বাইয়ের সংগে ত্রিপুরার তুলনা হয় না। ত্রিপুরা আগে তার উন্নতি করবে। সেন্ট্রাল গভর্ণমেন্ট বলেছে, ইণ্ডিয়া গভর্ণমেন্ট বলেছে অনুন্নত দেশকে, অনুন্নত সম্প্রদায়কে আগে উন্নত করতে হবে। কাজেই এখানে যে সরকার বললেন যে সন্তুষ্ট নয়, অন্যান্য দেশের সঙ্গে ত্রিপুরা তুলনাবিহীন সঙ্কটময় রাজ্য। অন্যান্য দেশের সংগে সমপর্যায়ভুক্ত, কোথায় আমরা পেলাম? কোথায় আমাদের কল কারখানা, মিল, মাল, কি আমাদের আছে বলুনত? কাজেই এখানে আমি একমত হতে পারছি না।

তারপর বলা হয়েছে, উপরিউক্ত উদ্দেশ্যের সাথে সংগতি রক্ষা করে বনভিত্তিক শিল্পের উন্নতির জন্য বনের উপর, অধিক বিদ্যুৎ ও খাদ্য স্বয়ম্ভরতা অর্জনের জন্য কৃষি ও পশুর উন্নয়নের উপর, অধিক বিদ্যুৎ উৎপাদনের জন্য গোমতী জল বিদ্যুৎ প্রকল্পের রূপায়নের উপর, সম্পদ বৃদ্ধি এবং কর্ম্মের সুযোগ বৃদ্ধির উদ্দেশ্যে শিল্প স্থাপনের কর্ম্মসূচীগ্রহণ, জুম চাষ সহ আদিবাসী উন্নয়ন এবং অনুন্নত শ্রেণীর সমস্যা সমাধানের উপর জোর দেওয়া হয়েছে। এখানে গোমতী প্রজেক্ট হবে না কারণ সিমেন্ট নেই, আর এই জায়গায় যে বলেছেন 'জুম চাষ সহ', আমি যদি বলি জুম চাষ বন্ধ করে দিচ্ছে, জুম চাষ তারা করতে পারছে না। জুম করতে গেলে মকদ্দমার খপ্পরে পড়ছে, আমার এলাকায় এখনও অনেক মকদ্দমা ঝুলছে। যদি কোন আদিবাসী বাড়ীর পাশে কোন টিলা থাকে, সেখানে জুম করতে গেলে তাদের উপর সমন আসে, এস, ডি, ও, কোর্টে বাদী হয়, ৩০ টাকা জরিমানা। কাজেই জুম চাষ করতে গেলে বাধা আসে। শিক্ষা, চিকিৎসা ইত্যাদি ব্যাপারে আমি নাই বা গেলাম। শিল্প সম্পর্কে এখানে বড় বড় শিল্পের কথা বলা হয়েছে, কিন্তু কোথাও সেই শিল্প হয়েছে বলে আমি জানি না, কিন্তু গ্রামীন শিল্প—যেমন তাঁত শিল্প, আমি বহুদিন ধরে একথা বলে আসছি কিন্তু তাদের উন্নতির জন্য কিছুই করা হয়নি।

এই বছর পরিকল্পনায়ও আমরা তাঁত শিল্পের সম্বন্ধে কিছু দেখতে পাচ্ছি না। তাই আমি বলছিলাম যে আমরা যদি জানতে পারতাম যে ত্রিপুরার ভাগ্য তৈরী হচ্ছে, তাহলে আমরা যুক্তিটা দিতে পারতাম। কারণ ত্রিপুরাতে এমন সব তাঁতি আছে, যারা ১২০ কাউন্ট পর্য্যন্ত কাপড় তৈরী করতে পারে।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনি তাড়াতাড়ি শেষ করুন।

**শ্রীনিশীকান্ত সরকার :**—এখানে আবার বলা হয়েছে যে বিশ্ব ব্যাপী এই সমস্যাটা। কিন্তু স্যার, বিশ্বের সংগে আমাদের কোন তুলনা হয় না। কারণ আমরা একটা কোণে পড়ে আছি, বিশ্বের কোথায় দ্রব্যমূল্য বৃদ্ধি হল, কোথায় কি হল, সেটা আমাদের দেখার কথা নয়, তারা সেইভাবে রোজগার করছে টাকা বেশী। বোম্বে, উড়িষ্যা, বিহার, পশ্চিম বঙ্গ তাদের টাকার রোজগারের পরিমাণ কি? আর ত্রিপুরার মানুষ কয় পয়সা রোজগার করে? কাজেই বিশ্বের সংগে এটা এক হতে পারে না। আড়াই টাকা আর তিন টাকা করে আমরা রোজগার করি। এই তুলনায় যদি আমি দেখি ৪/৫ টাকা করে দাম বেড়েছে তাহলে কি করে হবে। কাজেই এই কারণে বলছি যে ভাষণে যে বলা হয়েছে যে আমরা কষ্ট সহ্য করব, আমরা বেশ সুন্দর আছি, ত্রিপুরার মানুষ বেশ ভাল আছে, সেটা সত্যি কথা। ত্রিপুরার মানুষ যে ধৈর্য্যশীল তাতে কোন সন্দেহ নাই। এটা রাজ্যপালের ভাষণে রেখেছেন। আমরা চাই যে আগামী দিনেও যেন আমরা এইভাবেই থাকতে পারি। ( রেড লাইট ) আমার আর একটু সময় চাই স্যার। কোথায় কোথায় একটু ব্যতিক্রম হয়ে যাচ্ছে। এই যে রাজ্যপালের ভাষণ রাখলেন যে এত টাকা আমাদের আছে. কিন্তু টাকা দিয়ে শুধু আমাদের কি হবে? জিনিষ কোথায়? সিমেন্ট নাই, পুর্ত্তবিভাগের সমস্ত কাজ কর্ম্ম সিমেন্টের অভাবে বন্ধ হয় রয়েছে। সিমেন্ট নাই, লোহা নাই। টাকার দাম কত। এক টাকার দাম ত্রিশ পয়সাও নয়। তাই বলছিলাম এই টাকা দিয়ে কি হবে? টাকা তো টি, এ, ডি, এ, ইত্যাদিতেও যাবে।

যোগাযোগের কথা বলতে গিয়ে রেলের কথা বলছি। এই প্রস্তাব বিধান সভায় বহুবার পাশ হয়েছে। কিন্তু হচ্ছে না। আর ধরুন শিল্প। পাট কল, চিনির কল, কাগজের কল, ১৫ বছর ধরে আমরা শুনেছি। বিবেচনাধীন আছে, হচ্ছে হবে। এবার ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে। দেখি তবু আগামী ১৫ বছরে পাই কিনা। আর দুগ্ধ। গরু কোথায়? গো-চারণ ভূমি তো রাখেনই নাই। সরকারকে প্রতিশ্রুতি দিতে হবে যে গো-চারণ ভূমি রাখতে হবে। আর গো- মড়ক লাগলে তো অর্ধেক গরু থাকেই না। আমি ভেটেরিনারী সার্জ্জেনকে বলেছিলাম যে মড়ক বন্ধ করুন। কিন্তু তিনি বললেন যে ঔষধ নাই। খরা চলছে। জল পাবে না কেউ। ছড়া শুকিয়ে যাচ্ছে। তারপর বন। এলোমেলোভাবে বন তো আছেই। কিন্তু আমি আশংকা করছি কবে কার বাড়ীঘর বনের মধ্যে পড়ে যাবে। উদয়পুর সাবডিভিশনে কত স্কোয়ার মাইল আমার জানা। কয়টা পাড়া আমার জানা আছে। একটা টিলার লোক আমার কাছে গতকাল এসেছিল। তারা বলেছে যে তারা বন কাটতে পারে না। ফরেষ্টার বলেছে দরখাস্ত করতে। বন আমরাও ভাল পাই। কিন্তু তার জন্য কি মানুষ বাড়ী ছেড়ে চলে যাবে? মানুষ যদি না থাকে তাহলে বন দিয়ে কি হবে? আমি বনের বিরুদ্ধে কথা বলি নাই। জায়গাটা আগে ঠিক করুন কোথায় বন হবে। বন আমিও সমর্থন করি।

শিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে বলে বলা হয়েছে। কিন্তু আমি তো একটাও দেখি নি। কোথায় খোলা হল এইগুলি আমি জানি না। আর পানীয় জলের কথা। এটা তো সাংঘাতিক কথা। টিউবওয়েল রিংওয়েল তো শুকিয়ে রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি নিজে জানি যে একটা গাঁও সভার যদি ৫টা টিউবওয়েল দরকার হয় তাহলে আমার মনে হয় এটা মোটেই পায় না। আমার কথা হল যে শুধু অর্থ দিয়ে কাজ হয় না। যেমন পাম্পসেটের জন্য ফসল হচ্ছে না। সেটা ডিজেলের অভাবের জন্য হচ্ছে না। কৃষি, বাড়ছে, গভর্ণমেণ্ট ধান সংগ্রহ করছে। কিন্তু আমরা যে ফসলটা ফলাচ্ছি সেটা শেষ হয়ে যাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী পক্ষের বক্তব্যের বিরোধীতা করছি। গভর্ণমেন্টের উচিত অনেক দূর থেকে পেট্রল আনার পূর্বে হইতেই ৩।৪ মাসের ষ্টক মজুত রাখা। দৃষ্টান্তস্বরূপ বলা যায় যদি উদয়পুরে আগুন লাগে এবং আগরতলা ফায়ার ব্রিগেড হইতে গাড়ী যাওয়ার প্রয়োজন হলে, পেট্রোলের অভাবে কি করে গাড়ী যাবে? চাউলের দর বৃদ্ধি পেয়ে প্রতি মণ ৮০।৯০ টাকায় উঠেছে, হয়ত আরো বৃদ্ধি পেতে পারে। এইরূপ জরুরী অবস্থায় বিভিন্ন স্থানে রেশন পাঠাতে হলে পেট্রলের ষ্টক না থাকলে কি করে রেশন পাঠান যাবে? তাই, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি। বিরোধী দল তো কোন সময় আমাদের সমর্থন করে না, কারণ তারা যত উর্দ্ধেই উঠুক শকুনীর মত মরা গরুর দিকেই দৃষ্টি রাখে। কোন কোন ক্ষেত্রে সরকারের ত্রুটি বিচ্যুতি কিছু থাকতে পারে সেগুলি আমরা নিজেরা বলে কয়ে ঠিক করে নেব বিরোধী পক্ষ তা কিছুতেই রাজী নয়। তারা বলবে কিছুই হয় নি, কিছুই হয় নি। এই বলে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য এইখানে শেষ করছি।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। কারণ আমাদের এই হাউসের দর্শক গ্যালারীতে একজন সি, বি, আই'র লোক বসে আছে।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—মি: স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন সেই ভাষণে অতীতের কার্য্যকলাপ এবং বর্ত্তমানে যা হবে তার খানিকটা ইঙ্গিত আছে। ডিটেলস আমরা এখানে পাব না। বাজেটে আমাদের শীঘ্রই আসছে, তখন বিস্তারিত আলোচনা করতে পারব। আমরা আমাদের স্পষ্ট মতামত প্রকাশ করতে পারব। কিন্তু এখানে বসে বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ যেভাবে তাদের বক্তব্য রেখেছেন, বিশেষ করে একটু আগে মাননীয় সদস্য অজয় বিশ্বাস যে কথাটা বলেছেন যে ভাঙ্গা রেকর্ড যেন পাচ্ছেন। স্যার, এটা যদি স্বীকার করতে হয়, তাহলে সংগে সংগে এটাও স্বীকার করতে হয় যে গত বাজেট অধিবেশনে উনি যে বক্তব্য রেখেছিলেন, তাঁর এবারকার বক্তব্য তার থেকে একটুও তফাত হয়েছে। কাজেই এটাকে আমি ভাঙ্গার রেকর্ড বলব না স্যার। এটাকে পঁচাও বলব না, স্যার। এটা একটু আওয়াজ, এই আওয়াজ থেকে উনি সরতে পারছেন না। হ্যাঁ, উনি বেকার সমস্যা নিয়ে চেলেঞ্জ জানিয়েছেন। চেষ্টাত করেছিলেন স্কুল কলেজগুলিকে পুড়িয়ে দিতে, যাতে সেখান থেকে শিক্ষিত হয়ে না আসতে পারে এবং তাহলেই আমাদের লোকেরা অশিক্ষিত থেকে যাবে। কিন্তু পারলেন কি? কাজেই শিক্ষিত হয়ে আসলে বেকার সমস্যাও বাড়বে। সেটা তো ওয়েলকাম। আজকে যদি সমস্যাই না থাকে, তাহলে আমরা যাব কি করে? আমাদের উত্তরাধিকারী যারা আসছে, তাদের জন্য যদি আমরা তৈরী না করে যেতে পারি তাহলে আমরা করবটা কি? কিন্তু উনারা এমনভাবে বক্তব্য রাখেন যে শুধুমাত্র একটা আওয়াজ এছাড়া আমি আর এটাকে কিছুই বলতে পারছি না। তবে মাননীয় রাজ্যপালের ভাষণ সম্পর্কে আমি যেটুকু বলছিলাম সেটা হচ্ছে যে এটা আমাদের ভবিষ্যতের কার্য্যকলাপের একটা ইঙ্গিত এবং সেই ক্ষেত্রে আমার নিজস্ব কিছু বক্তব্য এই হাউসের সামনে রাখতে চাইছি। এটাকে আমি

সর্বাঙ্গ:করণে সমর্থন করি এবং যেভাবে আমরা এগুচ্ছি, চেষ্টা আমাদের চলছে, চেষ্টার আমাদের ত্রুটি নাই। কিন্তু বাস্তবটাকে তুলে না ধরলে, সেটা সম্পূর্ণ হচ্ছে না। তিনি এখানে একটা কথা বলেছেন—অসম্পূর্ণ পরিকল্পনার বাস্তবায়নের মাধ্যমে দারিদ্র দূরীকরণ, সমাজের অনুন্নত এবং সুবিধাবঞ্চিত ব্যক্তিদের জীবনধারণের মানোন্নয়ন ও আত্ম বিশ্বাসের প্রতিষ্ঠা। সেখানে আমাদের চিন্তা আছে এবং আমরা চেষ্টাও করে চলেছি কিন্তু আমরা কতটুকু করতে পেরেছি ? সেটা আমাদের অবশ্যই বিচার বিবেচনা করে দেখতে হবে। যতটুকু করেছি, সেটা অতীতের অভিজ্ঞতার দিকে আমরা ফিরে দেখব, অতীতকে সামনে রেখে। এবং অতীতকে বিবেচনা করেই ভবিষ্যতের কর্ম্ম পদ্ধতি নির্দ্ধারণ করব এবং তবেই আমরা এই দেশের উন্নতি করতে পারব। সেই ক্ষেত্রেই আমি আমার বক্তব্য তুলে ধরছি। এখানে এগ্রিকালচার ডিপার্টমেন্টের সবগুলিতে আমি যাচ্ছি না কারণ তাহলে রিপিটেশন হবে। শুধু একটা কথাই আমি তুলে ধরছি যে ১৯৭৩-৭৪ইং সনে মৎস্য চাষের জন্য বরাদ্দ ছিল ১৫ লক্ষ টাকা, তারা সমস্ত টাকাই ব্যয় হবে বলে আশা করেছিলেন। আমরা তার কি পেয়েছি ? স্যার, আমরা জানি যে ইলিশ মাছ স্রোতস্বতী নদীতে পাওয়া যায়, তাই তো গত বছর ইলিশ মাছ আমরা অনেক কিনে খেয়েছি। তাই বলে কি আমাদের এটা বলা উচিত হবে, স্যার, যে আমরা পুকুরের ইলিশ মাছ খেয়েছি। আগরতলায় বসে বসে আমরা পুকুরের তৈরী ইলিশ মাছ খেয়েছি। কাজেই অতীতকে আমাদের সামনে আনতেই হবে। আবার এবারও দেখছি আমাদের জন্য আরও ১৫ লক্ষ টাকা ধার্য্য করা হয়েছে! কাজেই এবার যেন স্যার আমরা পুকুরের ইলিশ না খেয়ে ঐ পুকুরের চুনোপুটি খেতে রাজী আছি। তবু যেন আমাদের এই দিক দিয়ে একটু উন্নতি হউক। তপশিলি জাতি এবং তপশীলি উপজাতির জন্য টাকা রাখা হয়েছে এবং তাদের জন্যও চেষ্টা করছি। কিন্তু কতটুকু কি হচ্ছে, তার বাস্তব দিকটা কি ? এখানে এটুকু বলে গিয়েছেন জনসংখ্যার ৪১.৩২ শতাংশ লোক হচ্ছে তপশীলি জাতি এবং তপশিলী উপজাতি। তাদের আপলিফ্টমেন্ট কতটা হয়েছে সর্ব্বদিকে, তাদের জন্য সত্যি কোন কিছু করা হয়েছে কি, আমরা দেখছি কি ? চেষ্টা করছেন কি ? যে টাকা রেখেছেন, তাতে কি সমস্ত তপশীলি জাতির উন্নতি হয়ে গেল। তার মধ্যে আরও দুইটি কমিউনিটি রয়ে গেছে চর্ম্মকার তাদের কথা কি আমাদের একটুও চিন্তা করতে হবে না ? স্যার, যেখানে বলা হয় আমাদের ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট আছে, তারা সবটা দেখছে। আশ্চর্য্য হয়ে যায় যেখানে ৪১.৩২ শতাংশ লোক সংখ্যা, একটা ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট সবকিছু দেখছেন। আমাদের ভারতবর্ষের প্রত্যেকটি প্রদেশে একজন করে স্পেশাল অফিসার ফর দি সিডিউলড কাষ্ট আছে, বহুবার আমরা এই কথা এ্যাসেম্বলীতে তুলে ধরেছি, ওয়েলফেয়ার এ্যাডভাইসরী বোর্ডের মাধ্যমে তুলে ধরেছি যে একজন স্পেশাল অফিসার ফর দি সিডিউলড কাষ্ট রাখা হউক। এমন কি এইটুকুও বলেছি তাদের আপ লিফটমেন্ট কতটুকু হয়েছে, সেটা যাচাই করে দেখার জন্য একটা কমিটি গঠন করা হউক। এবং তাদের রিকমানডেশান আসুক ভবিষ্যতের কর্ম্ম পন্থা ঠিক করার জন্য। কাজেই সামগ্রিক ভাবে তপশীল জাতি এবং তপশীল উপজাতিকে যদি উন্নত করতে হয় সেদিকে আমাদের নজর দিতে হবে। সেজন্য আলাদা সেল তৈরী করতে হবে স্পেশাল অফিসার বসাতে হবে। শুধু

ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট যেটি আছে তাদের পক্ষেতো সব কিছু দেখা সম্ভব নয়। কাজেই আমার সাজেশান থাকছে সেখানে স্পেশাল অফিসার ফর দি সিডিউল্ড কাষ্ট এণ্ড সিডি-ট্রাইব-এর জন্য একটা বোর্ড করা হউক। আজ ভারতবর্ষের সমস্ত প্রদেশেই আছে একমাত্র নাই ত্রিপুরাতে। এবং তাদের নিয়ে সেল গঠিত করা হউক। তাতে অফিসিয়াল এবং নন-অফিসিয়াল মিলিয়ে—নাম্বারটা যাই রাখুন ৭ জনও রাখতে পারেন ৫ জনও রাখতে পারেন যাই রাখুন। তারা উন্নতি কতটা হয়েছে সেটা দেখুক তারপর তাদের মন্তব্য আসুক তার উপর নির্ভর করে আমরা আমাদের ভবিষ্যতের কর্ম পন্থা ঠিক করব। স্যার আমার সময় মাত্র ১০ মিনিট দিয়েছেন আমি তার বেশী নেব না। কিন্তু একটা ব্যাপারে কতগুলি কথা না বললে আমি শান্তি পাচ্ছি না। আমি এইবার আসছি মেডিকেল এণ্ড পাবলিক হেল্থ ডিপার্টমেন্টে। মেডিকেল ডিপার্টমেন্টে আমরা প্রচুর টাকা খরচ করছি। আমাদের উন্নতি হয়নি তা নয়। প্রচুর বাড়ী ঘর আমরা তৈরী করেছি। দালান পাকা প্রচুর হয়েছে। সত্যি মেডিকেল ডিপার্টমেন্টে আমরা এগিয়ে চলেছি। কেবল একটা কথাই আমার বার বার মনে পড়ছে যে টাইস্যুট পরা একজন লাল মুখো সাহেব। দেখতে সুন্দর। স্যার, পরশু দিন আমরা কি জানতে পারলাম কাঞ্চনপুর দশদাতে ডাক্তার নেই। চিকিৎসার সুযোগটা পাচ্ছে কি করে সেখানকার জনসাধারন? কোথায় সপ্তাহে আসছে। আশ্চর্য্য হয়ে যাই—একজন ডাক্তার সপ্তাহে এক দিন এসে কি চিকিৎসাকরবে; একটা ঔষধ দিয়ে পরে তার একটা এ্যাকশান রি—একশান তার আছেই। একটা ডায়গনসিস করা একজন ডাক্তারের পক্ষে কি তক্ষনই সম্ভব? এবং ডায়গনসিস না হয় হল কিন্তু তারপর ঔষধ দিলে তার একটা একশান কি হল তার রি-একশান কি হল তা দেখার নাই? কাজেই তারা চিকিৎসার সুযোগ পাচ্ছে না। কোথায় রাইমা শর্মা থেকে ডাক্তার আসছেন সপ্তাহে মাত্র এক দিন। এটা কি চিকিৎসা? কাজেই টাই স্যুট পরা লাল মুখো সাহেব যা আমি বললাম স্যার, ঐ. দালান পাক্কার মতই দেখতে খুব সুন্দর। কিন্তু জনসাধারণ ঔষধ পাচ্ছে না চিকিৎস্যর সুযোগ পাচ্ছে না কাজেই বাস্তব দৃষ্টি নিয়ে সেদিকে নজর দিন। চিকিৎসার ব্যবস্থা করুন। আমি আগের বারেও বলেছিলাম যে স্যার. আমাদের জন্য গঙ্গা জলের ব্যবস্থা করবেন না। টলুয়া দিয়ে আমাদের চিকিৎসা করাবেন না তার চেয়ে আমাদের চিকিৎসা ছাড়াই চলুক তার চেয়ে গঙ্গা জল দিন তবুও ভাল কিন্তু সেটুকু করবেন না। রাইমাশর্ম্মাতে গিয়ে সেটি হয় না। জি, বি, হাসপাতাল যে ভাবে গড়ে তুলতে চাইছেন—৫০০ বেডের হাসপাতাল করার চেষ্টা চলছে। সেটি সত্যি ভাল কথা সেখানে আমাদের অভিজ্ঞ এবং বিশিষ্ট ডাক্তার রয়েছেন। তারা আপ্রান চেষ্টা করছেন। কিন্তু সমস্ত সুযোগ সুবিধা আমরা সবাইকে দিতে পারি কি? আমরা আমাদের জনসাধারন সবাই সুযোগ পাচ্ছে কি? না পাওয়ার কারণটা কোথায়? নার্সের রেশিও—নার্সের রেশিওর কথা বললে চট্ করে বলে ফেলেন যে আমাদের নার্সের রেশিও ১, ৫ ভাল কথা। কিন্তু স্যার যে কোন দিন আপনার যে কোন একজন আসুন আমি আবেদন রাখছি রাত্রিতে যান একটা ওয়ার্ডে ৮০ থেকে ১০০ জন রোগী তার মধ্যে একটি মাত্র নার্স টিম টিম করছে। তার পক্ষে কি সম্ভব প্রতিটি রোগীকে জল দেওয়া প্রতিটি রোগীকে এ্যাটেণ্ড করা, রেশিও আমরা মেন্টেন করছি কি করে—শিফ্ট করে—ভোর

বেলায় ৩ জন দুপুর বেলায় ২ জন রাত্রি বেলায় ২ জন। এই করে চিকিৎসা হয় না। নার্স বাড়াতে হয় তাহলে নার্স বাড়ান। আমাদের বেডের সংখ্যা কম একষ্ট্রা বেড আমাদের প্রচুর দিতে হচ্ছে। কাজেই সেই অবস্থার সৃষ্টি করুন। নার্সের সংখ্যা বাড়াতে হবে ডাক্তারের সংখ্যা বাড়াতে হবে। তবেই চিকিৎসা হতে পারে নইলে সম্ভব নয়। অভিজ্ঞ ডাক্তার বিশিষ্ট ডাক্তার আছেন তারা চেষ্টা করছেন ভাল কথা। কিন্তু আফটার কেয়ার?
সেগুলিতো সম্ভব হচ্ছে না—স্যার, আমাকে একটু সময় দিতে হবে। আমাকে ২ মিনিট সময় দিতে হবে। কালকের ঘটনা বলছি স্যার, ১৩ই মার্চ ১৯৭৪ ইং দুপুর বেলায় তাড়াহুড়া করে গেলাম আমার নিজের গলায় কাঁটা লেগেছিল। চেষ্টা করেছিলাম নিজের থেকে পারলাম না। দৌড়ে চলে গেলাম ভি, এম, হাসপাতালে। ডাক্তার বাবু সেখানে খুব চেষ্টা করলেন পারলেন না। কি ব্যাপার, না হেড মিরার নেই। ঐ যে ই, এন, টি'তে মাথায় মিরার লাগিয়ে লাইট ফোকাস করে সেটি নাই। ভি, এম, হাসপাতালে ইমার্জেন্সী রুমে এই চেহারা। বলল স্যার, স্পেশালিষ্ট ডাকা হউক। ডাকলাম ডাঃ দাসগুপ্তকে উনি এলেন। উনিও চেষ্টা করলেন—বললেন যে হেড মিরার নাই আমি কি করে করব, আমি দেখতে পাচ্ছি না আমি কি করব। চলুন আপনি আমার বাড়ী। নিয়ে গেল উনার বাড়ীতে—টাকা আমার গেল। সেখানে যখন বসে ছিলাম ঠিক সেই সময় একটা বাচ্চাকে নিয়ে আসে ইমার্জেন্সী রুমে ঢুকল। সেই বাচ্চাটির জ্বর ছিল। সে চট করে বমি করে ফেলল এবং প্রায় এক ঘন্টা ছিলাম ভি, এম, হাসপাতালের ইমার্জেন্সীতে—আমি ডাক্তারকে বলেছি সিস্টারকে বলছি যে বমিটা পরিস্কার করা হউক। কতক্ষণ পরে এসে বলল যে যার ডিউটি সে আসে নাই। সেই এক ঘন্টার মত বমিটা সেখানে পরে রইল—পা দিয়ে মাড়াল সেই বমিটা। সারাটা ঘর ময় ছড়িয়ে পড়ল। একটা ইমার্জেন্সী রুমে যেখানে একটা হেড মিরারের অভাব একটা কাঁটা খোলা যায় না কাজেই সেই অবস্থার দিকে আমরা কতটুকু দৃষ্টি দিচ্ছি। সাধারণ একটা যন্ত্র এটকা হেড মিরার এমন কিছু নয় আরও বহু যন্ত্র আছে সে সবের কথা নাই বা বললাম। একটা এংগুলার ফর্সেফ একটা হেড মিরার একটি সুচ। ইমার্জেন্সী রুম অন্য কিছু নয় জেনারেল ওয়ার্ড নয়—বমি করেছে সেটাকে পরিস্কার করা হয় না। কাজেই বাস্তবের দিকে আসুন। একটু বাস্তব দৃষ্টি ভংগী নিয়ে সেখানে চেষ্টা করুন। আসুন আমরা সকলে মিলে এক জোট হয়ে কাজ করি। কাজেই সেই দিকে নজর না দিয়ে আমরা যদি অন্য ভাবে যাই তাহলে জনসাধারণ আমাদের কাছ থেকে কতটুকু উপকৃত হতে পারবে আমরাই বা কতটুকু উপকৃত হতে পারব তা চিন্তা করার যথেষ্ট কারণ আছে। পাবলিক হেল্থ এই ডিপার্টমেন্টে এলেই স্যার, আমার একটা কথা মনে পরে যায় আমি না বলে পারি না......

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গিয়েছে...

**শ্রীবিনোদ বিহারী দাস :**—পাবলিক হেলথ্ বলার অর্থই হচ্ছে স্যার, আর দুই মিনিটের মধ্যে শেষ করছি—স্যার, রাতে দিনে মশা মাছি তাই নিয়ে ত্রিপুরায় আছি। (ভয়েস—একেবারে কবিতা) আর না বলে কি করি আপনারা কবিতা বলাচ্ছেন তাই কবিতা বলছি। রাতে দিনে মশা মাছি তাই নিয়ে ত্রিপুরায় আছি। (হাস্য ধ্বনি) কাজেই আর না বলে পারছি না

স্যার। মশা তাড়াবার জন্য ডি, ডি, টি, স্প্রে করছেন। কিন্তু তাতো নয় স্যার, মেলিরিয়াকে ইরেডিকেট করতে হলে অনেক কিছুই করতে হয়। সেন্ট্রালী স্পনসর্ড স্কীম সেখানে কি আছে? প্রথমেই হচ্ছে মস্কুইটোকে মারতে হবে। ২ নম্বর হচ্ছে মস্কুইটো হাত থেকে রক্ষা করতে হবে। ৩ নম্বর হচ্ছে হেভীলি ইনফেক্টেড এরিয়া যেখানে সেখানে সাপ্লিমেন্টেটিভ হিসাবে কুইনিন দিতে হবে। তারপর আসতে হয় ওয়াটার বোর্ণ ডিজিজ কতটা ছড়িয়ে পরেছে আমাদের দেশে। পানীয় জল—বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করতে পারছি না। তার মধ্যে ওয়াটার বোর্ণ ডিজিজ যেমন গ্যাস্ট্রো এনট্রাইটিজ ইত্যাদি ছড়িয়ে পড়ছে সেদিকে আমাদের নজর দিতে হবে। কাজেই বাস্তবের দিকে একটু নজর দেওয়ার জন্য আমি আমার সাজেশান রাখছি। মাননীয় রাজ্যপালের যে ভাষণ এসেছে তার মধ্যে একটা জিনিষ হল যা আমি গোড়াতেই বলেছি এবং বলতে গিয়ে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—অনারেবল মেম্বার শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য মাননীয় সদস্য আপনি ১০ মিনিটের মধ্যে শেষ করুন।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি মাননীয় রাজ্যপালের ভাষণ-কে ধন্যবাদ জানাচ্ছি। তবে ১০ মিনিটে কিছুই বলা যাবে না। আমি রাজ্যপালের ভাষণ-টাকে স্বাগত জানাচ্ছি এবং সরকারকে ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে বর্তমান আর্থিক বছর একটা দুর্যোগপূর্ণ বলে আমি মনে করি। ভারতবর্ষের বিভিন্ন স্থানে দ্রব্য মূল্য বৃদ্ধি হিংসাত্মক কার্য্যকলাপ এবং অন্যান্য বিশৃঙ্খলা দেখা যাচ্ছে—বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। এবং নানা রকম উশৃঙ্খলতার সৃষ্টি হয়েছে সেই তুলনায় আমার মনে হয় বর্তমান আর্থিক বৎসরটা ত্রিপুরাতে মোটামুটি ভাল গিয়েছে যদিও দ্রব্যমূল্য বৃদ্ধির থেকে আমরা রেহাই পাই নি কিন্তু সেই অবস্থায় মানুষের যে কষ্টটা সেইটা কিছুটা লাঘব হয়েছে। এর কারণ বর্ত্তমান আর্থিক বৎসরে আমাদের ত্রিপুরার যে ফসল সেই ফসল ভাল হয়েছিল। আউশ ফসল, আমন ফসল ভাল হয়েছে। তারজন্যই চাউলের দরটা বাড়তে পারে নি এতদিন। এবং মানুষ দুবেলা খেতে পেয়েছে অন্ততঃ চাউলটা পেয়েছে, আটাটা পেয়েছে তার জন্যই বোধ হয় গোটা ত্রিপুরা রাজ্যের অবস্থটা অনেক শান্ত ছিল। তাই দেখা যাচ্ছে পেটে যদি ভাত থাকে পেটটা যদি ঠাণ্ডা থাকে তাহলে অনেক দিক থেকেই মানুষের অবস্থাটা শান্ত থাকে এবং যেটা আমরা সারা ভারতবর্ষে দেখতে পেয়েছিলাম এইটা এখানে ঘটে নি এই জন্যই। কারণ মানুষের পেটটা অন্ততঃ ঠাণ্ডা ছিল। আর সেই দিক থেকে সরবরাহ অব্যাহত রেখেছিলেন। কারণ যেখানে ক্রাইসিস দেখা দিয়েছিল সেখানে সংগে সংগে চাউল পাঠানো বা হেলিকপ্টারে করে ড্রপ করা যেমন ফ্লাডের সময়ে নৌকা দিয়ে বা হেলিকপ্টারে চাউল পাঠানো এইগুলি করাতে আমাদের এই যে ফুড ক্রাইসিস সেইটা আমাদেরকে পায় নি। ফুড ক্রাইসিসটা না পাওয়াতেই আমার মনে হয় অন্যান্য জায়গা থেকে ত্রিপুরার অবস্থা অনেকাংশে শান্তি বিরাজ ছিল। এইটা থেকে আমাদের একটা দৃষ্টান্ত গ্রহণ করতে হবে যাতে এই অবস্থাটা সব সময় বজায় থাকে অর্থাৎ চাউলের দরটা যাতে না বাড়তে পারে। আজকে বাজারে চাউলের দর

একটু বাড়তির দিকে। সুতরাং সেই দিক থেকে আমি সরকারকে সচেতন থাকতে বলি যে তারা যেন সেই দিক থেকে লক্ষ্য রাখেন যাতে চাউলের দর বাড়তে না পারে। আর সামনের যে প্রডাকশন সামনের বুরো বা আউশ আসছে বা আসবে তার দিকে যেন এখন থেকে খুব সতর্ক দৃষ্টি রাখেন। যদি বুরো বা আউশ নষ্ট হয়ে যায় তাহলে আবার এখানে দুর্ভিক্ষের পুনরাবৃত্তি ঘটবে। কাজেই এইটাকে রক্ষা করতে হবে এবং তার জন্য প্রয়োজন বিশেষ সজাগ দৃষ্টি। অন্যান্য বার যে সতর্কতা অবলম্বন করা হতো তার চেয়ে বেশী সতর্ক হতে হবে এইবার। কারণ যদি একটা ড্রট আসে তাহলে সেই ড্রটকে ফাইট করার মত যে সরঞ্জাম সেইটা এইবার পেতে খুব কষ্টকর হবে। কারণ বিভিন্ন জায়গায় যে পাম্প সেট দেওয়া হয়েছে সেই পাম্প সেট চালাবার মত ডিজেল সেই ডিজেল আজকে বড় অভাব। সুতরাং আজকে যদি একটা খরা আসে তাহলে জলসেচের জন্য পাম্প চালানোর মত যে ডিজেল সেইটা সস্তায় পাওয়া যাবে না। কিন্তু তার জন্য আমাদের তৈরী থাকা প্রয়োজন। সেইজন্যই বলছি গতবার বুরো ফসল ভাল হয়েছিল, আউস ভাল হয়েছিল তার জন্যই ত্রিপুরার অবস্থাটা ভাল ছিল অন্যান্য জিনিষের দর বেশী থাকা সত্ত্বেও মানুষ এতটা অস্থির হয় নি। কারণ চাউলটা সস্তায় পেয়েছে এবং যাতে চাউলের প্রডাকশন ভাল হয় সেই দিকে সরকারের দৃষ্টি রাখা প্রয়োজন। বিশেষ করে এইবার আরও কতকগুলি বিশেষ অবস্থার সম্মুখীন হতে হবে ত্রিপুরা সরকারকে। কি সমস্ত সেইগুলি —এই গুলি হলো আমি যা বললাম ডিজেল পাম্প চালানোর জন্য যে তেল সেইটা পাওয়া খুব কষ্টকর হবে। তার জন্য এখন থেকে তেল মজুত করা প্রয়োজন যদি কোন খরা আমাদের ফেস করতে হয় সেইটার জন্য আমাদের যাতে ব্লেম না হয় এবং পাম্প সেটগুলি যাতে রেডি থাকে সেই দিকে দৃষ্টি রাখা প্রয়োজন। আর একটা হলো সার- সার পাওয়া যায় না সারের বড় অভাব। কারণ সার পাওয়া খুব কঠিন এবং সার না দিলে জমিতে ফসল ভাল হবে না সেই দিকে সার সম্বন্ধে সজাগ থাকা দরকার যাতে সময় মত সার এবং বীজ থাকে। খরা আড়ম্ভ হলে যাতে হুড়মুড় না করতে হয় সেইজন্য আগে থেকে সার এবং বীজ সেইগুলি মজুত থাকা দরকার। সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীকে অনুরোধ জানাচ্ছি তারা যেন এই দিকে সচেষ্ট থাকেন যে সার, বীজ, মেশিন, পাম্পসেট মেশিন এবং পাম্প মেশিন চালাবার জন্য যে তেল এইগুলি মজুত রাখেন তাহলে খরা আসলে সেইটাকে সঙ্গে সঙ্গে ফেস করা সম্ভব হবে এবং তারা যদি এইটাকে ঠিক ঠিক মত ফেস না করতে পারেন তাহলে আবার সেই দুর্ভিক্ষের সূচনা হবে এবং সে রেজালটা যে ভালটা বর্ত্তমান আর্থিক বৎসরে পাওয়া গিয়েছিল সেইটা আর পাওয়া যাবে না। কারণ চাউলের দর উর্দ্ধগতি হবে না প্রডাকশন ভাল হবে সেইটা যদি অ্যানসিউর না হয় তাহলে আরও বেড়ে যাবে চাউলের দর। আর চাউলের দর বাড়লে, চাউলটাই হচ্ছে আমাদের আসল খাদ্য, আমাদের খাওয়ার আসল দিকটা হলো চাউল। যদি সেই চাউলের দর বাড়ে তাহলে সমস্ত কিছু অস্থির হয়ে পড়ে। চাউলের দর বাড়লে তখন প্রত্যেকটা পরিবার এমন অবস্থায় পরে যে খাবে কি? তাছাড়া কনট্রোলে যে চাউল দেওয়া হয় বা গম দেওয়া হয় সেইটা দিয়ে গোটা পরিবারের চলে না, তিন দিনের বেশী চলে না। সুতরাং বাজার থেকে কিনতেই হবে। কাজেই চাউলের দরটা বাড়লে পরে মানুষ অস্থির হয়ে পরে

ফলে উশৃঙ্খল কার্য্যকলাপ বৃদ্ধি পায় হিংসাত্মক কার্য্যকলাপ বৃদ্ধি পায়। এবং সেইটার সুযোগ গ্রহণ করে অনেকে। সেই দিক থেকে আমাদের সরকারকে আমি সচেতন থাকতে বলবো। খরার দিন আগত প্রায় এই সময়ে চিন্তা করে এলার্ট থাকা দরকার। আমি শুনলাম বুরো নাকি এখন শুকিয়ে যাচ্ছে, কিন্তু সেইটা কেন হবে, প্রচুর পাম্প মেশিন আনা হয়েছিল। সেই পাম্প মেশিন কোথায় গেল? সেই পাম্প মেশিনগুলি কেন ঠিক রাখা হয় না এই পাম্প মেশিনগুলি ঠিক রাখা দরকার এবং ডিজেল মজুত রাখা দরকার যাতে অন্ততঃ প্রডাকশন সাফার না করে, অন্য কিছু সাফার করুক, আগে যদি পেটে ভাত না আসে তাহলে সব গোলমাল হয়ে যাবে। সুতরাং ডিজেল মজুত রাখা দরকার এইটা যাতে নষ্ট না হয় সেই দিকে দৃষ্টি রাখা প্রয়োজন। এইটাই হল আসল। কারণ বর্তমান আর্থিক বৎসরে এইটা প্রমাণ করে দিয়েছে যে বহু জিনিষের দর বেড়েছিল কিন্তু একটা জিনিষ আমরা সস্তায় পেয়েছিলাম তার জন্য মানুষ খুব শান্ত ছিল। এই চাউলের দরটাকে নীচে রাখতে হবে সেইদিকে আমি আমার সরকারকে সচেষ্ট থাকতে অনুরোধ করবো। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণে আমাদের পঞ্চম পরিকল্পনার যে বরাদ্দ কেন্দ্র যে টাকা মঞ্জুর করেছেন যেটা দিয়েছেন ৬৭.১৯ কোটি টাকা। এই টাকার অংকটা চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে টাকা বরাদ্দ হয়েছিল তার চেয়ে বেশী। কারণ চতুর্থ পরিকল্পনায় ৩৪.৬৬ কোটি টাকা বরাদ্দ হয়েছিল কিন্তু সেই অবস্থায় আমি খুব উৎসাহিত হই নি। কারণ চতুর্থ পরিকল্পনা ৫ বছর আগে সেই রচিত হয়েছিল কিন্তু ৫ বছরের মধ্যে জিনিস পত্রের দর অনেক বেড়ে গেছে এবং জিনিষ পত্রের দর কি হারে বেড়েছে কোন কোন ক্ষেত্রে সেইটা হলো একশো পার্সেন্ট কোন কোন ক্ষেত্রে তিনশো পার্সেন্ট বেড়েছে। সুতরাং আজকে যে টাকাটা আমাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাতে দেওয়া হয়েছে সেইটা বর্তমান দ্রব্যমূল্য বা জিনিষ পত্রের দর ইত্যাদি সেই দিক থেকে চিন্তা করলে আমার মনে হয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় টাকার যে ভেলু সেই দিক থেকে ইনটেনসিভ ভেলুর দিক থেকে বেশী নয় প্রায় সমানই। সুতরাং ৬৭.১৯ কোটি টাকা তাতে ডেভলাপমেন্ট ওয়ার্ক খুব বেশী হবে না। ডেভলাপমেন্ট ওয়ার্ক যেটা চতুর্থ পরিকল্পনাতে হয়েছে বা তৃতীয়তে হয়েছে তার চেয়ে বেশী হবে সেইটা আশা করা যায় না। তাছাড়া আর একটা জিনিষ আমার কাছে স্পষ্ট হচ্ছে না এর মধ্যে কি ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে যেমন জুটমিল, পাটকল ইত্যাদির টাকাটা কি এর মধ্যে দেওয়া হয়েছে সেইটা ঠিক স্পষ্ট নয়। আর সেইটা যদি থাকে তাহলে আর কথা নেই। সুতরাং টাকার ভেলুর দিক থেকে আমাদের তৃতীয় বা চতুর্থ পরিকল্পনায় যে টাকা দিয়েছে তার ভেলু আর এখন যে ৬৭.১৯ কোটি টাকা দিয়েছে তার ভেলু কম। কাজেই চতুর্থ পরিকল্পনায় ডেভলাপমেন্ট ওয়ার্ক হয়েছে পঞ্চম পরিকল্পনায় তার চেয়ে বেশী স্কীম কার্য্যকরী করা যাবে না এই অর্থ দ্বারা যেটা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন ৬৭.১৯ কোটি টাকা। সুতরাং ডেভলাপমেন্টের দিক থেকে থার্ড প্ল্যান, ফোর্থ প্ল্যান যা হয়েছে, তার চেয়ে আগামীবার টাকাটা বাড়ানো দরকার, কিন্তু তার চেয়েও গুরুত্বপূর্ণ হচ্ছে মাল মসলা। টাকা পাওয়া যাবে। যার জন্য কাজ সাফার করে সেটা হচ্ছে মেটেরিয়ালস। সেই মেটেরিয়ালস যাতে পাওয়া যায় তার জন্য বিশেষ ভাবে প্রচেষ্টা চালান দরকার। কারণ আমি যতটুকু জানি, আজকে মার্চ মাস, নাই টিন, ন্যাই

সিমেন্ট, অতএব এই যদি অবস্থা হয়, তাহলে ত্রিপুরার ডেভলাপমেন্ট ওয়ার্ক হবে না। মাল মসলা যা পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যা প্রয়োজন, স্কীমগুলি ইমপ্লিমেণ্ট করতে, সেইসব মাল মসলা অবিলম্বে যাতে মজুত করা হয়, সেইদিকে সরকারের দৃষ্টি রাখতে হবে তা না হলে এই টাকাও আমরা খরচ করতে পারব না এবং এই টাকার যে বেনিফিট তাও পাওয়া যাবে না যদি মাল মসলা নিয়ে আসা না যায়। আমরা দেখছি যে পি, ডব্লিউ ডির অনেক ডিভিশান এবং সাবডিভিশান হয়েছে, কিন্তু এই অবস্থা চললে পরে স্পেনডিং অব মানি উইদ আউট এনি ওয়ার্ক তাতে বেনিফিট বাড়বে না। আমরা লোকজনের খরচ দিচ্ছি, লোকজন নিয়োগ করছি তার দ্বারা ডেভলাপমেন্ট কিছুই হচ্ছে না, মুদ্রাস্ফীতি বাড়াবার রাস্তা ছাড়া আর উপায় নাই। যার জন্য আমরা যখন ডিভিশান সাবডিভিশান খুলছি, সেখানে যাতে উপযুক্ত মাল মসলা আসে, সেইদিকে নজর রাখতে হবে। কারণ এ ছাড়া ডেভলাপমেন্ট বাড়বে না। টাকার অংক যেমন একদিকে বাড়ানো দরকার, ঠিক তেমনি ষ্ট্রেস দেওয়া দরকার যাতে মেটেরিয়ালসগুলি পাওয়া যায়। (রেড লাইট)। আমাকে আর পাঁচ মিনিট সময় দিন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে ত্রিপুরার নানাদিকের কথা বলা হয়েছে, আমি তার মধ্যে বিদ্যুৎ শক্তি সম্পর্কে যে বলা হয়েছে যে ৩০ মেগা ওযাট তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন। এই সম্পর্কে বলতে গিয়ে আমি বলব যে ত্রিপুরায় শিল্প সম্ভাবনা সম্পর্কে যে বলা হয়েছে সেই শিল্প মোটেই সম্ভব হবে না, বর্তমান অবস্থার যদি না পরিবর্তন করা হয়। কারণ আমরা দেখছি যে ছোট্ট ছোট ওয়ার্কশপ বন্ধ হয়ে যাচ্ছে বিদ্যুতের অভাবে। বিদ্যুতের যে পরিকল্পনা নেওয়া হয়েছে, সেইগুলি সুদূর পরাহত। যদি বিদ্যুতের অবস্থার আশু উন্নতি করা না যায়, তাহলে আমাদের কোন পরিকল্পনাই সফল হবে না। আসাম থেকে যে বিদ্যুৎ সরবরাহ করা হয়, আসামও যে তা আর দিতে পারবে, তা মনে হয় না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ত্রিপুরার উন্নয়নমূলক কার্য্যসূচীর ব্যাপারে যে কথাগুলি বলেছেন, তার মধ্যে আমি দেখতে পাচ্ছি বিদ্যুত শক্তি সম্পর্কে বলেছেন ৩০ মেগাওয়াট তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপন। সেই সম্পর্কে বলতে গিয়ে আমি বলব যে ত্রিপুরার যে শিল্প সম্ভাবনার কথা বলা হয়েছে, সেই শিল্প সম্ভাবনার কোন মূল্য থাকবে না যদি বিদ্যুতের বর্তমান অবস্থার পরিবর্তন করা না যায়। কারণ আমরা দেখছি যে প্রাইভেট কর্ণারে পর্য্যন্ত আমরা বিদ্যুৎ দিতে পারছি না, ছোট ছোট ওয়ার্কশপগুলি বন্ধ হয়ে যাচ্ছে বিদ্যুতের অভাবে। কাজেই বড় বড় শিল্প স্থাপনের যে পরিকল্পনা তৈরী হয়েছে, সেইগুলি আপনার সুদূর পরাহত যদি বিদ্যুতের অবস্থার উন্নতি করা না যায়। আসাম থেকে যে বিদ্যুত আসে, সেই সরবরাহের উন্নতি হবে বলে আমার মনে হয় না। আসাম আর খুব বেশী সরবরাহ করতে পারবে বলে আমার মনে হয় না। এটা অত্যন্ত আনসার্টেন। আসামের যে কেপাসিটি তার দ্বারা তার নিজের যে চাহিদা সেটা মেটানোই মুস্কিল হয়ে পড়েছে। কাজেই আমাদের কতটুকু দিতে পারবে আমাদের দূরের কথা, আমাদের বাড়ীঘরে যে লাইট জ্বলবে কিনা, আমার সন্দেহ হয়। কাজেই এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়, যেটা চিন্তা করা প্রয়োজন। তাই আগামী দিনে লোকটাক বহুমুখী জল বিদ্যুৎ প্রকল্প থেকে বিদ্যুৎ আনা এবং জিরিবাম থেকে লাইন টানা, সেটা কম পক্ষে ১০ বছর লাগবে। ৩০ মেগাওয়াটের বিদ্যুত কেন্দ্র স্থাপন, সেটাও ১০ বছর। সুতরাং

আপাতত: পাঁচ দশ বছরের মধ্যে বিদ্যুতের উন্নতির কোন সম্ভাবনা দেখা যাচ্ছে না। শিল্প সম্ভাবনাও এর সঙ্গে জড়িত। তাই শিল্প সম্ভাবনাও যে উজ্জ্বল, তা আমরা বলতে পারছি না। কারণ ৩০ মেগাওয়াট থার্মেল পাওয়ার ষ্টেশান কার্যকরী হবে তার কোন কারণ নেই। কারণ এখানে আমি দেখতে পাচ্ছি কৃষ্ণনগরে থার্মেল পাওয়ার ষ্টেশানের কোন ভিত্ত স্থির হয়েছে বলে আমার জানা নেই। কোন কিছু হয়েছে বলে আমার মনে হয় না। থার্মেল পাওয়ার ষ্টেশান স্থাপন সোজা কথা নয়। এটা স্থাপন করতে অনেক সময়ের প্রয়োজন, পাঁচ থেকে দশ বছর সময় লাগবে। আর লোকটাক থেকে পাওয়ার আনা, এবং তার লাইন টানা, অনেক সময়ের দরকার। সুতরাং পাওয়ার সম্বন্ধে কি হবে সেটা অনিশ্চিত। সুতরাং পাওয়ার না হলে, শিল্প সম্ভাবনার কথা বলে লাভ নেই। তাই আমি মন্ত্রীসভাকে অনুরোধ করব, অন্য কোন উপায় উদ্ভাবন করা যায় কিনা। গতবার বলা হয়েছিল বাংলাদেশের সংগে একটা কথাবার্ত্তা হচ্ছে কাছার থেকে বিদ্যুৎ পারচেজ করা যায় কিনা এবং কিছু চাহিদা মেটানো যায় কিনা? সেই সম্বন্ধে এবারে কোন উল্লেখ নেই। কারণ বাংলাদেশ থেকে যদি বিদ্যুৎ খরিদ করা যায়, তাহলে সেটা কাছাকাছিও হবে, লাইন টানতে খরচ কম, কাজেই সব দিকে খরচও কম পড়বে। এটা নিয়ে অনেক বৈঠক হয়েছে আমার যতটুকু জানা; কিন্তু কতটুকু কি হল, সেই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কিছু দেখতে পাচ্ছি না। সেই দিক থেকে চেষ্টা করা হচ্ছে বলে আমার মনে হয় না। আর সেটা যদি না হয়, তাহলে ত্রিপুরার বিদ্যুৎ সরবরাহের যে উন্নতি হবে সেটার সম্ভাবনা খুব কম। ৩০ মেগাওয়াট থার্মেল পাওয়ার ষ্টেশান স্থাপন করতে ১০ বছর লাগবে। কাজেই বিদ্যুতের অবস্থা সম্বন্ধে আমি নিরুৎসাহ হয়ে পড়েছি, অথচ এই জিনিষটা না হলে, কোন ডেভলাপমেন্ট ওয়ার্কই করা ইমপসিবল। তার উপর আজকে তেলের অভাব, ডিজেলের অভাব, পেট্রোলের অভাব, আমি আগেও বলেছি যে, ডিজেলের যে অবস্থা, আমাদের মাননীয় সদস্য একজন বলেছেন যে জলের অভাবে বোরো শুকিয়ে যাচ্ছে, আজকে ডিজেল পাওয়া যাচ্ছে না। কিন্তু পাম্পগুলি কেন চলছে না, সেগুলি কি ডিজেলের অভাবে চলছে না, না অন্য কোন কারণে চলছে না, সেটা অনুসন্ধান করে দেখা প্রয়োজন। তেল পাওয়া যাচ্ছে না, ডিজেল পাওয়া যাচ্ছে না, পেট্রল পাওয়া যাচ্ছে না, তাহলে কি করে যে উন্নতি হবে আমি বুঝতে পারছি না। এই বিষয়ে এক দিকে আমি আমাদের সরকারকে যেমন ধন্যবাদ জ্ঞাপন করছি, গতবার প্রডাকশান ভাল হওয়াতে সকলের ঘরে ভাত ছিল, তার জন্য ত্রিপুরায় অস্থিরতা কম ছিল। ভারতবর্ষের বিভিন্ন স্থান থেকে এখানে শান্ত ছিল এবং ভবিষ্যতেও যাতে সেটা হয়। ত্রিপুরায় অবশ্য কোন কোন জিনিষ যেহেতু অন্যান্য জায়গা থেকে আসে তার মুল্য বৃদ্ধি আমরা রোধ করতে পারব না, কিন্তু ঘরে যদি ভাত থাকে, তাহলে মানুষ কিছুটা আশ্বস্ত থাকে, তা না হলে মানুষ আতঙ্কগ্রস্থ হয়ে উঠে, উচ্ছৃংখলতা বৃদ্ধি পায়, হিংসাত্মক কার্যকলাপ আরম্ভ হয়। এইদিকে নজর দেওয়ার জন্য মন্ত্রীসভাকে অনুরোধ করব। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—শ্রীনিরঞ্জন দেব। শ্রীহংসধ্বজ দেওয়ান।

**শ্রীহংসধ্বজ দেওয়ান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গত ১১ মার্চ্চ এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন, সেই ভাষণকে আমি অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই

এই কারণে, এই ভাষণের মধ্যে ত্রিপুরার সমস্ত চিত্র ফুটে উঠেছে এবং আগামী দিনের যে উজ্জল ত্রিপুরার দৃষ্টান্ত, সেইগুলির ইঙ্গিত পুরোপুরিভাবে এখানে আছে। এই ভাষণের উপর আমার বক্তব্য—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমাকে সময় খুব কম দিচ্ছেন বলে আমার মনে হয়, তাই আমি সবগুলির উপর আলোচনা করতে পারব না। আমি এখানে শুধু একটা বিষয়ে আলোচনা করতে চাই, সেটা হল, এই যে ট্রাইবেল রিজার্ভ সম্বন্ধে অর্ডিনেন্স জারী হয়েছে, সেই অর্ডিনেন্স জারীর হওয়ার ফলে মাননীয় বিরোধী দলের সদস্যরা যেভাবে বিক্ষোভ দেখিয়েছেন সেটা সম্বন্ধে আমি একটা কথা বলতে চাই। উনারা যে বিক্ষোভ দেখিয়ে ট্রাইবেলদের দরদী সাজতে চেয়েছেন, সেটার কারণ আমি কিছুই বুঝতে পারছিনা। কারণ উনারা যদি সত্যিই ট্রাইবেল দরদী বলে আর্গিধরে নেই, তাহলে বুঝতে পারি না, উনারা কেন এই অর্ডিনেন্সের বিরোধিতা করছেন। কারণ ট্রাইবেল রিজার্ভ যেটা বলছেন, ট্রাইবেল রিজার্ভ কোনটা? মহারাজার আমলে যে ট্রাইবেল রিজার্ভ, সেটা ছিল পাঁচ দফার, ত্রিপুরা, নোয়াতিয়া, জমাতিয়া, রিয়াং, হালাম, এই পাঁচটি ট্রাইবেলের জন্য ছিল। কিন্তু বর্তমানে এই যে অর্ডিনেন্স জারী করে রিজার্ভ করা হয়েছে, পাঁচ দফার রিজার্ভ ভঙ্গ করে, তাতে আমি মনে করি এখানে সমস্ত ট্রাইবেল সেই সুযোগ পাবে যেটা আগে ত্রিপুরার সমস্ত ট্রাইবেলরা পেত না। কিন্তু বর্তমানে এই রিজার্ভ ভেঙ্গে দেওয়ার সাথে সাথে আমাদের ত্রিপুরার সমস্ত ট্রাইবেল, ত্রিপুরার বৃহত্তর অংশ এই রিজার্ভে সুযোগ পাচ্ছে। কিন্তু বর্তমানে এই রিজার্ভ ভেঙ্গে দেওয়ার সাথে সাথে আমরা ত্রিপুরার সমস্ত ট্রাইবেল এবং ত্রিপুরার বৃহত্তর জনসাধারণ এই রিজার্ভের সুযোগ পাচ্ছেন। তাঁরা যদি সত্যই জন দরদী হন তাহলে আমি বুঝি না তাঁরা কেন এর বিরোধিতা করেন এবং এই অর্ডিনেন্সের ফলে আমি যেটা বুঝি তাতে সুবিধা হল ত্রিপুরাতে ১৯টা যে ট্রাইবেল সম্প্রদায় আছে তাদের একটা বিশেষ সুবিধা হয়ে গেল। তাছাড়া ট্রাইবেল ছাড়াও অন্যান্য ল্যাণ্ডলেস যারা আছে ত্রিপুরাতে তারাও সেই সুযোগ পেলেন। কারণ আমি জানি মহারাজার আমলে সেই রিজার্ভ ছিল নির্দিষ্ট অঞ্চলে, যেমন অমরপুর সাবডিভিশনে, খোয়াই সাবডিভিশনে প্রভৃতি অঞ্চলে। এখন এই নির্দিষ্ট অঞ্চল উঠে যাওয়ায় সেই এলাকাতে যারা আছে তারাও সেই সুযোগ পাবেন এবং এই রিজার্ভ সারা ত্রিপুরাতে বিস্তৃত হয়েছে। কারণ ১৯৬৯ সাল থেকে যে সমস্ত জমি উপজাতির কাছ থেকে হস্তান্তরিত হয়েছে সেগুলি ফিরিয়ে দেওয়ার কথা এই অর্ডিনেন্সে মধ্যে আছে। কাজেই তারা কেন বাধা সৃষ্টি করছেন এবং তারা যে ট্রাইবেল দরদী সেটা বলে কেন এর বিরুদ্ধে বক্তৃতা রাখেন বুঝতে পারি না। আর রাইমা শর্মার কথা নিয়ে তারা যেভাবে চেঁচামেচি করেছেন আমি জানি রাইমা শর্মার যেসব আদিবাসী উচ্ছেদ হতে চলেছে সেটা ত্রিপুরার একটা বৃহত্তর স্বার্থের জন্য। সেটা দুঃখের কথা নয়। আমি জানি গত দুই বছর আগে যেসব ট্রাইবেল ভাই বোন উচ্ছেদ হতে হয়েছে তাদের মধ্যে প্রায় ২৫০ পরিবারকে সরকার যথাযথভাবে ক্ষতি পূরণ দিয়েছেন। কিন্তু তারা সেখানে গিয়ে সরল আদিবাসী ভাইদের বুঝিয়েছেন যে তোমরা উঠিও না, সরকার এখানে বাঁধ দিতে পারবে না। আমাদের সরকার তাদের বারবার বোঝানো সত্বেও এবং ক্ষতি পূরণ দেওয়ার সত্বেও যখন তারা উঠে না তখন তারা যখন জলের নীচে পড়ে যাবেন এবং মহা বিপদে পড়ে যাবেন তখন তাদের সরকার

সরে যাওয়ার জন্য ব্যবস্থা নিয়েছেন। তারা কোথায় যাবেন সেই বিষয়ে সরকার ব্যবস্থা নিয়েছেন আমি জানি। শনিছড়া, মালবাসা, চেলাগাং, জগবন্ধুপাড়া এই সমস্ত জায়গাতে ট্র্যানজিট ক্যাম্প করে যারা উচ্ছেদ হবে সেই সমস্ত জায়গায় গেলে তারা দেখবেন সরকার থেকে তাদের জন্য থাকা খাওয়া, পানীয় জলের সমস্ত সুব্যবস্থা করেছেন। কিন্তু তারা সেই সমস্ত কথা শুনেন না। শুধু সরকার অত্যাচার করছে বলে প্রচার করছেন। কিন্তু কিভাবে তারা দরদী সেজে বিধান সভায় নির্ব্বাচিত হয়ে আসেন আমি সেটা দেখে অবাক হয়ে যাই। কিন্তু আর বেশী দিন নয়। ত্রিপুরার সরল আদিবাসীরা বুঝতে পেরেছে আপনাদের অন্তরের দরদ না শুধু মুখের দরদ। আর বেশী দেরী নাই। কারণ আজকে সত্যিকারের যদি আমরা ত্রিপুরার জনসাধারণ চিন্তা করি সেখানে ট্রাইবেল এবং নন-ট্রাইবেল সমস্ত জনসাধারণের কথা ভাবতে হবে। আমাদের সরকার সেইভাবে চিন্তা করছেন। তাই আজকে প্রশ্ন এসেছে সেই পক্ষ রিজার্ভ ভেঙ্গে দেওয়ার। তাই ত্রিপুরার সমস্ত মানুষের স্বার্থের জন্য অর্ডিনেন্স জারী করার প্রশ্ন এসেছে। সেজন্য অর্ডিনেন্স জারী করে আমাদের সরকার পক্ষ ত্রিপুরা রিজার্ভ ভেঙ্গে দিয়েছেন। অমরপুর সাবডিভিশনে স্থান পেতনা, লুসাইরা স্থান পেত না, গারোরা স্থান পেত না। আজকে সবাই সুযোগ পেত এবং ত্রিপুরার ল্যাণ্ডলেস যারা তারাও সুযোগ পাবে। আর আপনারা ট্রাইবেল রিজার্ভ ভেঙ্গেছে বলে খুব চেঁচামেচি করছেন ট্রাইবেলের দরদী সেজে। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে আমি সমর্থন জানাতে গিয়ে আমি এখানে একটা কথা বলতে চাই, এখানে আমি দেখছি ত্রিপুরার আদিবাসীদের মধ্যে প্রায় ৩০,০০০ জুমিয়া পুনর্ব্বাসন হয়েছে এবং বিগত সেটেলমেন্টের পূর্ব্বে আমার মনে হয় ২৫,০০০ জুমিয়াকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছিল এবং তার মধ্যে আমি জানি প্রায় ১১,০০০ জুমিয়া পরিবারের নাম সেটেলমেন্টে রেকর্ড হয় নাই এবং তার জন্য আদিবাসী স্বার্থে ১৯৭৪ এর আইন বলবত করে, আমি মাননীয় সরকারের কাছে অনুরোধ করব যে ট্রাইবেলদের নামে ট্রাইবেল ডিপার্টমেন্ট থেকে যেভাবে তাদের পুনর্ব্বাসন দেওয়া হয়েছে সেইগুলি সেটেলমেণ্ট পর্যায়ে এনে তাদের নামে সেই জমিগুলি রেকর্ড করা হোক। এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—শ্রীতাপস দে।

**শ্রীতাপস দে :**—উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি গত বাজেট অধিবেশনে অভিযোগ করেছিলাম, দাবী করেছিলাম যে কিছু সংখ্যক বে-সরকারী স্কুল যেগুলিতে দুর্ব্বল পরিচালনার জন্য আজকে ছাত্র ও শিক্ষকদের মধ্যে যে একটা অসন্তোষ জেগেছে, সেজন্য সরকার যেন সেগুলিকে নিয়ে নেয়। কিন্তু আজকে রাজ্যপালের ভাষণে দেখলাম যে সরকার মাত্র ৪টি স্কুলের ভার নিয়েছেন। আমি বলব এখানেই শেষ নয়, এর মধ্যে আরও কতগুলি বাকী আছে যেগুলি পরিচালন অবস্থার জন্য ছাত্র ও শিক্ষকদের মধ্যে অসন্তোষ ধূমায়িত হচ্ছে। তারপরে আমি বলেছিলাম আমাদের একমাত্র শিল্প, চা—শিল্প সেই চা বাগানগুলি যেগুলি নাকি অর্থনৈতিক দিয়ে দুর্বল হয়ে আছে, সেগুলিকে রাষ্ট্রায়ত্ব করবার জন্য, অথবা চা বাগানগুলির বর্তমান অবস্থার

পরিবর্তন করে সরকার অন্য কোন উপায়ে নিজ হাতে নেওয়ার কথা। আজকে রাজ্যপালের ভাষণে দেখলাম, সরকার এর জন্য একটি কমিটি গঠন করছেন এবং সেই কমিটির সুপারিশ অনুযায়ী সরকার একদিক দিয়ে এগুচ্ছেন। স্যার, আমি যে কথা বলেছিলাম- যে পরিচালন অবস্থার কথা, আজকে রাজ্যপালও দুঃখের সহিত স্বীকার করেছেন যে পরিচালন অবস্থা অথবা যারা চা বাগানগুলির মালিক তারা নিজেরা এখানে থাকেন না এবং এখানে না থেকে ওরা ওখান থেকে আমাদের এই রাজ্যের চা বাগানগুলির উপর দৃষ্টি কম দিচ্ছেন। সে দিক দিয়ে আমি সরকারকে অনুরোধ করব যে যত তাড়াতাড়ি সম্ভব, ত্রিপুরা রাজ্যে অর্থনৈতিক বুনিয়াদকে শক্ত করবার জন্য, সুদৃঢ় করবার জন্য সেই চা বাগানগুলির দায়িত্ব যেন সরকার নিজের হাতে নেন। আজকে বেকার সমস্যার কথা বলতে গিয়ে দেখা যাচ্ছে যে ৪/৫ হাজারের চাকুরী হয়েছে, এটা সত্যি গৌরবের কথা। তবে একটা কথা, সেটা হলো শুধু মাত্র সরকারী চাকুরী দিয়ে এই বেকার সমস্যার সমাধান হবে না। আবার এই বেকার সমস্যাকে জিয়ে রেখে আমাদের সমাজের মধ্যে সুশৃঙ্খল অবস্থা বজায় রাখাও সম্ভব নয়। এদিক দিয়ে চিন্তা করে সরকার যে ভাবে সেল্ফ ইমপ্লয়মেন্টের স্কীম চালু করেছেন তাতে দেখা যাচ্ছে যে সরকার কাউকে ঘর দিচ্ছেন। কিন্তু টাকার অভাবে, তারা ব্যবসা করতে পারছে না। আজকে দেখা যাচ্ছে হকার্স কর্ণারে যে ভাড়া নেওয়া হয়, তার চাইতে অধিক ভাড়া নেয় মিউনিসিপালিটি অথবা পি, ডব্লিউ, ডিপার্টমেন্ট। কাজেই আমি বলব যে এই দিক দিয়ে সরকারের দৃষ্টি দেওয়া উচিত যাতে বেকারেরা তাদের ব্যবস্থা করার জন্য প্রয়োজনীয় ফেসিলিটি পায়। আজকে বেকার ইঞ্জিনিয়ার, বেকার ওভরেসীয়ার, ওরা কো-অপারেটিভ করে পেট্রোল পাম্প করেছে। সেখানে দেখা যায় সরকার তাদের সেই সব পেট্রোল পাম্প থেকে প্রয়োজনীয় তেল নেয় না। বরং একদল ব্যবসায়ী থেকে তেল নেয়। তাই আমি সরকারের দৃষ্টি আকর্ষন করব যাতে বেকারদের পেট্রোল পাম্প থেকে সরকারের প্রয়োজনায় পেট্রোল নেওয়া হয়, ডিজেল নেওয়া হয়, আজকে বলা হয়েছে ল এ্যাণ্ড অর্ডার সম্পর্কে—আইন শৃঙ্খলা ভাল। এবং এর জন্য একজন এ্যাডভাইসর নিয়োগ করা হয়েছে এবং সেই এ্যাডভাইসরের রিপোর্ট অনুসারে সব কিছু করা হবে। কিন্তু আমি আগেও বলেছি এবং এখনও বলছি যে উপর তলার অফিসার দিয়ে, সে এ্যাডভাইসর বলুন, আর কমিশনারই বলুন, তাদেরকে দিয়ে ত্রিপুরা রাজ্যের পুলিশের কাজ চলবে না। বরং আজকে যে ডেপুটেশানিষ্ট আসছে, সেটা যদি বন্ধ না করা হয় তাহলে ত্রিপুরা রাজ্যের পুলিশ এর মধ্যে যে অসন্তোষ পুমায়িত হচ্ছে সেটা অতি সত্বর বিক্ষোভ আকারে ধারন করতে পারে. কাজেই এ দিক দিয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে ডেপুটেশানিষ্ট আনা যেন অবিলম্বে বন্ধ করা হয়। আজকে দেখা যাচ্ছে মিজোর ট্রাবাল সম্পর্কে, এ, অঞ্চলে যে ভাবে ডাকাতি হচ্ছে এবং সেটা যদি বিবেচনা করা হয়, তাহলে আমাকে বলতে হয় যে মিজোদের আক্রমণ অথবা মিজোদের বর্বরতা থেকে আমাদের নিজেদের রক্ষা করতে হবে এবং এজন্য সরকারের যা কিছু করা প্রয়োজন, সেটা সরকার অবশ্যই করবেন। তাই আমি এই দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে উত্তর ত্রিপুরাতে একটা প্রতিক্রিয়াশীল লোক যে ভাবে আমাদের জম্পুই হিলকে মিজোরামের সঙ্গে জোড়ে দেওয়ার চেষ্টা চালাচ্ছে বা পাহাড়ীয়াদের মধ্যে একটা স্বাধীন ত্রিপুরা গড়ে

তোলার জন্য একটা শ্লোগান উঠিয়েছে সেটাকে আমাদের এখন থেকেই শক্ত হাতে দমন করা হয়, ত্রিপুরা রাজ্যের ঐক্যের স্বার্থে, এবং ত্রিপুরা রাজ্যের উন্নতির স্বার্থে, সেজন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর ল এ্যাণ্ড অর্ডার সম্পর্কে বলতে গিয়ে, আমাকে আর একটা কথা বলতে হয় যে আজকে আমাদের রাজ্যের মধ্যে যে পুলিশ রয়েছে, তাদের সুযোগ সুবিধা আমাদের দেওয়া দরকার—যেমন নিয়মিত রেশন ও প্রমোশনের ব্যবস্থা করা, এই দিকেও সরকারের নজর দেওয়া উচিত। এখানে যে সব সি, আর, পি, এবং বি. এস, পি পুলিশ আছেন, তারা আমাদের রাজ্যের পুলিশ থেকে অনেক বেশী সুযোগ সুবিধা পাচ্ছে। তারপর আজকে বেকার সংখ্যা যে ভাবে বাড়ছে, এটা সত্যিই একটা উদ্বেগের ব্যাপার। আজকে শুধু মাত্র শিক্ষিত বেকারদের কথা আমাদের চিন্তা করলেই চলবে না. যারা অশিক্ষিত এবং অর্দ্ধ শিক্ষিত বেকার আছে, তাদের কথাও আমাদের চিন্তা করতে হবে। গত বছরের বাজেট ভাষণে আমরা শুনেছিলাম যে এখানে একটা পুলিশ বেটেলিয়ন করা হবে এবং সেটা না করার ফলে আজকে অশিক্ষিত এবং অর্দ্ধ শিক্ষিত বেকারের সংখ্যা দিনের পর দিন বেড়েই চলছে এবং এই বেকারের সংখ্যা কমানোর কোন পথই দেখা যাচ্ছে না। তাই আমি এই দিক দিয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করব যে গত বাজেটে যে কথা বলা হয়েছে একটা পুলিশ বেটেলিয়ান গড়ে তোলা সম্পর্কে, ত্রিপুরা রাজ্যের বেকার সমাধানের কথা মনে রেখে, সেটা যেন এই বছরের মধ্যেই করা হয়।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গভর্ণরের এড্রেসের উপর ধন্যবাদ সুচক যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই এড্রেসের উপর আলোচনা করতে গিয়ে বিভিন্ন বক্তা বিভিন্ন সদস্য বলেছেন য এই এড্রেসে নাকি অনেক কথাই নাই। আমি বলব যে এ এড্রেসে সমস্ত কিছু থাকা সম্ভব নয়। এবং এটার প্রেক্টিসই হল যে কারেন্ট ইয়ারের যে একটিভিটিজ এবং এচিভমেন্ট সেই জিনিষটা এড্রেসের মধ্যে থাকবে। এবং কারেন্ট সেশানের বা আগামী বছরের যে সব প্রোগ্রাম তাই সংক্ষিপ্ত আকারে থাকবে সমস্ত ব্যাপার এবং প্রত্যেকটি এলাকার কি কি ডেভেলাপমেন্ট ইত্যাদি থাকা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখেছি যে বিরোধী পক্ষের নেতা এবং বিরোধী পক্ষের সদস্যেরা অনেকে গনতন্ত্রের কথা বলেছেন যে বর্ত্তমান মন্ত্রী সভা নাকি গনতন্ত্রকে হত্যা করেছেন ইত্যাদি কথা তারা বলেছেন। কি তাদের একটিভিটিজ কি তাও এই এসেম্বলীর মধ্যে পরিচয় আমরা পেয়েছি। গভর্ণর এড্রেস দিয়েছেন—গভর্ণরের এড্রেসটা কনষ্টিটিউশনাল—আর্টিকাল ১৭৬ অনুযায়ী। মাননীয় অধ্যক্ষ মহোদয় ওথ্ এণ্ড এলিজেন্স নিয়েছেন যে আমরা মেম্বার হওয়ার পর সংবিধান এবং আইনকে সম্মান করব। কিন্তু আমরা দেখছি গভর্ণরের এড্রেসের সময় তারা তা পালন করেন নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয় আরও আমরা দেখেছি যে গতকাল তারা যে কাণ্ডটি করেছে এটা কি গনতন্ত্রকে রক্ষার জন্য করেছেন? তাদের ধিক্কার দিতে হয়। তারা কেন এই সমস্ত গনতন্ত্রের নাম করে তারা এইরূপ অগনতান্ত্রিক কাজ এই এসেম্বলীতে এসে করেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় তারা বলেছেন যে খাজনা মকুবের কথা নাই। দাদন মকুবের কথা নাই কৃষি ঋণ মকুবের কথা নাই। তারা বলেছেন যে ত্রিপুরার জন্য সমস্ত কিছু করতে হবে।

আমি বলব যদি খাজনাও আদায় না করা যায় দাদনও দিতে হবে আদায় করা না যায় কৃষি ঋণও দিতে হবে আদায়ও করা যাবে না তাহলে ত্রিপুরার সমস্ত ডেভেলাপমেন্ট ওয়ার্কের টাকা কোথা থেকে আসবে। এই যে আগামী বছর কৃষি ঋণ দেওয়া হবে সেই টাকাটা কোথা থেকে আসবে। একজন রেসপন্সিবল মেম্বারকে তা চিন্তা করা দরকার। আমি মনে করি তাদের মুখ-রোচক কথা বলতে হবে সুতরাং এই এসেম্বলীর সামনে এই কথা বলছেন। একটু আগে মাননীয় সদস্য তাপসবাবু বলেছেন পুলিশ ব্যাটেলিয়ান হল না কেন। বিরোধী নেতার মুখ থেকে শুনলাম যে এই গভর্ণরের এড্রেসে আছে যে একটা ব্যাটেলিয়ান করা হবে। আমি জানতে চাই যে একজন নেতা বলছেন যে ব্যাটেলিয়ান করা হবে না। একদিকে তারা বলছেন বেকার সমস্যার সমাধান হল না আবার আর এক দিকে বলছেন যে ব্যাটেলিয়ান খোলা যাবে না খোলতে গেলে তারা বাধা দেবেন। তারা বলছেন যে পুলিশ বাড়ালে গ্রামে অত্যাচার হবে। আমি বলব যে পুলিশ গ্রামে অত্যাচার করেনা তারা শান্তি রক্ষা করে—যারা গরীব যারা দুর্বল তাদের বন্ধু হিসাবে কাজ করে সেই সমস্ত গ্রামে যারা চুরি করে ডাকাতি করে যারা ডাকাতের সর্দার চোরের সর্দার তাদের ভয় হতে পারে। সুতরাং আমরা ত্রিপুরার সার্থে পুলিশ ব্যাটেলিয়ান করবই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা বলছেন যে ত্রিপুরায় ক্রাইম বেড়েছে আবার বলছেন ব্যাটেলিয়ান করা যাবে না। কোনটা সত্যি। সুতরাং আমরা ব্যাটেলিয়ান করবই এবং দেশের শান্তি রক্ষা করবই। তারা বলছেন যে ত্রিপুরা রাজ্যে ক্রাইম বেড়েছে বর্তমান মন্ত্রীসভা হওয়ার পর থেকে ক্রাইম বেড়েছে—আমরা দেখেছি যে ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সালের পুর্ব্ব পর্য্যন্ত ঐ যুক্তফ্রন্ট সরকারের আমলে কি হয়েছিল। দেশের মানুষ দেখেছে পশ্চিম বংগের মানুষ দেখেছে ত্রিপুরার মানুষ দেখেছে মানুষ রাত্রিতে চলাফেরা করতে পারত না। এইজন্যই যুক্তফ্রন্ট সরকারকে টেনে নামিয়েছে যুক্ত ফ্রন্ট সরকারকে থুথু দিয়েছে। যুক্তফ্রন্ট সরকারকে থুথু দিয়ে কোনঠাসা করেছে। এর পরিচয় পাওয়া গিয়াছে '৭২ সালের নির্ব্বাচনে। আমরা দেখেছি দেশের মানুষ পশ্চিম বংগের লোক তাদের কোনঠাসা করে তাদের বের করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় তারা বলেছেন ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট সম্পর্কে। পশ্চিম বংগে আমরা দেখেছি যে ২২ মাস সময়ে তারা দুই টার্মে রাজত্ব করেছে। তারা ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট তারা ভূমি সংস্কার চালু করতে পারেন নাই। কিন্তু আমরা করেছি আমরা ল্যাণ্ড রিফর্মস অ্যাক্‌ট আমরা করেছি আমরা সিলিং লিমিট করেছি সেজন্য তারা চিৎকার করছে। তারা করতে পারেন নি ২২ মাস সময়ের মধ্যে। আমরা সিলিং লিমিট করেছি ৫ একর থেকে ১৮ একর পর্য্যন্ত মেক্সিমাম। মাননীয় অধ্যক্ষ মহোদয় বিরোধী পক্ষের নেতা বলেছেন যে জি. বি, হাসপাতাল নাকি একটা মরণ ফাঁদ। আমি বলব যে এক রকম লোক আছে তারা কেবল কুৎসা রটনা করে বেড়ায়। আমি এই কথা বলতে পারি যে আমাদের ইষ্টার্ণ রিজিয়নের মধ্যে জি, বি, হাসপাতাল একটা বিশিষ্ট হাসপাতাল এবং অন্যান্য ষ্টেট থেকে যে সমস্ত টিম এসেছে—মাদ্রাজ থেকে টিম এসেছে তারা বলে গিয়েছেন যে ত্রিপুরার মত একটি ক্ষুদ্র ষ্টেটে জি, বি, হাসপাতালের মত এই রকম ট্রিটমেন্ট থাকতে পারে সেটি তারা কল্পনাও করতে পারে নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয় যে এড্রেস সম্পর্কে আলোচনা হয়েছে কিছুদিন আগে আমাদের মাননীয় রাজ্যপাল জি, বি, হাসপাতাল ভিজিট করেছিলেন তিনি সেই হাস-

পাত্তালের প্রশংসা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এই কথা বলতে চাই যে বিরোধী পক্ষের সদস্যরা মানুষের নিকট একটা খারাপ ধারণার সৃষ্টি করছেন তাতে মানুষের উপকার না হয়ে অপকারই হচ্ছে। মানুষের মধ্যে প্রচার কথা প্রচার করছেন যে জি, বি, হাসপাতালে গেলে মানুষ মরে যায় ঐ হাসপাতালে ভাল ট্রিটমেন্ট হয় না। তারা মনে মনে দুর্বল হয়ে পরে। যখন মানুষ অসুস্থ হয়ে হাসপাতালে ট্রিটমেন্টের জন্য আসেন যদি তার মনের ভিতর এই চিন্তা বলবত থাকে যে এই হাসপাতালে ভাল ট্রিটমেন্ট হয় না—তার ভাল হওয়া না হওয়া অনেকটা তার মনের উপরও নির্ভর করে। কাজেই এই রোগ সারানোর ব্যাপারে তারা ব্যাঘাত সৃষ্টি করছে। আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের অনুরোধ করব যে আপনারা এইসব অপপ্রচার বন্ধ করুন এইসব অপপ্রচার করে মানুষের ক্ষতিসাধন করবেন না। মাননীয় অধ্যক্ষ মহোদয় কিছুদিন আগে আমাদের এসেম্বলীর এষ্টিমেট কমিটি সাডেনলি জি, বি, হাসপাতাল ভিজিট করেন আমি সেইসব মাননীয় সদস্যদের কাছ থেকে শুনতে পেয়েছি তারা জি, বি, হাসপাতাল ভিজিট করে তারা সন্তুষ্ট হয়েছে। আমাদের এম, এল, এ, যতীন্দ্র মজুমদার আমার কাছে স্বীকার করেছেন যে আমরা ভিজিট করে সন্তুষ্ট হয়েছি। সুতরাং একদল লোক আছে তারা কুৎসা প্রচার করে তারা তা করবেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা বলেছে জি, বি, এবং ভি, এম, হাসপাতালে ডায়েট রেগুলার সাপ্লাই হয় না। আমি বলতে চাই ১৯৭২-৭৩ সালে আমরা সাপ্লাই করেছি ১৯,৭৪০ টাকার ডায়েট এবং ১৯৭৩-৭৪ এর ফেব্রুয়ারী পর্যন্ত ৬,১৮,৫২ টাকার ডায়েট সাপ্লাই করা হয়েছে। আমি বলতে পারি আমাদের ত্রিপুরা রাজ্যে যে ডায়েট দেওয়া হয় এমন কোন ষ্টেটে সেই পরিমিত ডায়েট দেওয়া হয় না। এবং সেই ডায়েট সাপ্লাই ব্যাপারে বলছেন কোন কেয়ার নেওয়া হয় না। আমি বলতে চাই এই ডায়েট সাপ্লাই সুনিশ্চিত করার জন্য একজন এল. ডি, ক্লার্ক আছেন, ওয়ার্ড মাষ্টার আছে, এম, ও, ই চার্জ আছেন ডঃ এ, কে, বিশ্বাস এবং অ্যাসিসটেন্ট এম, ও, আছেন তারা রীতিমত চেক করেন এবং যাতে ভাল ডায়েট সাপ্লাই হয় সেই ব্যবস্থা নেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের নেতা বলছেন যে বিরাট টাকা নাকি, বেশীর ভাগ টাকা নাকি ত্রিভুবনের জন্য খরচ করা হচ্ছে। গত এসেম্বলীতেও আমরা শুনেছি, বিরোধী সদস্যরা তারা ফেমিলি প্লেনিং এর বিরোধিতা করেন। আমি বলতে চাই তাদের যে পৈত্রিক দেশ চীন, সেই দেশে কি ফেমিলি প্লেনিং নাই? তাদের যে দেশ রাশিয়াতে কি ফেমিলি প্লেনিং নাই? সমস্ত ওয়ার্লড ফেমিলী প্লেনিং-এর কথা চিন্তা করছে, সমগ্র এশিয়া ফেমিলি প্লেনিং এর কথা চিন্তা করছে। আমরা যে পরিমিত টাকা রেখেছিলেব ফোর্থ প্লেনে ১০২ লক্ষ টাকা মেডিকেল, ফিফথ প্লেনে রয়েছে ৫২২ লাখস, ১৯৭৩-৭৪ ১৫৫০৪ লাখস, ফিফথ প্লেনে রেখেছি ১০৮৩ লক্ষ। ১৯৭৪-৭৫ এর বাজেটে রয়েছে সেনট্রাল স্পনসর্ড স্কীমে ২৩.১৫ লক্ষ, ফেমিলী প্লেনিং এ ফোর্থ প্লেনে ছিল ৪৬.১০ এবং ফিফথ প্লেনে রয়েছে ১৩৭০০০ লক্ষ ১৯৭৪-৭৫ ১৬.২১ লাখস, ফর ফেমিলি প্লেনিং। সুতরাং যদি কাগজে না থাকে সেই গভর্ণরের অ্যাড্রেসে না থাকে একটা বাজেট আলোচনা বড় বড় করে বলা ফেমেলি প্লেনিংএ আমরা একটা বিরাট অংক রয়েছে মেডিকেলে ডিপার্টমেন্টে রয়েছে এই কথা ঠিক নয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফেমেলী প্লেনিং সম্পর্কে তাদের বদ ধারণা। আমি

আরও বেশী এলাকার সমাজের লোকের অগ্রগতি হবে যদি তারা ফেমিলি প্লেনিং সাপোর্ট করে এবং দেশের উন্নতি হবে। আগে দিন ছিল, জনসংখ্যা বৃদ্ধি মানে দেশের উন্নতি, সমাজের উন্নতি। আজকে সেই দিন নাই। আজকে আমরা দেখছি যে যে হারে লোক বাড়ছে যদি আমরা আগামী ২২২০ সনে দেখি যে হারে লোক বৃদ্ধি পাচ্ছে সেই হারে যদি বৃদ্ধি পায় তাহলে মানুষের গড়পরতা ৪ বর্গগজ জমি থাকবে। সুতরাং সেই দিনের কথা চিন্তা করে. মাননীয় বিরোধী সদস্যদের আমি বলবো ফেমিলী প্লেনিংএর জন্য আপনারা কাজ করে যান দেশের উন্নতি করেন, সমাজের উন্নতি করেন। এই বলে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য শেষ করছি এবং গভর্ণরের স্পীসকে সাপোর্ট করছি এবং ধন্যবাদ প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**মিঃ স্পীকার :**—অনারেবাল মেম্বার শ্রীসুশীল রঞ্জন সাহা।

**শ্রীনিরঞ্জন দেব :**—আমাদের পক্ষে আরও তিন জন বলবেন স্যার।

**মিঃ স্পীকার :**—আপনাদের পক্ষ থেকে তিন জন কি না বলতে পারি না কিন্তু আপনারা ৪.২৫ মিনিট সময় নিয়েছেন।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য তড়িতবাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার ভাষণের শুরুতে বলছি আজকে যারা গণতন্ত্রের নাম করে ভারতের সংবিধানকে মেনে ভোট পেয়ে এম. এল, এ, হয়ে বিধান সভায় এসেছেন, যারা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে একটা বিধান সভাকে মেছোহাটে পরিণত করেছিলেন বিভিন্ন শ্লোগানের মধ্যে দিয়ে তাদের এই অগণতান্ত্রিক আচরণের জন্য নিন্দা করি এখানে। যারা আজকে বিধান সভার সদস্য হয়ে এসেছেন যারা আজকে বিরুদ্ধাচরণ করেছেন তারা যদি এমন ভাবে তাদের উশৃঙ্খলতার পরিচয় দেন এইটা অত্যন্ত দুঃখের বিষয়। মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখছি যে সমষ্টি উন্নয়ন বিভাগে ছোট কৃষক এবং প্রান্তিক কৃষক এবং কৃষি শ্রমিকদের নিয়ে একটা উন্নয়ন সংস্থা গঠন করা হয়েছে গত ১৯৭১ সালে। পশ্চিম ত্রিপুরায় ৪টি গুরুত্বপূর্ণ ব্লক এতে আছে মোহনপুর, জিরানীয়া, বিশালগড় এবং তেলিয়ামুড়া এইগুলি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি দুঃখের সহিত জানাচ্ছি যে আজকে আমরা যদি একটা অ্যানালাইসিস করি এই যে ৪টা ব্লক নেওয়া হয়েছে কেন আজকে যারা আমরা গালভরা বুলি আওড়াচ্ছি গ্রামীন ত্রিপুরার কথা বলছি ছোট ছোট কৃষকদের কথা বলছি সেই দিক দিয়ে চিন্তা করে আমি অন্তত: মনে করি যে সমস্ত অনুন্নত এলাকা আছে যেখানে আদিবাসী ভাইয়েরা বসবাস করে, সেই সমস্ত এলাকাগুলি এর আওতার মধ্যে আনা উচিৎ ছিল আমি মনে করি। মাননীয় স্পীকার স্যার, আজকে আমরা লক্ষ্য করেছি আজকে যারা বিধান সভায় ভোট পেয়ে এসেছেন, বিশেষ করে যারা সি, পি, এম সদস্য তাদের কার্য্যকলাপের কথা বলতে বাধ্য হচ্ছি। আজকে আমরা লক্ষ্য করে থাকি যারা আজকে উপজাতি ভাইদের জন্য বুক ফাটা কান্না কাদছেন, মায়া কান্না কাঁদছেন তারা কি করছেন। আজকে এই ত্রিপুরা সরকার ডুম্বুর বাঁধ পরিকল্পনা নিয়েছেন তিন বৎসর পূর্ব্বে রাইমা শর্মাতে যে সমস্ত কৃষকদের জমি সরকার অ্যাকুইজিশন করেছেন সেই সমস্ত জমির ক্ষতিপূরণ হয়েছে তার থেকে সরকারের যে নিয়ম কানুন

আছে তাদেরকে বলা হয়েছে তোমরা আমাদের জায়গা ছেড়ে দাও। তারাও যেতে রাজী ছিল। আমি মাননীয় মন্ত্রী হরিচরণ চৌধুরীর সাথে সেখানে গিয়েছিলাম। সেখানে তারা এই ট্রাইবেল এই উপজাতি ভাইদের নিয়ে তাদের রাজনৈতিক দাবাখেলার গুটি হিসাবে ব্যবহার করতে চেয়েছিল। যখন এই সমস্ত অসহায় ট্রাইবেল ভাইয়েরা তারা টাকা সরকারকে ফেরত দিতে চেয়েছিল। কারণ তারা না কি যে টাকা ঠিক ঠিক ইউটিলাইজ করতে পারবে না। তাদের কথা শুনে তারা কোন জায়গা না গিয়ে এই খানেই রয়েছে। তারা ভেবেছিল তাদেরকে যদি উচ্ছেদ করানো যায় তাদেরকে যদি ভূমিহীন করা যায় তাহলে সরকারের পরিকল্পনা ব্যর্থ করার যে প্রচেষ্টা সেইটা সফল হবে। তাই এই সরকারের পরিকল্পনাকে ব্যর্থ করার জন্য তারা সেখানে সবাই মিলে উপজাতী ভাইদের মধ্যে বিভেদের সৃষ্টি করেছিল, ভুল বুঝিয়ে ছিল। এইভাবে তারা তাদের জন্য মায়া কান্না কেঁদেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা আরও লক্ষ্য করে থাকি কিছুদিন পূর্ব্বে এই ত্রিপুরা সরকার যখন প্রত্যেকটা গাঁও সভার মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে আমাদের কৃষক ভাইদের ধান দেওয়ার জন্য সরকারকে, আমরা যখন সবাই মিলে তাদেরকে উদ্বুদ্ধ করলাম তখন সি, পি, এম, পার্টি থেকে তারা তাদেরকে ভুল পথে পরিচালনা করে তাদেরকে বুঝিয়ে ছিল গ্রামের কৃষকদের এই ধান কেন সরকারকে দিয়ে দিবে এই ধান সরকারকে দিবে না। এই হলো তাদের কাজের বিবরণ। এই হলো তাদের নীতি কথা। এই হলো তাদের চারিত্রিক বিশ্লেষণ, তারা আবার বড় বড় কথা বলে এই বিধান সভায়। আমরা আজকে লক্ষ্য করে থাকি আজকে যারা এই বিধান সভায় বড় বড় কথা বলেন তাদের কার্যকলাপের আরও ব্যাখ্যা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে অর্ডিনেন্স জারি করে সারা ত্রিপুরায় আজকে উপজাতীদের জন্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা করা হয়েছে সেই অর্ডিনেন্সকে তারা আজকে সমর্থন করতে পারছেন না, কেন পারছেন না কারণ তাদের মধ্যে আজকে বড় বড় জোতদার, বড় বড় তালুকদার যারা সি, পি, এমকে টাকা দিয়ে বাঁচিয়ে রেখেছেন সেইজন্য তারা এইটাকে সমর্থন করতে পারছেন না। আজকে ১৯৬৯ সালের পরে যে সমস্ত বেচাকিনা হয়েছিল সেই বেচাকিনা আইনতঃ অগ্রাহ্য তাদের জমি ফেরত দিতে হবে। এতে তাদের ক্ষতি হয়ে গেল। সেইটাকে সমর্থন করতে পারবে না। আজকে আমরা যদি লক্ষ্য করে থাকি আজকে সেই মহারাজার আমলে যে ট্রাইবেল রিজার্ভ ছিল সেইটাকে আজকে এই অর্ডিনেন্সের দ্বারা পরিবর্ত্তিত করে সুন্দরভাবে তাদের আরও সুযোগ সুবিধা দিয়েছে। সেইটাকে তারা সমর্থন করতে পারছেন না। তার কারণ হলো তারা চায় এই উপজাতী ভাইদের তাদের রাজনৈতিক দাবা খেলার গুটি হিসাবে ব্যবহার করতে। তারা চায় না যে উপজাতী ভাইয়েরা সুন্দর ভাবে জীবন যাপন করুক। তাহলে তারা রাস্তায় মিছিল করার জন্য, বিধানসভা ঘেরাও করার জন্য লোক পাবে না। এই হলো তাদের নীতি। মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে যদি আমরা লক্ষ্য করে থাকি আজকে আমরা দেখি গত আর্থিক বৎসরে মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে গ্রাম পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছিলেন এইবারও আমরা সেই ভাষণের পুনরাবৃত্তি দেখছি। কিন্তু আমাদের যে কথা হচ্ছে আমরা শুধু ভাষণের মধ্যে দেখতে চাই না। গ্রাম পঞ্চায়েতকে আরও বেশী পরিমানে সুযোগ

সুবিধা দিতে হবে। সেই দিকে আমাদের সরকারের লক্ষ্য থাকা উচিত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আর একটা জিনিষ দেখতে পাইনি সেইটা হলো ক্রেশ প্রোগ্রাম স্কীমের কথা। যেটা নাকি গ্রামের কৃষকরা তাদের অবসর সময়ে তাদের কাজ করার যে সুযোগ ছিল সেই অভাব আমরা দেখতে পাই নি। তাই আমরা সরকারকে অনুরোধ করব অন্তত: বিকল্পভাবে যাতে তাদের অন্ন সংস্থান হয়, তার যেন ব্যবস্থা রাখেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আর একটা জিনিষ লক্ষ্য করছি রাজ্যপালের ভাষণের মধ্যে যে রাজ্যপাল ত্রিপুরাতে বৃহত্তম শিল্পের কথা বলেছেন—পাট শিল্প, সুগার মিল ইত্যাদি কিন্তু গ্রামীন শিল্পের কথা সেখানে বলা হয়নি। তাই আমি বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয় গ্রামীন ত্রিপুরায় খেটে খাওয়া মানুষ যাতে গ্রামীন শিল্পের মাধ্যমে অবসর সময়ে কিছু অর্থ রোজগারের সুবিধা পায় তার ব্যবস্থা সুষ্ঠু ভাবে, ব্যাপকভাবে যে পরিকল্পনা রাখা হয় (রেড লাইট)। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য সুনীল বাবু যে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীমধুসূদন দাস। অনুগ্রহ করে আপনি পাঁচ মিনিট বলুন। সময় অল্প, অন্যান্য সদস্যরা রয়েছেন এবং মন্ত্রীরা রয়েছেন তাদেরও সময় দিতে হবে

**শ্রীমধুসূদন দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য সুনীল বাবু যে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য রাখতে চেষ্টা করছি

রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের সামগ্রিক উন্নয়নের কথা বলা হয়েছে, সত্যি সেটা আনন্দের ব্যাপার। তবে কোন কোন ক্ষেত্রে যতটা করা দরকার ছিল ততটা আমরা পাইনি, ভবিষ্যতে পাব এই আশারও তিনি ইংগিত দিয়েছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে জমি সম্পর্কে যে জরুরী বিজ্ঞপ্তি প্রচারিত হয়েছে সেই বিজ্ঞপ্তি প্রচারের পর এক শ্রেণীর লোক যেভাবে হৈ চৈ আরম্ভ করেছে, এই জরুরী অর্ডিন্যান্সের ফলে তাদের গাত্রদাহ যে এইভাবে আরম্ভ হয়েছে তার কারণ অনুসন্ধান করতে গেলে বোঝা যায় যে এতদিন পর্যান্ত তারা যে উপজাতিদের ভবিষ্যত নিয়ে ছিনিমিনি খেলেছেন, একজনের আগুন অন্য একজনের গায়ে লাগাতে চেষ্টা করেছেন, সেই আগুনে এমনভাবে জল পড়েছে যে এখন আর তাঁরা চেষ্টা করলেও এক ছিটা আগুন জ্বালাতে পারবেন না। তাঁদের উদ্দেশ্য ছিল উপজাতীর জমি হস্তান্তর সম্পর্কিত যে আইন ভারতবর্ষে আছে সেটা যদি এমনভাবে থাকে, তাহলে উপজাতিদের সরলতার সুযোগ নিয়ে সরকারকে গালি দেবার উত্তম পন্থা, সেটা যে বন্ধ হয়ে গেলে তখনই তাদের মধ্যে হৈ চৈ আরম্ভ হয়ে গেছে। তারা যখন দেখল উপজাতিদের জমি হস্তান্তর সম্পর্কে যেটা এতদিন ছিল বিচার বিভাগের এক্তিয়ারে, সেটা বন্ধ হয়ে গেছে এবং আগে যে সমস্ত জমি বিক্রী হয়েছিল, সেই জমিও তাদের কাছে ফিরিয়ে দিতে হবে এই যে জরুরী বিজ্ঞপ্তি সেটা সত্যি তাদের গাত্রদাহ এর কারণ এতদিন যে তাঁরা উপজাতিদের রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করে এসেছে, সেটা চিরতরের বন্ধ হয়ে গেছে সেই জন্যই তাঁদের গাত্রদাহ, এর এই কারণ। আবার নূতন পন্থা আবিষ্কার করতে যদি না পারে তাহলে উপজাতিদের নিয়ে আর ছিনিমিনি খেলতে পারবেন না।

রাজ্যপালের ভাষণে শিল্পের ক্ষেত্র প্রসারের কথা বলা হয়েছে, নূতন শিল্প স্থাপনের কথা বলা হয়েছে এটা সত্য কিন্তু পুরাতন শিল্পের ক্ষেত্রে যতটা অগ্রগতি হওয়া আমাদের দরকার ছিল ততটা হয়নি। তার কারণ আমি অরুন্ধতি শিল্প নগরীতে গিয়েছিলাম সেখানে দেখলাম কাচা চামড়া নষ্ট হয়ে যাচ্ছে র' মেটেরিয়ালসের অভাবে, জুতা বা অন্যান্য জিনিষ তারা তৈরী করতে পারছেনা। র' মেটেরিয়ালসের অভাব থাকবে সত্য কিন্তু সেটা দূর করতে পারে এদিকে সরকারের যদি দৃষ্টি থাকে, তাহলে অরুন্ধতিনগর ইনডাসট্রিয়াল এসটেটের ইনকাম অনেক বেড়ে যাবে। শুধু চামড়াই নয়, আরও দেখলাম টুকরো টুকরো কাগজ দিয়ে যে ফাইল কভার তৈরী করে তার জন্য যে র' মেটেরিয়েলস দরকার সেটাও ঠিক ঠিক ভাবে তারা পাচ্ছেনা। তাই আমি সরকারকে অনুরোধ করব নূতন ইনডাসট্রি স্থাপন করবেন সত্য, কিন্তু যেগুলি স্থাপিত হয়েছে সেইগুলি যাতে সুষ্ঠভাবে চলতে পারে এবং সেই ইনডাসট্রিগুলি যাতে যথাসম্ভব লাভ করতে পারে সেইদিকে সরকার যেন দৃষ্টি দেন। (বেল্ল লাইট)। আরেকটা কথা আমি বলতে চাই তপশীল জাতি এবং উপজাতি সম্পর্কে সরকার যে কল্যাণমূলক নীতি নিয়েছেন আমার মনে হয় ১০ বছর পূর্বে তপশীল জাতি এবং তপশীল উপজাতির অবস্থা ছিল, আজকে ১০ বছর পরে তাদের যে উন্নতি হয়েছে, তার যদি একটা পার্সেন্টেজ করা হয়, তাহলে দেখা যাবে ১০ বছর পূর্বে তাদের অবস্থা যা ছিল, ১০ বছর পর তাদের অবস্থার খুব একটা পরিবর্তন হয়নি। যদি হত তাহলে দেখতে পেতাম এই যে ৫,৩০৩ জন বেকারের কর্মসংস্থান হয়েছে, তার মধ্যে তপশীল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের কতজন, এর হয়েছে তার একটা পার্সেন্টেজ থাকত এবং তার থেকে যদি আমরা দেখতে পেতাম যে তাদের যে কোটা তার চেয়ে বেশী চাকুরী পেয়েছে, তাহলে মনে করতাম যে সরকারের যে কল্যাণমূলক নীতি সেটা দ্বারা সত্যিই তাদের কল্যাণ হয়েছে। তাই আমি সরকারকে অনুরোধ করব যে এই তপশীল জাতি এবং উপজাতিদের জন্য চাকুরী ক্ষেত্রে যে রিজার্ভেশান আছে অন্ততঃ চাকুরীর ক্ষেত্রে সেটা যথাযথ ভাবে রক্ষা হচ্ছে কি না সেটা দেখার জন্য একটা কমিটি গঠন করা হউক, সেই কমিটি তাদের অবস্থা পর্যবেক্ষণ করে যদি রিপোর্ট দেয়, তাহলে দেখা যাবে যে যতটা তাদের হওয়া দরকার ছিল ততটা হয়নি।

আরেকটা জিনিষ আমি এখানে বলতে চাই যেটা গতকাল এই বিধান সভায় ঘটে গেল— যারা গণতন্ত্র বলে চীৎকার করেন, গণতন্ত্রের জন্য রক্ত দিতে প্রস্তুত. তারা যখন অন্যের গণতান্ত্রিক অধিকার ভঙ্গ করতে চায়, তখন তাঁদের উপর সেটা নিন্দনীয় হয় কি না, আমি জানিনা। আমাদের গতকাল বিধানসভায় যে নজীর বিহীন কাণ্ড ঘটে গেছে সেই নজীরবিহীন ঘটনার জন্য বিরোধী দল সম্পূর্ণ দায়ী। যে ন্যায়দণ্ড সামনে রেখে আমরা হাউসের বিজনেস চালিয়ে যাচ্ছি তাকে স্পর্শ করার কোন অধিকার তাদের আছে কিনা জানি না। যদি অধিকার থাকত তাহলে আমার মনে হয় সবাই ন্যায় দণ্ড নিয়ে কাড়াকাড়ি করত। গতকাল নজীর বিহীন ঘটনার জন্য বিরোধী দলের নেতা গণতন্ত্রের পূজারী হিসাবে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে ক্ষমা চাওয়া উচিত। যদি ক্ষমা না চান তাহলে আমি মনে করি হাউসের তিনি অবমাননা করেছেন। সেজন্য স্পীকার মহোদয়কে আমি অনুরোধ করছি যে একটা ব্যবস্থা গ্রহণ করতে।

Mr. Speaker :—I would like to announce that the House will sit till 6-00 P. M. instead of 5-30 P. M. as announced yesterday. Now the Hon'ble Deputy Minister Shri Saislesh Chandra Shome.

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সুনীল চন্দ্র দত্ত মহাশয় ধন্যবাদ সূচক যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণকে অনেক ক্ষেত্রে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বাজেট ভাষণরূপে গ্রহণ করে তার উপর বক্তব্য রেখেছেন। এই জন্য রেখেছেন যে ওরা স্বভাবতঃই শুধু রাজনৈতিক ক্ষেত্রে নয় সব ক্ষেত্রে আজকে তারা বিভ্রান্ত এবং দিশেহারা এবং এই বিভ্রান্ত বলেই তারা নিয়মনীতি মানতে পারছেন না। বিপ্লবের যে কথা তারা এত বড় কাল বলে এসেছেন সেই বিপ্লব মাঠে মারা গেছে। এখন তারা ডন কুইকসোটের মত শূন্যে হাত ছুঁড়ে আস্ফালন করাটুকু মাত্র তাদের রয়েছে, আর কিছু তাদের অবশিষ্ট নাই। তার জন্য দেখেছি বিগত কাল সরকারের যে ন্যায়দণ্ড, তাকে তারা অপহরণ করতে উদ্যত হয়েছিল। তাদের বিপ্লব আজকে ঠেকেছে এই জায়গার মধ্যে। ওরা আজকে জনসাধারণের কাছ থেকে বিতাড়িত। আর বিতাড়িত বলেই তারা মুনসিয়ানা দেখবার জন্য যে বিধান-সভার মধ্যে তারা মানুষের কথা বলতে পারতেন, সরকারের সমালোচনা করার যে অধিকার রয়েছে তা করতে পারতেন। তা না করে তারা কতগুলি বিভ্রান্তিকর কথা বলেছেন শুধু তাকে কাজে লাগানোর জন্য। অন্য কিছু নয়। শুধু তারা বিধান সভার যে পবিত্র অধিকার সেই অধিকারকে ক্ষুণ্ণ করে তারা বিপ্লবের নকড়া করবার চেষ্টা করেছেন। যে বক্তব্য তারা রেখেছেন মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু আমার সময় অত্যন্ত কম সুতরাং সমগ্র জিনিষটাকে বিশ্লেষণ করে তাদের সমস্ত ক্ষেত্রে জবাব আমি এক এক করে দিতে পারতাম। কিন্তু সময় কম থাকার জন্য সেগুলি দিতে পারছি না। ওরা পরস্পর বিরোধী বক্তব্য রেখেছেন। শিক্ষা সম্পর্কে বলতে গিয়ে তারা বলেছেন যে প্রাথমিক শিক্ষা যেটা মানুষের মূল অধিকার সংবিধান দিয়েছে সংবিধান স্বীকার করে নিয়েছে ১১ বৎসর বয়স পর্যন্ত। ভারতের প্রতিটি শিশুকে শিক্ষা-দানের ব্যবস্থা এই সরকার করবে। এই কথাটা যখন জোরদার করা হয়েছে তখন তারা বক্তব্য রেখেছেন ফ্রি এডুকেশান সম্পর্কে। আমি চিন্তিত হয়েছি তাদের বক্তব্য শুনে যে একজন মাননীয় সদস্য যিনি একজন বিধান সভার সদস্যই শুধু নন তিনি তার ব্যক্তিগত জীবনে একটা উচ্চ বিদ্যালয়ের প্রধান শিক্ষকও বটেন, তিনি বলেছেন ক্লাস টেন স্কুলের সিলেবাস সম্পর্কে ত্রিপুরা সরকার কিছু করেন নাই। আশ্চর্যের কথা মধ্যশিক্ষা পর্ষদ পশ্চিমবঙ্গের যার অনুমোদন দিয়ে আমরা ব্যবস্থাপনা করছি, উনি সেই মধ্যশিক্ষা পর্ষদ পশ্চিম বাংলার, তার ব্যবস্থাপনার সমালোচনা করেছে ত্রিপুরা বিধান সভাতে যা ত্রিপুরার মন্ত্রীমণ্ডলী কার্যকরী করেনি। অন্যরকম প্রয়োজন সে কথা তিনি বলেছেন। যদি কিছুমাত্র তিনি মানবিক চিন্তা থেকে এই কথা বলতেন তাহলে মনে হয় এই ধরণের কথা তিনি বলতে পারতেন না। সুতরাং ওরা বিভ্রান্তির মধ্যেই সমস্ত জিনিষটাকে ঠেলে দেওয়ার চেষ্টা করেছেন। উনি কোথাও বলেছেন যে পুলিশ ব্যবস্থা জোরদার করা হয় নি, আবার

বলেছেন যে পুলিশ যেখানে দেওয়া হয়েছে, পুলিশ অত্যাচার করছে। আবার বলেছেন পুলিশ কাজ করতে পারে না কারণ মন্ত্রীরা নাকি বারণ করছেন। তাঁরা পরস্পর বিরোধী সুবিধামত বলবার চেষ্টা করছেন। তারা কারা? ওঁদের নির্দিষ্ট রূপটা কি? কোনটা তাদের সত্যি? তাঁরা যে কথা বলছেন সেই কথার মধ্যে তাঁদের মুখ এবং মুখোশটাকে পার্থক্য রাখার প্রয়োজন রয়েছে আদিবাসী উপজাতিদের সম্বন্ধেও তাঁরা বলেছেন। অর্ডিন্যান্স সম্পর্কে তারা কথা বলেছেন। কিন্তু যেভাবে কথাগুলি বলা হয়েছে, অত্যন্ত দুঃখের কথা মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাগুলি কি বিধান সভায় এইভাবে আসা উচিত ছিল? কারণ যে প্রব্লেমটা নিয়ে তাঁরা কথাবার্তা বলছেন সেই প্রব্লেমটা অত্যন্ত টাচি প্রব্লেম, অত্যন্ত ডেলিকেট প্রব্লেম একটা কথা মনে রাখা দরকার যে ভারতীয় সংবিধান সমাজের যে দুর্বল অংশের মানুষ, বিশেষ করে আমাদের আদিবাসী ভায়েরা যারা রয়েছেন তাদেরকে কমিউন্যাল মাইনরিটি হিসাবে দেখেন নি, তিনি দেখেছেন ন্যাশন্যাল মাইনরিটি হিসাবে। সুতরাং এটাকে সমগ্র জাতীয়তাবাদের চিন্তা নিয়ে সেটাকে বিচার করা দরকার। সেখানে একটা কমিউন্যাল টেনশান এনে তার মধ্যে যদি বিদ্বেষ বিষ প্রচার করা হয়, যদি এই কথা প্রচার করা হয় যে এই সরকার সমাজের দুর্বল অংশের মানুষের প্রতি অনুভূতিসম্পন্ন নয়, তাদের প্রতি সহানুভূতিসম্পন্ন নয়, তার দ্বারা কোন্ বিপ্লব সাধিত হবে জানি না। কিন্তু সমাজের একটা কল্যাণের পথ গঠনের পথে, সুস্থ সমাজ গঠনের পথে এটা কাম্য নয়। ওরা ন্যাশন্যাল মাইনরিটির প্রশ্নটাকে কমিউন্যাল মাইনরিটি হিসাবে তুলে ধরবার চেষ্টা করছেন যেটা নিঃসন্দেহে সমর্থনযোগ্য নয়। সুতরাং আমি অনুরোধ করব মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে যাতে সমাজের বৃহত্তর দিকের চিন্তা করে তারা এই প্রচেষ্টা থেকে ক্ষান্ত হন। এই প্রব্লেমটা সম্বন্ধে আমরা অবহিত। আর সমস্ত সমাজের মধ্যে এমন একটা ধারণা, এমন একটা ধ্যান তাঁরা সৃষ্টি করার চেষ্টা করেছেন যার মধ্যে দিয়ে তারা বুঝাতে চাইছেন যে এই সরকার ২৮ বছর যাবত কিছু করেন নি। শুধু তারা তারস্বরে চীৎকার চালিয়েছেন। মানুষের কথা আর মানুষের যা কিছু কাম্য, মানুষের প্রগতির জন্য, মানুষের শিক্ষার জন্য, মানুষকে মানুষের মত বেঁচে থাকবার জন্য যা কিছু প্রয়োজন তা করার জন্য ভারত সরকার, ত্রিপুরা সরকার এবং বিভিন্ন রাজ্য সরকারগুলি বন্ধ্যা হয়ে গেছে। উনারা এই কথাটা বলবার চেষ্টা করেছে অর্থাৎ তারা রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে জনসাধারণের মধ্যে যখন তারা প্রতিষ্ঠিত হতে পারছেন না, তাঁরা প্রত্যাখ্যাত হচ্ছেন তখন তাঁরা হতাশাবাদের রাজনীতি মানুষের মনের মধ্যে ছড়ানোর চেষ্টা করছেন। তারা এমনভাবে মুন্সিয়ানা করে কথা বলছেন যেন সমাজের সকল শ্রেণীর মানুষের জন্য তাদেরই কিছুটা বলবার অধিকার আছে, আর যা কিছু করা হয়েছে, কথাগুলি যেন সরকার ইচ্ছা করে করছেন না. সেই কথাই বলছেন। যে কাজগুলি করা দরকার, সরকার যে প্রকল্পগুলি হাতে নিয়েছেন ওরা তাতে পদে পদে বাধা সৃষ্টি করেছেন। রাইমা সরমার কথা বলেছেন, শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করেছেন। আমরা স্বীকার করি, আমরা অস্বীকার করি না যে এই সরকার মানুষের সরকার। মানুষের

সরকার হিসাবে আমরা স্বীকার করি এবং মানুষের মূল্যবোধকে আমরা মর্যাদা দিয়েছি এবং মানুষ সুখে দুঃখে শান্তিতে থাকুক, এই কথাটা ভেবে আমরা তাকে রূপদান করার চেষ্টা করি। রাইমা সরমার বৃহৎ প্রকল্প রূপদান করবার জন্য সেখানকার মানুষকে উচ্ছেদ করা নিঃসন্দেহে একটা দুঃখজনক ঘটনা। কিন্তু জাতির বৃহত্তর স্বার্থের দিক চিন্তা করে এই ব্যবস্থাকে আমাদের এটা করতে হবে। শুধু আমরাই নয় পৃথিবীর সব রাষ্ট্র আছে, ভারতবর্ষের বিভিন্ন রাজ্য রয়েছে, বৃহত্তর মানুষের কল্যাণের জন্য তারা এই সমস্ত করছেন। এই কথা যদি হত আজকে যে রাইমা সরমার এই সমস্ত মানুষের জন্য আমরা চিন্তা করিনা, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়নি, তারা সুন্দর সুস্থ সবলভাবে এই সমাজে বেঁচে থাকুক, তার জন্য ব্যবস্থা আমরা করিনি তাহলে নিঃসন্দেহে নিন্দনীয় হত। তার জন্য যদি নিন্দা করা হত তাহলে আমরা অবনত মস্তকে তা স্বীকার করে নিতাম। কিন্তু যেখানে আমরা রাজনৈতিক সততা থেকে সেই মানুষগুলিকে পুনর্বাসনের জন্য চেষ্টা করছি, আবেদন করছি, অফিসার নিয়োগ করেছি, কর্মী নিয়োগ করেছি, আদিবাসী যে সমস্ত সদস্য রয়েছে তাদেরকে সেখানে তদারকি করবার জন্য পাঠিয়েছি, তখন বিরোধী পক্ষ এই প্রকল্পগুলিকে বাধা দেওয়ার জন্য এবং আদিবাসী ভাইদের ক্ষেপিয়ে তুলবার জন্য তাদের বিভ্রান্ত করেছেন। তাদের গিয়ে গিয়ে বলেছেন তোমাদের যেতে হবে না। যারা তিন বৎসর আগে খেসারত পেয়েছে- তিন বৎসর সময় দেওয়া হয়েছে জায়গা কিনে নেওয়ার জন্য, অন্তত তারা যাতে নিজের চেষ্টায় ঐ টাকা দ্বারা তাদের পুনর্বাসন স্থাপন করতে পারেন সেখানে তাদের তার, তোমরা যেওনা, তাহলে আবার তোমাদের টাকা দেবে। তখন বিরোধী পক্ষ এই পরিকল্পনাকে বাধা দেওয়ার জন্য এবং আদিবাসী ভাইদিগকে ক্ষেপিয়ে তোলার জন্য তাদেরকে বিভ্রান্ত করে তুলেছেন। তাদের কাছে গিয়ে বলেছেন যে তোমাদের যেতে হবে না। যারা ৩ বছর আগে খেসারত পেয়েছে জায়গা কিনে নেওয়ার জন্য তারা যাতে অন্তত এই টাকার দ্বারা নিজেদের পুনর্বাসনের ব্যবস্থা করতে পারে। সেখানে গিয়ে তারা তাদেরকে বলেছেন যে তোমরা যেও না, সরকার আবার তোমাদেরকে টাকা দেবে। এই পরিকল্পনা হবে না। এই ভাবে তারা তাদেরকে বিভ্রান্ত করেছে। এবং শেষ মুহূর্ত পর্যন্ত তাদেরকে বলা হয়েছে যে তোমরা যেও না। এই কথাটা তাদের বলার কোন কারণই তাদের সামনে ছিল না। কেন না, তারা নিজেরা রাজনৈতিক দেউলিপনা ভোগে ঐ মানুষগুলির দুঃখ দুর্দশাকে বড় করে তুলে সরকারের কাঁধে দায় দায়িত্ব এবং দোষ চাপিয়ে দেওয়ার জন্য একটা রাজনৈতিক হাতিয়ার হিসাবে তারা তাদেরকে ব্যবহার করেছেন। কিন্তু আমরা সেই মানুষগুলিকে রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করে নি। আমরা মানুষকে মানুষ হিসাবে দেখছি। তারই জন্য বিরোধী পক্ষ থেকে এত সব করা সত্বেও আমরা সেটাকে মানবিক দৃষ্টিকোণ থেকে সহ্য করেছি এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা আমরা করেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সুতরাং আজকে তারা হতাশায় ভোগছে। যে সমস্ত উন্নয়ন প্রকল্পগুলি আজকে জাতিকে স্বাবলম্বী করতে পারত, জাতিকে সমৃদ্ধি দিতে পারত, ত্রিপুরাকে পুনর্গঠন করবার জন্য, ত্রিপুরা রাজ্যের মানুষের বৃহত্তর সুখ ও কল্যাণকে উন্নয়ন করতে পারত, সেগুলির ক্ষেত্রে প্রতি

পদক্ষেপে তারা বাধা সৃষ্টি করেছে। তাদের মুখ এবং মুখোস দুইভাবে কথা বলেছেন। তারা এখানে এক ধরণের কথা বলেন, মানুষের ন্যায্য অধিকার নিয়ে, আর কার্য্যত সেই অধিকার যাতে লাঞ্ছিত হয় এবং সেই মানুষগুলি যাতে হতাশাগ্রস্ত হলে পর তাদেরকে নিয়ে যাতে তথাকথিত বিলম্ব করা যায় তার জন্য তারা এই সব ষড়যন্ত্র করে চলেছেন। তারা চেষ্টা করছেন যাতে উন্নয়ন প্রকল্পগুলি ব্যাহত হউক এবং সর্বত্র কাজ কর্মগুলির মধ্যে একটা অচল অবস্থার সৃষ্টি হউক, মানুষ দুর্দশাগ্রস্ত হউক, মানুষ দুঃখ বেদনা বোধ করুক এবং মানুষ তাদের সেই বেদন আগুণে জ্বলে উঠুক, তাহলেই তারা তাদেরকে নিয়ে বিপ্লবের ভাববিলাস করতে পারবেন। আমরা কিন্তু তাদের এই দৃষ্টি কোণ থেকে চিন্তা করি না। স্বাধীনতার পূর্ব্বকাল পর্যন্ত ভারতীয় জাতীয় কংগ্রেস যে সংগ্রাম করেছে স্বাধীনতার জন্য, সেই সময়ের আগেও বিভিন্ন রাষ্ট্রে যখন গণজাগরণ এসেছে ভারতবর্ষের বাইরে, সেখানেও ভারতীয় জাতীয় কংগ্রেস সেটাকে সমর্থন করেছে এবং তারা সেই সমস্ত জায়গাতে অবজার্বার পাঠিয়েছিলেন। কিন্তু তারা এটাকে কোন জাতীয়বোধের দৃষ্টিকোণ থেকে বিচার করে নি। কিন্তু এই সংগ্রাম ছিল জাতীয়তাবোধের সংগ্রাম এবং স্বাধীনতার পরেও এই জাতীয়তাবোধকে ভারতের জাতীয় কংগ্রেস বিস্মিত হয় নি। তাই রাজ্যে রাজ্যে এবং কেন্দ্রে সেই জাতীয়তাবোধকে জাগিয়ে তোলার জন্য চেষ্টা করে আসছে জাতির বৃহত্তর স্বার্থে। আর যারা এই জাতীয়তাবোধকে মানে না, যারা বলে গণতন্ত্রকে মানি না, অথচ ভোট ভিক্ষা করে, যারা গণতন্ত্রকে না মেনে স্বৈরতন্ত্রকে প্রতিষ্ঠা করবার জন্য চেষ্টা করে আর এখানে এসে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করে তাদের মুখ এবং মুখোস দুইটা রয়েছে। তাদের কথা কোনটা আর কাজ কোনটা, সেটা বুঝবার কোন উপায় নাই। কিন্তু আমাদের জনসাধারণ সেটার বিচার করছে, জনসাধারণ জেনে নিয়েছে যে ওরা কারা, ওরা জেনে নিয়েছে যে ওরা হতাশায় ভোগছে এবং তাদের আজকে কোন রাজনৈতিক স্থায়ীত্ব নাই, তাই তারা যা খুশী তাই করে চলছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সময় অত্যান্ত কম থাকার জন্য আমি আমার বক্তব্য ভাল করে রাখতে পারছি না। তবু আমি শেষ বারের মত বলছি যে এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমি সর্ব্বান্তকরণে সমর্থন করি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে কি বলতে দেবেন না?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আমি দুঃখিত যে আপনারা অর্ধেকের বেশী সময় নিয়ে নিয়েছেন। এরপর যদি আপনি এই কথা বলেন, তাহলে আমার করণীয় কিছু নাই।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—স্যার, এই ধরণের ব্যবহার আমরা আপনার থেকে আশা করি না, সেজন্য আমরাও দুঃখিত।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনাকে তো দুই বার ডাকা হয়েছিল, কিন্তু আপনি এই হাউসের মধ্যে ছিলেন না। অনারেবল চীপ মিনিষ্টার ইউ প্লিজ গো অন উইথ ইউর স্পীচ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা আপনার কাছ থেকে এই ধরণের ব্যবহার আশা করতে পারছি না।

**মিঃ স্পীকার** :—সময় না থাকলে কি করব, বলুন?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে সমর্থন করে আমি খুব বেশী কথা বলতে চাই না। আমি শুধু কয়েকটা বিষয়ের উপর আমার ভাষণ আমি রাখছি। আমি খুসী হয়েছি যে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিরোধী দলের মাননীয় নেতা, তিনি ইতিহাসের একটা দিকের প্রতি আমাদের নজর ঘুরিয়ে দিয়েছেন। এই কথাটার প্রসঙ্গ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যেই রয়েছে—ত্রিপুরার ঐতিহ্যের কথা। সেই ঐতিহ্যের কথা বলতে গিয়ে তিনি যে প্রশ্নের অবতারণা করেছেন অথবা ইতিহাসের পাতা উলটিয়ে আমাদেরকে দেখতে বলেছেন আমি তাঁর সেই কথার উপর একটু গুরুত্ব দিচ্ছি এবং ত্রিপুরার ইতিহাসের যে অংশের কথা তিনি বলছেন, তার সংগে মিলিয়ে এনেছেন গুজরাটের কথা। আমি জানি না, মাননীয় নেতা যখন তাঁর বক্তব্য রাখেন, তখন ওর অল ইণ্ডিয়া পার্টি গুজরাট সম্পর্কে, কি বলেছেন? গুজরাটের আন্দোলন সম্পর্কে ওটা কি প্রতিক্রিয়াশীলের আন্দোলন অথবা ওটা বিপ্লবের আন্দোলন, তার সম্পর্কে তাঁর পার্টির কি নির্দেশ, কি বক্তব্য, সেই সম্পর্কে ওর খেয়াল ছিল কিনা, আমি জানি না। তবে আমাদের পক্ষ থেকে সুবিধা হয়েছে যে এটা ত্রিপুরার সেদিনকার ইতিহাসের কথা, আমরা যেভাবে দেখেছিলাম, আমরা যেভাবে ভেবেছিলাম, তিনি আজকে স্বীকার করে নিলেন যে গুজরাটের সংগে ঐ ইতিহাসের অংশটা, ঐ দুঃস্বপ্নটাকে ইতিহাসের সংগে টেনে। আমি খুসী হয়েছি, এজন্য যে এতদিন তিনি যে কথাটা চাপা রেখেছিলেন, সেই কথাটা আজকে তিনি চাপা রাখতে পারেন নি। সেদিনকার মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ত্রিপুরার ঐতিহ্যের কথা বলা হয়েছে এবং আমরা জানি যারা ত্রিপুরার আদিবাসী তারা জানে যে ত্রিপুরার একটা ঐতিহ্য রয়েছে—সেই অতিথি অভ্যাগতদের আমন্ত্রণ করে, তাদেরকে জায়গা দেওয়ার। এটা শুধু আজকের কথা নয়, এটা অনেক আগে থেকে চলে আসছে। এখানে ট্রাইবেল এসেছে অন্য জায়গার থেকে নন-ট্রাইবেল এসেছে। কিন্তু কোন দিন এই প্রশ্ন উঠেনি যে ত্রিপুরার ক্ষেত্রে আমরা এটা চাই নি, আমরা এটা পছন্দ করি নি? কিন্তু দুঃস্বপনের দিনগুলির দিকে যদি আমরা তাকাই তাহলে এই প্রসঙ্গটা আসে, এই দিকটা আমাদের মনে পড়ে যায় যে সেদিন যখন দুস্থ মানুষ এই অঞ্চলে, এই ত্রিপুরাতে আশ্রয় গ্রহণ করতে এসেছিল, তখন এক শ্রেণীর লোক, আমি যেখানে আজকে মাননীয় নেতার কথা ভাবি, ওরা তার সংগে জড়িত। সেদিনকার দুঃস্বপ্নের ইতিহাসের পাতা উলটে যদি আমরা দেখতে চাই তাহলে আমরা দেখব যে ত্রিপুরার সেই ইতিহাস ত্রিপুরার ঐতিহ্যের ধারা বহন করে আসছে এবং ত্রিপুরার মানুষ যেজন্য গৌরব বোধ করতে পারে। অতিথি বৎসলতার যে গৌরব ইতিহাস ত্রিপুরা এতদিন বহন করছিল, সেই দুঃস্বপ্নের দিনগুলিতে সেটার ছেদ পড়ে যায়। সেই দিনকার আন্দোলনের পিছনে আমরা দেখি যে বাইর থেকে যে সমস্ত মানুষগুলি এসেছিল নিঃস্ব হয়ে সেই মানুষগুলিকে এখানে জায়গা দেওয়ার বিরোধীতা করেছিল, এটা ত্রিপুরার ঐতিহ্যের সম্পূর্ণ বিরুদ্ধে ছিল। আমি বলছি ত্রিপুরা রাজ্যের ইতিহাস পড়ে, ত্রিপুরার কথা কিছুটা জানি বলে। আজকে যারা মনে করেন, ত্রিপুরার ইতিহাস অতিথি বৎসলতার ইতিহাস নয় বা ত্রিপুরার ঐতিহ্যের মধ্যে এই কথাটা নেই, আমি বলব, তারা ত্রিপুরাকে জানেনা ত্রিপুরাকে চিনে না। ত্রিপুরার মানুষ সেই উপজাতি হউক, আর নন-ট্রাইবেল হউক বা অন্য যেই হউক তারা প্রত্যেককে জায়গা দিয়েছে তাদের অতিথি হিসাবে বরণ করেছে, গ্রহণ করেছে। সেজন্য তাদের অনেক দুঃখ বরণ করতে হয়েছে।

কিন্তু সেই দুঃস্বপনের কথা মনে করিয়ে দিয়ে মাননীয় বিরোধী পক্ষের নেতা হয়তো স্মরন করিয়ে দিয়ে দিতে চাইছেন আবার সেই দিনটা ফিরে আসবে বলে। আমি জানি না তাদের মাথার মধ্যে সেই কথাটা যদি না থাকে তাহলে এই ধরনের বক্তব্য এই এসেম্বলীতে কি করে আসে। যদি তাই আবার ফিরিয়ে আনতে হয় তাহলে বলতে হবে তারা যত দরদের কথাই মানুষের জন্য বলে থাকেন তাদের সমস্ত কথা ভূয়া সমস্ত কিছুই অসার। এবং তারা নির্দিষ্ট একটা পরিকল্পনা অনুযায়ী তাদের বক্তব্য এখানে পেশ করে থাকেন—আমরা যে জনসাধারণের কাজ করে থাকি সেটা জনসাধারণকে ধোঁকা দেওয়ার জন্য। অতীত ইতিহাসে যারা জড়িত ছিলেন এবং যারা ভুক্তভোগী এটা আন্দোলন হউক আর সেই দুঃস্বপনের মধ্যে যারা বাস করছিলেন তারা সবাই জানেন কি অবস্থায় সেদিন গিয়েছে। সেটাকে বিপ্লবের নাম করে যদি আজকে চালিয়ে দেওয়া হয় তাহলে গুজরাট প্রসংগ এখানে আসতো হতো না। তাহলে বুঝতে হবে যে মাননীয় বিরোধী পক্ষের নেতার হয়তো তার মুখ থেকে হঠাৎ বেড়িয়ে এসেছে উটার সংগে এটা কম্পেয়ার করেছেন। এবং কম্পেয়ার করে তিনি একটা সুখবর আমাদের দিয়েছেন যেটি আমি মনে মনে ভাবতাম যে কোন বিপ্লবের গন্ধ নিয়ে একটা প্রগতিশীলতার একটা আন্দোলন তার কথার দ্বারা সেটি প্রমাণিত হয়েছে। এই এসেম্বলীতে যে গুজরাটের আন্দোলন আর এখানকার আন্দোলনের সম্পর্ক খুব ঘনিষ্ঠ একই রকমের আন্দোলন। তারপর আমি এই সম্পর্কে বিস্তৃত ভাবে বর্ণনা করতে চাই না। চাই না এই জন্য যে—যে দুঃস্বপনের ইতিহাস এবার হয়ে গিয়েছে যেটি ত্রিপুরার মানুষ মানে না যেটি ত্রিপুরার মানুষ স্বীকার করে না। ত্রিপুরার মানুষ সে আদিবাসীই আর সে অ-আদিবাসীই হউক যারা মনে করে যে ত্রিপুরার ইতিহাস একটা রয়েছে ত্রিপুরার একটা ঐতিহ্য রয়েছে তারাই সেই দুঃস্বপনের দিনগুলিকে ভুলে যেতে চেয়েছেন বা ভুলতে চায় তারা চায় সেই দিনগুলি যাতে আবার ফিরে না আসে। সেজন্যই আমি এর উপর বিশদ ভাবে আলোচনা করতে চাই না। শুধু এইটুকুই স্মরণ করিয়ে দিতে চাই এই জন্য যে মুখে যখন কথা বলতে চায় বিপ্লবের আওয়াজ তুলতে যায় তখন সংগে সংগে তাদের মনের অজান্তে যে কথাটা থাকে যেটি আসল কথা—কথাটা বেড়িয়ে পরতে পারে সেই সম্পর্কে একটু সতর্ক থাকা প্রয়োজন যদি বিপ্লবের কথাই বলতে হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় নেতা ইণ্ডাষ্ট্রি সম্পর্কে এখানে কথা তুলেছেন। এবং অনেক সদস্যই এই সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন আলোচনা করেছেন বক্তব্য রেখেছেন। পাওয়ারের অভাবে শিল্প কারখানা গড়ে উঠবে না এটা সত্যি কথা। কিন্তু শিল্প কারখানা গড়ে তুলব পাওয়ার আনব এই কথাটা জোর দিয়ে বলার মত মাননীয় সদস্যরা যারা বিরোধী পক্ষের আছেন তাদের সেই জিনিষটা যেন নেই। অর্থাৎ তারা বলতে চাইছেন যে এখানে শিল্প কারখানা যাতে গড়ে উঠতে না পারে। একটা কাগজের কল হবে কি হবে না সেই সম্পর্কে এখনই আমরা ত্রিপুরার মানুষ বলতে পারি না। আমাদের মধ্য থেকে এক শ্রেণীর লোক আছে যারা বলছে যে ত্রিপুরাতে কাগজের কল হবে না হতে পারে না। কারণ পাওয়ার নেই। অথচ আজকে এই কথা বলতে পারেন না ত্রিপুরার মানুষ যারা প্রতিনিধিত্বের দাবী করেন তারা

বলতে পারেন না যে পাওয়ার আনবই পাওয়ার করতে হবে পাওয়ার দিতে হবে। আমাদের এখানে কাগজের কল করবই এই কথা বলার মত মুরোদ কিংবা ক্ষমতা তাদের নেই কিংবা অন্য কোন রাজনৈতিক উদ্দেশ্যের জন্যই তারা এই কথা বলেন না বা বলতে পারেন না। আমি বলতে পারি আজকে কাগজের কলই হউক, পাট কলই হউক বা চিনির কলই হউক তার জন্য আমাদের পাওয়ারের দরকার হবে। চিনির কলও আজকেই আসছে না জুট মিলও আজকেই হচ্ছে না পেপার মিলও আজকেই তৈরী হয়ে যাচ্ছে না। তার জন্য আজকেই পাওয়ার দরকার হচ্ছে না পাওয়ার আসতে পারে এবং দুই, তিন, চার বছরের মধ্যে যখন শিল্প গড়ে উঠবে যখন সমস্ত আয়োজন শেষ হয়ে যাবে তখন তার ব্যবস্থা নিশ্চয়ই হয়ে যাবে। পাওয়ারের ব্যবস্থা না করে এই জিনিষটা হতে পারে না। কাজেই আজকে যেটির উপর জোর দেওয়ার দরকার যেটির উপর জোর দেওয়া প্রয়োজন ছিল সে আমাদের শিল্প কারখানা গড়ে তুলতে হবে আমাদের বেকার সমস্যার সমাধানের জন্য আমরা পাট কল করতে চাইছি এই জন্যই আমাদের শিল্প কারখানা গড়ে তুলতে হবে। আজকে এটা কোন প্রেষ্টিজ প্রশ্ন নয় এটা আমাদের প্রয়োজন রয়েছে। আজকে আমরা দেখছি গরীব কৃষকেরা তাদের পাট সস্তা দরে বিক্রি করতে হয় আজকে যদি আমাদের এখানে একটি পাটকল থাকতো তাহলে এই গরীব কৃষকেরা তাহাদের পাটের দাম অনেক বেশী পেত—তারা বেঁচে যেতো। আজকে পাটের দর নিয়ে কলিকাতার মিল মালিকেরা খেলা করবে আর তার সংগে আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা একমত হয়ে যাবেন যে এখানে পাটের কল হবে না। ওখানকার পাটকল মালিকদের আমাদের মত দিতে হবে যে আমাদের এখান থেকে সস্তায় পাট কিনে নিয়ে ওখানে ওরা বেশী লাভ করবে এই অবস্থা বজায় রাখতে হবে এই মনোভাব নিয়ে বিরোধী পক্ষের সদস্যরা যে সব বক্তব্য রেখেছেন তাতে আমি মনে করি যে তারা ত্রিপুরার জনসাধারণের কথা বলেন নি। তারা তাদের নিজেদের ব্যক্তিগত রাজনৈতিক মতের কথা জনসাধারণের প্রতিনিধিত্ব করার যে ক্ষমতা পেয়েছেন তারা সেটির অপব্যবহার করছেন বলেই আমি মনে করি। চিনির কল সম্পর্কে—এখানে যারা কৃষক আছে যারা সুগার কেইন চাষ করবে তাদের উৎসাহিত করার জন্য গভর্ণমেণ্ট থেকে সাবসিডি দেওয়া হচ্ছে। সেখানে চিনির কল না করলে ঐ আখগুলি নষ্ট হয়ে যাবে তাদের হাতে যে ক্যাশ টাকা আসতো সেটি আর আসবে না। কাজেই সুগার মিল করব না—কেননা পাওয়ার নেই পাওয়ার আনতে হবে। বলতে হবে আমরা পাওয়ার আনবই পাওয়ার দিতে হবে পাওয়ার আনবই। সেই কথাটা বলার মত সাহস নেই যে চিনির কল হতেই হবে জুট মিল হতেই হবে পেপার মিল হতেই হবে এবং এই জন্য আমাদের পাওয়ারের দরকার সেই কথা বলার মুরোদ উদের নেই আবার বিপ্লব করতে চাইছে তারা এসেম্বলী হাউসে এসেছেন প্রতিনিধিত্ব করতে এসেছেন জনসাধারণের। আমি বলতে পারি না তারা কাদের প্রতিনিধিত্ব করেন। ঐ গরীব কৃষকদের ঐ উপজাতিদের একটা পেপার মিলের উপরে

হয়তো উপজাতিদের অর্থনৈতিক কাঠামো একেবারে বদলে যাবে যেটি তারা হয়তো চাইছেন না। এই মিলটা হতে পারে সেটার জন্য তারা জোর করে বলতে পারেন না যে কাগজের কল করতেই হবে পাওয়ার দিতেই হবে। আজকে আমি এইজন্য এই কথাগুলি বলছি যারা প্রতিনিধিত্ব করতে এসেছেন—মাননীয় সদস্যরা—তাদের এই জিনিষটার জন্য জনসাধারণের দিকে দৃষ্টি দেওয়া দরকার। শুধু কতগুলি বড় বড় কথা বলে সরকারের সমালোচনা করাটাই কর্তব্য নয় কর্তব্য হচ্ছে ঐ জনসাধারণের প্রতি। যেখান থেকে তারা এসেছেন যাদের প্রতিনিধিত্ব করছেন যারা তাদের পাঠিয়েছেন এখানে তাদের কথা বলার জন্য। তাদের কথা বলার জন্যই আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে তাদের অনুরোধ করব তাদের দৃষ্টিভঙ্গীটা একটু বদলে নিন। আর পাওয়ার সম্পর্কে আমি এই কথা বলছি আজকে পাওয়ার সংকট আছে। আপনারা জানেন আমাদের এখানে আসাম থেকে পাওয়ার আসছে। আসামের সমস্ত পাওয়ারটা আমরা এবজর্ভ করতে পারছি না আমাদের ট্রান্সফর্মারের অভাব। যা নিয়ে অনেক আলোচনাও হয়েছে। আজকে গভর্ণরের এড্রেস সম্পর্কে আলোচনা করতে গিয়ে এই কথাটা না আসলেই ভাল ছিল। কারণ এইগুলি নিয়ে আমরা আলোচনা করার আরও অবকাশ পাব তবে যেহেতু এটাকে পয়েন্ট করা হয়েছে এড্রেসের আলোচনা করার সঙ্গে সঙ্গে সেজন্য আমি এই জিনিষটা সামান্য একটু টাচ করে যাব। লোকটাক থেকে আমাদের পাওয়ার আসছে—এটা আসতে ১০ বছর লাগবে না ১৫ বছর লাগবে না লোকটাকে কাজ চলছে লোকটাকের কাজ শেষ হয়ে আসছে লোকটাক থেকে ১০ মেগাওয়াট আসবে। আর গত ৫ বছর আগে থেকে যে পরিকল্পনা চলে আসছে ৯ বছর আগে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল ডম্বুর পরিকল্পনা। ত্রিপুরার একমাত্র পরিকল্পনা তাকে কার্যকরী করার জন্য বিভিন্ন সদস্য বিরোধী পক্ষের সদস্যরাও ছিলেন বলেছিলেন যে ডম্বুর প্রজেক্টের কাজ তাড়াতাড়ি করা হউক। আমাদের অনেক টাকা নষ্ট হচ্ছে এটাকে কেন তাড়াতাড়ি করা হচ্ছে না আর এখন এটাকে তরান্বিত করা হচ্ছে আজকে যখন এটাকে প্রসেস করা হচ্ছে এখন উনারা বাধা সৃষ্টি করছেন। আজকে সেখানকার লোকগুলি উচ্ছেদ হতে হচ্ছে হয়তো তারা কিছুটা ক্ষতিগ্রস্ত হতে পারেন। কিন্তু সেদিন যারা বলেছিলেন যে ডম্বুর প্রজেক্ট তাড়াতাড়ি করা হউক অন্ততঃ আমাদের ত্রিপুরাতে একটা পাওয়ার স্টেশান থাকা দরকার যার উপর আমরা নির্ভর করে থাকতে পারি যারা পাওয়ার করার জন্য চিৎকার করেছিলেন—আজ সেদিনকার চিৎকার আর আজকের চিৎকার এর মধ্যে কত তফাত। এটা তাদের জানা উচিত ছিল যে এই পাওয়ার করতে গেলে একটা হাইড্রোইলেকট্রিক স্কীম করতে গেলেই সেখানকার মানুষকে উচ্ছেদ হতে হবে। এখন উপজাতির কথা নয় অ-উপজাতিও উচ্ছেদ হতে পারতো। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে দেখা গিয়েছে যেসব জায়গায় হাইড্রোলিক প্রজেক্ট হয়েছে সমস্ত জায়গায় একই প্রসেস হয়েছে সেখানে উপজাতি অ-উপজাতির প্রশ্ন ছিল না। এখানে দুর্ভাগ্যক্রমে উপজাতি হয়েছে সেজন্য এই পরিকল্পনা বন্ধ করে দিতে হবে যে পরিকল্পনার জন্য চিৎকার করা হয়েছিল যে এই প্রকল্প করতে

হবে আজ এখন বলা হচ্ছে যে ঐ উপজাতিদের স্বার্থ রক্ষা করার জন্য এই প্রকল্পকে বন্ধ করে দাও — অর্থাৎ আমাদের পাওয়ার যেখানে আসতে পারে এই প্রকল্প বন্ধ করে দাও—এই যে বিরোধীতা এটা কিসের বিরোধীতা কি জন্য। এসেম্বলীতে এসে এক এক রকম কথা বললে জনসাধারণ বিভ্রান্ত হতে পারে। হয়তো বা তাদের রাজনৈতিক উদ্দেশ্য হতে পারে যাদেরকে নিয়ে এতদিন খেলা করেছে সেই লোকগুলি আজকে বিভ্রান্ত হতে পারে যদি আমরা এই ধরণের বক্তব্য রাখি। তাই মনে করে যদি ভাটা পড়ে গেছে তাহলে আমি সামগ্রিকভাবে বলতে পারি যে শুধু উপজাতীদের ক্ষতি তারা করেন নি তারা সমগ্র ত্রিপুরার ক্ষতি করেছেন এবং ত্রিপুরার আগামী দিনের যে সম্ভাবনা সেই সম্ভাবনাকে তারা নষ্ট করে দিয়েছেন। আমি বলছি এই জন্য যে রাইমা শর্মা। উপজাতিদের এই সম্পর্কে অনেক সদস্য বক্তব্য রেখেছেন, যারা ঘুরে এসেছেন তারা দেখেছেন যে এমনভাবে কাজটা করা হচ্ছে, হাতে নেওয়া হয়েছে এই ডম্বুর পরিকল্পনার কাজ অগ্রসর হলে তাতে যেসব এরিয়াগুলি জলমগ্ন হবে সেই সমস্ত এরিয়াগুলি ক্ষতিগ্রস্ত হবে শুধু তাদেরকে উঠে আসার জন্য আয়োজন করা হয়েছে একটা পরিকল্পনা নেওয়া হয়েছে তাদের রিহেবিলিটেশনের সমস্ত দায়িত্ব নেওয়া হয়েছে গভর্ণমেন্ট থেকে, সরকার থেকে যাতে কোন অসুবিধা না হয়। আমি খুশী হয়েছি যে আজকে সেই লোকগুলি চলে আসছে একটা জায়গায় যাচ্ছে, সাইটে যাচ্ছে যেখানে তাদের রিহেবিলিটেশন হবে, সেখানে যখন যাচ্ছে তখন দেখছে যে তাদের সামনে একটা বিরাট ভবিষ্যৎ রয়েছে। সেই ভবিষ্যৎকে গড়ে তুলার জন্য তারা আজকে অস্থির হয়ে উঠেছে, কাজ হাতে নিয়েছে। আমি খুশী হয়েছি এই উপজাতীরা সরল যারা তাদের কাছে শুধু অ-উপজাতিদের বিরুদ্ধে উস্কানীমূলক আওয়াজ তুলে তাদেরকে বিভ্রান্ত করার চেষ্টা করছে কিন্তু আজকে তারা বিভ্রান্ত হচ্ছেন না। কাজেই আবার নুতন করে সেই দিনটাকে রিপ্রডিউস করা যায় কি না, সেই দিনটাকে আনা যায় কি না সেই উদ্দেশ্য নিয়ে সেই মনোভাব নিয়ে আজকে এই বক্তব্য রাখা হয়েছে। যারা ত্রিপুরার ইতিহাস ১৯৪৮-৫০ এর ইতিহাস, আর আজকে ১৯৭৩-৭৪ দুটো এক কথা নয়, দুটো এক জিনিষ নয়। আমি বলতে পারি এই কারণে যে আজকে রাজ্যপালের ভাষণের উপর সেই অর্ডিনেন্স উপর অনেক বক্তব্য রেখেছেন। তারা রেখেছেন যে এই উপজাতীদেরকে সরকার বিসর্জিত করছে। আজকে আমি ইনডিভিজুয়েলি বলছি যে মাননীয় সদস্যদিগকে বলছি যে তারা নিজেরা চিন্তা করুন পার্টির কালারটা ছেড়ে দিয়ে আজকে বলুক যে এই যে অর্ডিনেন্সের মধ্যে দিয়ে শুধু মাত্র ৫টা কম্যুনিটির জন্য যে ব্যবস্থা করে গিয়েছিলেন মহারাজা সেই মহারাজা নিশ্চয়ই বিপ্লবী ছিলেন না, আজকে চীৎকার করা হচ্ছে, সেই মহারাজার বিপ্লবী মহারাজা ছিলেন না, এই দলের সংগে তার কোন সম্পর্ক ছিল না। তিনি যে পাঁচটা কম্যুনিটির জন্যে যে রিজার্ভ করেছিলেন আজকে সেই রিজার্ভকে উঠিয়ে দিয়ে সমস্ত ট্রাইবেল যারা এই দেশের কনষ্টিটিউশন অনুযায়ী যারা এখানকার ট্রাইবেল বলে স্বীকৃত সেই ট্রাইবেলদের জন্য আজকে সারা ত্রিপুরা রাজ্যের যে যেখানে বসে আছে সেই সমস্ত জায়গাকে আজকে সংরক্ষিত করে দেওয়া হয়েছে। এইটাকে যাতে তারা গ্রহণ না করে এই যে মনোভাব এই মনোভাব হলো সেইদিনকার

১৯৪৮-৫০ সালের ইতিহাসকে টেনে আনা। অর্থাৎ এই উপজাতী এবং অউপজাতীর মধ্যে বিভেদ সৃষ্টি করে শুধু তাই নয় এই পাঁচটা কমুনিটি বাদে আর কোন কোন উপজাতীকে আমরা স্বীকার করবো না, আমরা স্থান দিব না এই মনোভাব নিয়ে যারা এখানে বক্তব্য রাখছেন তাদের সংগে আমরা কখনও একমত হতে পারি না। কাজেই মহারাজার রিজার্ভকে রেখে কি করে এই মানুষগুলোকে দিতে পারি তাহলে কি বলতে পারি যে তারা গ্যারান্টি দিতে পারেন যে মহারাজার রিজার্ভের মধ্যে মহারাজার রিজার্ভ যে ভাবে আছে সেখানে ১৮/১৯ ধারায় যেটা স্বীকৃত হয়েছে কনষ্টিটিউশনের মধ্যে আদিবাসী বলে তাদেরকে এই রিজার্ভের মধ্যে ঢুকাতে পারবেন, এই রিজার্ভের মধ্যে তাদেরকে জায়গা দিতে পারবেন, এই রিজার্ভে তাদেরকে রাইট দিতে পারবেন, তাদের কোন অধিকার দেওয়া যেতে পারে এই কথা কোন মাননীয় বিরোধী সদস্যরা বলতে পারেন যারা চীৎকার করছেন, এই রিজার্ভের মধ্যে ঢুকিয়ে দেওয়া সম্ভব হবে, হবে না। কারণ মহারাজার আইন যেভাবে আছে সেই ভাবে এখানে ঢুকিয়ে দিতে পারেন না। সেইজন্যই এই অর্ডিনেনস করে আইনটাকে রিফিল করা হয়েছে যাতে এলাকার সমস্ত ত্রিপুরা রাজ্যের স্বীকৃত ট্রাইবেল যারা তারা যাতে তাদের জায়গা তাদের অধিকার তারা পায় এবং ত্রিপুরা রাজ্যের অধিকার তাদেরকে বর্তায় এই জন্য এই অর্ডিনেন্স করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আর একটা বিষয়ের প্রতি মাননীয় বিরোধী সদস্যরা সেই দিকটার কথা বলেছেন সেইটা হলো প্রকিউরমেন্ট সম্বন্ধে: প্রকিউরমেন্ট সম্পর্কে আমরা বলতে পারি প্রকিউরমেন্ট অর্থটা কি সেটা ওরা জানেন না। প্রকিউরমেন্ট করতে হলে লেভি সিষ্টেম করতে হয়। আমরা সংগ্রহ করেছি কৃষকদের কাছ থেকে আমরা স্বেচ্ছায় সংগ্রহ করেছি, আমরা আবেদন করেছি কৃষকদের কাছে, আমরা পঞ্চায়েতের উপর দায়িত্ব দিয়েছি। যদি কোথাও কোন ঘটনা ঘটে থাকে একটা বিচ্ছিন্ন ঘটনাকে বিকৃত করে সামনে এনে সমস্ত পরিকল্পনাকে বানচাল করার চেষ্টা করা হয়েছে। সেখানে পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়া হয়েছে যে তোমরা তোমাদের দায়িত্ব পালন কর, তোমরা তোমাদের টারগেট ঠিক কর, তোমরা কৃষকদের ফসল তুলে সরকারের হাতে দেও এবং সরকার তোমাদের কাছ থেকে জোর করে নিয়ে যাচ্ছে না তোমাদের ন্যায্য দাম দিয়ে সেই ধান তারা সংগ্রহ করবে। তাদের আতংক হয়ে গেছে, আমি জানি এই পরিকল্পনা যখন করা হয়েছিল সেখানে আমরা জানি যারা প্রতিক্রিয়াশীল চক্র, যারা এই প্রতিক্রিয়াশীল মনোভাব নিয়ে চলেন তারা জানেন যে এই পঞ্চায়েতগুলির হাতে যখন ক্ষমতা চলে যাবে এই পঞ্চায়েতগুলি যখন এক যোগ হয়ে যাবে ষ্ট্রেংথেন হয়ে যাবে তখন এই যে মাঝখানে যে সব প্রতিক্রিয়াশীল চক্র বসে আছে যারা এত দিন শোষণ করেছে, যারা এই গরীব কৃষকদেরকে, উপজাতিকে শোষণ করেছে টাকার ভাগ নিয়েছে কাজেই তাদের পক্ষে এইটা অসুবিধা হয়ে গেছে তারা এইটাকে পছন্দ করতে পারছেন না। আমরা জানি আমরা জেনে শুনেই এই কাজে হাত দিয়েছি, এই পঞ্চায়েতকে শক্তিশালী করে তুলতে হবে, এই গ্রামের মানুষগুলিকে শক্তিশালী করে তুলতে হবে এই গ্রামের মানুষের নিজেদের ক্ষমতা বাড়িয়ে তুলতে হবে যাতে করে এই মাঝখানে যারা শোষণ করে যারা শোষণ করার জন্য বসে

আছে সেই ডিলারই হোক, রাজনৈতিক দলই হোক বা মহাজনই হোক ওদের হাত থেকে এই কৃষকদের বাঁচবার জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আমরা খুশী হয়েছি আজকে সমগ্র ত্রিপুরাবাসী স্বেচ্ছায় আজকে আমাদের যে টারগেট ছিল তারা তার চাইতেও বেশী দিয়েছে। তারা আজকে আমাদের যে টারগেট ছিল ১০ হাজার সেখানে তারা ১৫ হাজার ধান দিয়েছে। কাজেই আমরা আজকে ত্রিপুরাবাসীর যে মনোভাব ত্রিপুরার সাধারণ মানুষের যে মনোভাব সেই মনোভাবের সংগে আমরা চলছি, এই সরকার চলছে এবং আমরা এই জন্য গর্ব করতে পারি এবং গৌরবের অধিকারী ল্যাণ্ড সম্পর্কে অনেক কথা বলা হয়েছে, ল অ্যাণ্ড অর্ডার রক্ষা করার জন্য আমাদের পুলিশের দরকার হয়, এত বড় একটা বর্ডার এরিয়া সেই বর্ডার এরিয়ার মধ্যে বিভিন্ন ভাবে বিচ্ছিন্ন ভাবে অনেক ঘটনা ঘটতে পারে। তাকে কনট্রোল করার জন্য আমরা যেখানে পুলিশ ব্যাটেলিয়নের কথা বলবো তখন ওরা বলবে যে না না পুলিশ ব্যাটেলিয়নের দরকার নেই। আমরা যখন বলবো পুলিশ হোক, হোম গার্ড হোক যে করেই হোক আমাদের দেশের বেকারসমস্যা সমাধান করতে হবে। সংগে সংগে ল অ্যাণ্ড অর্ডার রক্ষা করতে হবে তখন ওরা বলবে না না এই সব কাজ করবেন না এই সব কাজ করলে পুলিশ অত্যাচার করবে। এক দিকে বলবে আইন শৃঙ্খলা নষ্ট হয়ে যাচ্ছে এবং তার জন্য ব্যবস্থা নিতে গেলে বলবে না ওটা করো না। তার মানে কি, আইন শৃঙ্খলা ভংগ করার জন্য তারা উসকানি দিয়ে যাচ্ছেন, আইন শৃঙ্খলা রক্ষার জন্য নয়, আইন শৃঙ্খলা ভংগ করার জন্য ত্রিপুরায় একটা অস্বাভাবিক অবস্থা সৃষ্টি করার জন্য এই বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিশেষ বক্তব্য আমি রাখছি না, আমি ২/১টা পয়েন্টের উপর বক্তব্য রেখেছি এবং আমি আমার বক্তব্য শেষ করার আগে এই যে ধন্যবাদ সূচক প্রস্তাব সেই প্রস্তাবকে আমি সমর্থন করে আমি বসছি।

Mr. Speaker —Discussion on Motion of thanks is over. New I shall put the Motion to Vote. The question befere the House is the melion of thanks moved by Shri Sunil Chandra Dutta and seconded by Shri Tarit Mohan Dasgupta-that an address be presented to the Geverner in the following terms :—

That the members of the Tripura Legislative Assembly assembled in this session are deeply grateful to the Governor for the Address which he has been pleased to deliver to this House assembled on the 11th March, 1964,

Then the Motion was put to voice Vote and was accepted by the House.

Mr. Speaker:—The House stands adjourned till 12-30 P. M. of Friday the 15th March. 1974,

Annexure—"A"

### STARRED QUESTION NO. 4
**By Shri Chandra Sekhar Dutta.**

Will the Hon'ble Minister-In-Charge of the Public works Department be pleased to state :—

১) বিলোনিয়া মহকুমার রাজনগর ব্লক অধীন লাংতাইছড়া তেকনার ছড় হইতে প্রয়োজনীয় নালা কাটার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) ঐ ছড়াগুলি হইতে নালা কাটিয়া কৃষি কাজের জন্য জলসেচের ব্যবস্থা করার জন্য কোন আবেদন সরকারের কাছে আসিয়াছে কি ?

উত্তর

১) লাংটাই ছড়ার জলসেচ পরিকল্পনার জন্য সার্ভে করা হইয়াছে। বিষয়টি এখনও পরীক্ষাধীন। তেকনা ছড়াতে এখনও সার্ভে করা হয় নাই।

২) হাঁ।

### STARRED QUESTIGN NO 5.
**By Shri Achachi Mag.**

Will the Hon'ble Minister-in-Charge of the Public works Department be pleased to state : –

প্রশ্ন

১) বিলোনিয়া মহকুমার বিভিন্ন অঞ্চলে গ্রাম্য রাস্তা সংস্কার ও নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) থাকিলে কোন কোন গ্রাম্য রাস্তা পূর্ত বিভাগ কর্তৃক বর্তমান আর্থিক বৎসরে করা হবে।

উত্তর

১) হাঁ।

২) যে সব রাস্তার কাজ ইতিমধ্যে শেষ করা হইয়াছে এবং যে সব রাস্তার কাজ বর্তমান আর্থিক বৎসরে সুরু করা হইয়াছে বা হইতেছে তাহার বিবরণ সংযোজনী "ক"তে দেওয়া হইল।

১৯৭৭-৭৮ ইং সনে রাস্তার কাজের পরিস্থিতি

মেরামতের কাজ

| ক্রমিক সংখ্যা | রাস্তার নাম | কাজের প্রকৃতি | দরপত্রের মূল্য | মন্তব্য |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১) | মুহুরীপুর ও ঋষ্যমুখ রাস্তা | মাটির কাজ— | ৭১৭৭ টাকা | কাজ চলিতেছে |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ২) | বিলোনীয়া ঋষ্যমুখ রাস্তা | (ক) মাটির কাজ—৮৫১১<br>(খ) এস, পি, টি—২০১৯০<br>পুল মেরামত | ,,<br>,, | (ক) সম্পূর্ণ<br>(খ) কাজ চলিতেছে |
| ৩) | ঋষ্যমুখ সমরেন্দ্রগঞ্জ রাস্তা | (ক) মাটির কাজ—৪১৮০<br>(খ) এস, পি, টি—২৫৬৮৯<br>পুল | ,,<br>,, | (ক) সম্পূর্ণ<br>(খ) কাজ চলিতেছে |
| ৪) | বিলোনীয়া রাজনগর রাস্তা। | (ক) এস, পি, টি—১৩৭১০৬<br>পুল মেরামত | ,, | কাজ চলিতেছে |
| ৫) | রাধানগর রাঙ্গামুড়া রাস্তা। | (ক) মাটির কাজ—১২৯৭২<br>(খ) এস, পি, টি—৩২২২১<br>পুল মেরামত। | ,,<br>,, | (ক) সম্পূর্ণ<br>(খ) কাজ চলিতেছে। |
| ৬) | গাবতলি ডুমাতলি রাস্তা। | (ক) মাটির কাজ— ৬৫৩৯<br>(খ) এস, পি, টি— ৪৮৯৭০<br>পুল মেরামত | ,,<br>,, | সম্পূর্ণ<br>কাজ চলিতেছে |
| ৭) | বাইখোরা লক্ষীছড়া রাস্তা। | এস, পি, টি,— ১৫৩৩৮<br>পুল মেরামত। | ,, | কাজ চলিতেছে। |
| ৮) | শান্তির বাজার হইতে লাউগাং রাস্তা। | (ক) মাটির কাজ— ৬৭৫৭<br>(খ) এস, পি, টি<br>পুল মেরামত। | ,,<br>— | কাজ চলিতেছে।<br>দরপত্র আহ্বান করা হইয়াছে। |
| ৯) | শান্তির বাজার বগাফা অমরবাসা রাস্তা (জয়চন্দ্র রাস্তা) | মাটির কাজ— ৬২১১ | ,, | কাজ চলিতেছে। |
| ১০) | শান্তির বাজার হইতে কাঠালিয়াছড়া রাস্তা। | (ক) এস, পি, টি— ১২৮৩৩<br>পুল মেরামত<br>(খ) মাটির কাজ | ,,<br>— | কাজের আদেশ দেওয়া হইয়াছে।<br>দরপত্র আহ্বান করা হইয়াছে। |
| ১১) | রাজনগর পি, আর বাড়ী রাস্তা। | মাটির কাজ— ৬৮৩২ | ,, | সম্পূর্ণ |
| ১২) | শান্তির বাজার কাঞ্চন নগর রাস্তা। | এস, পি, টি— ১৭৭৭৪<br>পুলের মেরামত | ,, | কাজের আদেশ দেওয়া হইয়াছে। |
| ১৩) | সরসিমা—আমজাদ-নগর রাস্তা। | এস, পি, টি— ২৩২৫৭<br>পুলের মেরামত | ,, | কাজের আদেশ দেওয়া হইয়াছে। |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১৪) | বাইথোরা-মুহুরীপুর রাস্তা। | মাটির কাজ— ১১১১৮ | ,, | সম্পূর্ণ |
| ১৫) | মুহুরীপুর—ঝরঝরি রাস্তা। | মাটির কাজ— ১৪৪৯৪ | ,, | সম্পূর্ণ |
| ১৬) | নালমুখ-ঈশানচন্দ্র-নগর রাস্তা। | এস, পি, টি পুলের মেরামত | — | দরপত্র আহ্বান করা হইয়াছে। |
| | | **মূল কাজগুলি** | | |
| ১) | মুহুরী-ঝরঝরি রাস্তা | হিউম পাইপ— ৫৬৮৯৯ কালভার্ট এবং এস, পি, টি ব্রীজের নির্মাণ কাজ। | ,, | কাজ চলিতেছে |
| ২) | বিলোনীয়া ঋষ্যমুখ রাস্তা। | (ক) পাথরকুচি—২৫৭০৭৭ সরবরাহ | ,, | কাজ চলিতেছে |
| | | (খ) সারফেইস পেইনটিং | — | কাজের আদেশ দেওয়া হইতেছে। |
| ৩) | ঋষ্যমুখ-সমরেন্দ্রগঞ্জ রাস্তা। | (ক) পাথরকুচি— ৪২২৫০ সরবরাহ | ,, | কাজ চলিতেছে |
| | | (খ) সারফেইস পেইনটিং | — | কাজের আদেশ দেওয়া হইতেছে |
| ৪) | ঋষ্যমুখ-বীরচন্দ্রনগর রাস্তা। | এস, পি, টি— ২২৭৭৮২ ব্রীজ সহ কালভার্ট এবং হিউম পাইপ কালভার্ট নির্মাণের কাজ। | ,, | কাজ চলিতেছে। |
| ৫) | মুহুরীপুর-ঋষ্যমুখ রাস্তা। | (ক) এস, পি, টি— ৪৫৫২৬ ব্রীজ এবং কালভার্ট নির্মাণ। | ,, | কাজ চলিতেছে |
| | | (খ) সোলিং | | কাজের আদেশ দেওয়া হইতেছে। |
| ৬) | বাইথোরা লক্ষীছড়া রাস্তা। | সোলিং | | কাজের আদেশ দেওয়া হইতেছে। |
| ৭) | রাজনগর-হইতে গাবতলি রাস্তা। | সোলিং— ১৩৯৮৭ | ,, | ইট সরবরাহের জন্য কাজের আদেশ দেওয়া হইতেছে। |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৮) | বাইখোরা মুহুরীপুর রাস্তা। | সোলিং— ১৩৬৭৫৭ | ,, | কাজ চলিতেছে। |
| ৯) | বেতাগা-লাউগাং রাস্তা। | সোলিং— ৫৭০২৬ | ,, | কাজ চলিতেছে |
| ১০) | রাজনগর বাধারঘাট রাস্তা। | সোলিং— ১৭৫৪৮০ মেটালিং এবং ট্রিবলাইজেশন | ,, | টেণ্ডার এবং খোয়া সরবরাহের জন্য কাজের আদেশ দেওয়া হইয়াছে। |

## STARRED QUESTION NO. 26

**By Shri Raimani Riyan Chowdhury**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state : –

প্রশ্ন

১) কুমারঘাট হইতে কৈলাশহর পর্যন্ত রাস্তার কাঞ্চনপুর হইতে আনন্দপুর পর্যন্ত অংশকে মেটালিং করার ব্যবস্থা এবং ঐ রাস্তার পুলগুলিকে স্থায়ীভাবে নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি? এবং

২) পরিকল্পনা থাকিলে কবে নাগাদ পুলের কাজ সম্পন্ন হইবে?

উত্তর

১) মেটালিং-এর কাজ পর্যায় ক্রমে করা হইবে। ঐ রাস্তার পুলগুলি স্থায়ীভাবে নির্মাণের কাজও পর্যায়ক্রমে করা হইবে।

২) দশদা পর্যন্ত অস্থায়ী কাঠের পুলের কাজ শেষ হয়ে গেছে। পরের পুলগুলি ১৯৭৪-৭৫ এবং ১৯৭৫-৭৬ সনে করা হইবে।

## STARRED QUESTION NO. 61

**By Shri Abhiram Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :-

প্রশ্ন

১) ত্রিপুরায় Employees State Insurance Act, 1948 চালু আছে কি?

২) চালু থাকিলে তাতে কত শ্রমিক কর্মচারী কিভাবে লাভবান হচ্ছে;

৩) যদি চালু না থাকে, তার কারণ?

উত্তর

১) এখনও চালু হয় নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) ভারত সরকার কর্তৃক গঠিত Employees State Insurance Corporation এর উপর ইহা চালু করার দায়িত্ব নির্ভর করে।

## STARRED QUESTION NO. 81.

**By Shri Sudhanwa Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state—

প্রশ্ন

১) Industrial Disputes Act অনুসারে গত ৫ বছরে ত্রিপুরায় কতটি dispute নথিভুক্ত হয়েছে তার শিল্প ভিত্তিক হিসাব।

২। ঐ সকল dispute এর মধ্যে কতটির নিষ্পত্তি হয়েছে, কতটি এখনো চালু আছে।

উত্তর

১। গত ৫ বছরে শিল্প বিরোধ আইনানুসারে ৬১৭টি বিরোধ লিপিবদ্ধ হয়েছে। তাহার শিল্প ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল।

| সন | চা-শিল্প | চলচ্চিত্র | মটর | মুদ্রণ শিল্প | অন্যান্য | মোট |
|---|---|---|---|---|---|---|
| ১৯৬৯ ইং | ৩৯ | ২ | ৪ | ৭ | ৯৫ | ১৪৭ |
| ১৯৭০ ইং | ২৪ | ১ | ২ | ৩ | ৯৯ | ১২৯ |
| ১৯৭১ ইং | ৪২ | ২ | ১ | ১ | ৭২ | ১১৮ |
| ১৯৭২ ইং | ২২ | ১ | ৬ | ১ | ৯৪ | ১২৪ |
| ১৯৭৩ ইং | ১১ | ১ | ৭ | ১ | ৮০ | ১০০ |

মোট—৬১৭

২) ঐ সকল বিরোধের মধ্যে ৩৫৭টি বিরোধ নিষ্পত্তি হয়েছে এবং ২২২টি বিরোধের দরখাস্তকারীগণ হাজির না হওয়ায় খারিজ করা হয়েছে। বর্তমানে ৩৮টি বিরোধ চালু আছে।

## STARRED QUESTION No. 86.

**By Shri Bulu Kuki**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

প্রশ্ন

১) Payment of Wages Act অনুসারে গত ৫ বছরে সরকারের নিকট কতটি dispute লিপিবদ্ধ হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসেব.

২) এই সকল dispute এর মধ্যে কতটির নিষ্পত্তি এখনো বাকী আছে তার হিসেব"

উত্তর

১। সদর— ৪টী
কমলপুর— ২টী
খোয়াই— ৩টী
কৈলাশহর— ১৪টী
ধর্মনগর— ২টী
উদয়পুর— ১টী

মোট—২৬টী

২) সদর— ১টী
কমলপুর— ২টী
খোয়াই— ১টী
কৈলাশহর— ১৪টী
ধর্মনগর— ২টী

মোট—২০টী

## STARRED QUESTION No. 99
**by Shri Pakhi Tripura.**

Will the Hon'nble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। অমরপুর টাউন থেকে গণ্ডাছড়া যাবার জন্য কি একটি পায়ে হাঁটা রাস্তা আছে ?

২। ইহা কি সত্য যে রাইমাশর্মায় জনসাধারণ অমরপুর শহরে আসা ও মালপত্র সরবরাহের জন্য প্রধানতঃ এই রাস্তাটি ব্যবহার করে এবং

৩। যদি সত্য হয় এ রাস্তা সংস্কারের জন্য গত ৫ বছরে সরকার কর্তৃক কত টাকা খরচ করা হইয়াছে ?

উত্তর

১। হ্যাঁ।

২। হ্যাঁ।

৩। No amount has been spent.

## STARRED QUESTION NO. 108.

**By Shri Samar Choudhury.**

Will the Hon'ble Minister-in-Charge of the Local Self Govt. Department be pleased to state—

প্রশ্ন

১। ১৯৭২ এবং ১৯৭৩ সনে আগরতলার কোন কোন বাজার উন্নয়নের জন্য মোট কত টাকা বরাদ্দ ছিল এবং এ পর্য্যন্ত তার শতকরা কত অংশ খরচ হয়েছে এবং

২। উন্নয়নের কাজে অগ্রগতি না হয়ে থাকলে তার কারণ ?

উত্তর

১। ১৯৭২ এবং ১৯৭৩ ইং সনে আগরতলার সমস্ত বাজার উন্নয়নের জন্য মোট বরাদ্দ ছিল যথাক্রমে ৪ লক্ষ এবং ১ লক্ষ টাকা এবং মোট বরাদ্দ ৫ লক্ষ টাকা ৩০ শতাংশ ঐ পর্য্যন্ত খরচ হয়েছে।

২। প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 561

**By Shri Abhiram DebBarma**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭২ সনের নভেম্বর হইতে ১৯৭৪ সনের জানুয়ারী মাস পর্যান্ত এই তিন মাসে জুম কাটার জন্য কোন মহকুমায় কতজন জুমিয়ার বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে।

২। ১৯৭২ সনের নভেম্বর হইতে ১৯৭৩ এর জানুয়ারী এই তিন মাসে এই ধরণের মামলা কতটি দায়ের করা হইয়াছিল ?

উত্তর

১। জুম কাটার জন্য ১৯৭৩ সনের নভেম্বর হইতে ১৯৭৪ সনের জানুয়ারী মাস পর্য্যন্ত নিম্নলিখিত মহকুমায় নিম্নলিখিত জুমিয়ার বিরুদ্ধে জুম কাটার জন্য নিম্ন সংখ্যক মামলা আদালতে দায়ের করা হইয়াছে।

| ক্রমিক নং | মহকুমার নাম | জুমিয়ার সংখ্যা | আদালতে দায়ের করা মামলার সংখ্যা |
|---|---|---|---|
| ১) | সদর | ১ | ১ |
| ২) | সোনামুড়া | — | — |
| ৩) | উদয়পুর | ৮ | ৭ |

| | | | |
|---|---|---|---|
| ৪) | অমরপুর | ১ | ১ |
| ৫) | সাব্রুম | — | — |
| ৬) | বিলোনীয়া | ১ | ১ |
| ৭) | খোয়াই | ২৭ | ৬ |
| ৮) | কমলপুর | ১০ | ৯ |
| ৯) | কৈলাশহর | ৫ | ৫ |
| ১০) | ধর্মনগর | ৩ | ৩ |

২) ১৯৭২ সনের নভেম্বর হইতে ১৯৭৩ সনের জানুয়ারী মাস পর্যন্ত নিম্নলিখিত মহকুমায় নিম্নলিখিত জুমিয়ার বিরুদ্ধে নিম্নলিখিত সংখ্যক মামলা আদালতে দায়ের করা হইয়াছিল।

| ১) ক্রমিক নং | মহকুমার নাম | জুমিয়ার সংখ্যা | আদালতে দায়ের করা মামলার সংখ্যা |
|---|---|---|---|
| ১) | সদর | ১ | ১ |
| ২) | সোনামুড়া | — | — |
| ৩) | উদয়পুর | ১৩ | ১২ |
| ৪) | অমরপুর | — | — |
| ৫) | সাব্রুম | — | — |
| ৬) | বিলোনীয়া | — | — |
| ৭) | খোয়াই | ২ | ২ |
| ৮) | কমলপুর | ৫ | ৩ |
| ৯) | কৈলাশহর | ৬ | ১ |
| ১০) | ধর্মনগর | ১ | ২ |

## STARRED QUESTION NO. 605

### By Shri Bulu Kuki

Will the Hon'ble Minister-in-charge of the Community Development Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে অম্পিছড়ায় কোন পুল নির্মাণ করার সরকারের কোন পরিকল্পনা আছে কি? এবং

২) থাকিলে কখন উহার কাজ আরম্ভ হবে।

উত্তর

১। এবং ২। অম্পিতে সনগাং নদীর উপর একটি পাকা পুল নির্মাণ করার প্রস্তাব আছে। বর্তমান আর্থিক বৎসরের বাজেটে উক্ত পুলের জন্য কোন বরাদ্দ নাই। পঞ্চম পরিকল্পনায় উক্ত কাজ হাতে নেওয়ার সম্ভাবনা আছে।

## STARRED QUESTION NO. 113.

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to State :—

প্রশ্ন

১। Indian Forest Act এর ৬৪ নং ধারা অনুসারে ত্রিপুরায় গত ৫ বছরে কতজনকে বিনা warrent এ গ্রেপ্তার করা হয়েছে ;

২। ধৃত ব্যক্তিদের মধ্যে কতজনকে শাস্তি দেয়া হয়েছে ?

উত্তর

১। ১৯২৭ সালের ভারতীয় বন আইনের ৬৪ নং ধারা অনুসারে ১৯৬৯-৭০ হইতে ১৯৭৩-৭৪ ইং সনের ডিসেম্বর পর্য্যন্ত মোট ৮৫৭০ জনকে গ্রেপ্তারী পরোয়ান. ব্যতীত ধৃত করা হইয়াছে।

২। তাহাদের মধ্যে ৬৪৬ জনকে আদালত শাস্তি দিয়াছে এবং ৭৫৯১ জনকে ক্ষতিপূরণ ও মূল্য আদায় বিভাগীয় নিষ্পত্তিক্রমে ছাড়িয়া দেওয়া হইয়াছে।

## STARRED QUESTION NO 118

**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to State .—

প্রশ্ন

১) Worksman's Compensation Act অনুসারে গত ৫ বছরে কতটি মামলা দায়ের হয়েছে ?

২। তার মধ্যে কতটি মামলা নিষ্পত্তি হইয়াছে : কতটি চালু আছে ?

উত্তর

১) ১৬টি মামলা দায়ের হয়েছে।

২) ১৪টি মামলার নিষ্পত্তি হইয়াছে। দুইটি মামলা চালু আছে।

## STARRED QUESTION NO. 119

**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

প্রশ্ন

১। Motor Transport Act and Rules অনুসারে Tripura Road Transport Corporation এর শ্রমিক কর্মচারীদের জন্য (ক) ক্যান্টিন (খ) রেস্টরুম (গ) ইউনিফর্ম (ঘ) দৈনিক কাজের সময় নির্দিষ্ট করা (ঙ) ওভারটাইম (চ) বেতনসহ ছুটির ব্যবস্থা হয়েছে কিনা ;

২। যদি না হয়ে থাকে, তার কারণ কি ?

উত্তর

১। ক) হাঁ। বর্ত্তমানে লেম্বুছড়ায় একটি টলের ব্যবস্থা করা হইয়াছে।

খ) হাঁ। বর্তমানে অস্থায়ীভাবে ধর্ম্মনগর, আগরতলা, চেবরী ও মাসলীতে বিশ্রামাগার খোলা হইয়াছে।

গ) হাঁ।

ঘ) হাঁ।

ঙ) হাঁ।

চ) হাঁ।

২) নিষ্প্রয়োজন।

STARRED QUESTION NO. 120

By Shri Nripendra Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state—

প্রশ্ন

১। Indian Forest Act এর ৬৮ ধারা অনুসারে গত ৫ বছরে কতটি ফরেষ্ট কেইস কম্পাউণ্ড করা হইয়াছে তার মহকুমা ভিত্তিক হিসেব ;

২। এই সকল কেইস বাবত সরকারের মোট কত টাকা Royality আদায় হয়েছে তার হিসেব ?

উত্তর

১। ১৯২৭ সালের ভারতীয় বন আইনের ৬৮ নং ধারা অনুসারে বিগত ৫ বৎসরে (১৯৬৯-৭০ ইং সন হইতে ১৯৭৩-৭৪ ইং সনের ডিসেম্বর মাস পর্যান্ত) নিম্নলিখিত মহকুমায় নিম্নলিখিত সংখ্যক বন সংক্রান্ত অপরাধের বিভাগীয় নিষ্পত্তি করা হইয়াছে।

| ক্রমিক নং | মহকুমার নাম | বন সংক্রান্ত অপরাধের সংখ্যা |
|---|---|---|
| ১) | সদর | ১৮৭৬ |
| ২) | সোনামুড়া | ১১৭৮ |
| ৩) | উদয়পুর | ১৪২৩ |
| ৪) | অমরপুর | ৬১১ |
| ৫) | সাব্রুম | ২২৭ |
| ৬) | বিলোনীয়া | ১৪৭০ |
| ৭) | খোয়াই | ১২৪৮ |
| ৮) | কমলপুর | ৪৮৯ |
| ৯) | কৈলাসহর | ৭৭৫ |
| ১০) | ধর্ম্মনগর | ৮৫৩ |

২। নিম্নলিখিত মহকুমায় উপরোক্ত বন সংক্রান্ত অপরাধগুলি নিম্নলিখিত পরিমাণ মূল্য ও ক্ষতিপূরণ আদায়ে নিষ্পত্তি করা হয় :—

| ক্রমিক নং | মহকুমার নাম | মূল্য ও ক্ষতিপূরণের পরিমাণ |
|---|---|---|
| (১) | সদর | টাকা ৫৯,৮৭৩·৪৬ |
| (২) | সোনামুড়া | " ৩৯,৭৭৯·২০ |
| (৩) | উদয়পুর | " ১,২০,৮২৩·০৩ |
| (৪) | অমরপুর | " ২৬,৪৩৭·৫১ |
| (৫) | বিলোনীয়া | " ৭১,৬৩৬·২৪ |
| (৬) | সাবরুম | " ১৯,৭২৭·৪৪ |
| (৭) | খোয়াই | " ২৫,০৪০·৩৯ |
| (৮) | কমলপুর | " ৩৭,৯৪৩·৫০ |
| (৯) | কৈলাশহর | " ৫৪,৮২৮·৯৩ |
| (১০) | ধর্মনগর | " ৪৫,১৮৬·১০ |

## STARRED QUESTION NO. 128

**By Shri Anil Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১) ভারত সরকারের সারকুলার নং এফ. ডেটেড ১৯-১০-১৮৯৪ অনুসারে ত্রিপুরার ফরেস্ট পলিসি নির্দ্ধারিত হয়েছে কিনা ?

২) যদি নির্দ্ধারিত হয়ে থাকে তবে ঐ ফরেস্ট পলিসির মূল বক্তব্য কি ?

৩) ঐ ফরেষ্ট পলিসি অনুসারে কৃষকদের আবাদযোগ্য জমি রিজার্ভ ফরেষ্ট এবং প্রটেক্টেড ফরেষ্টের বাইরে রাখা হয়েছে কিনা ?

৪) যদি না হয়ে থাকে, তার কারণ ?

উত্তর

১) না।

২) প্রশ্নই আসে না।

৩) প্রশ্নই আসে না।

৪) প্রশ্নই আসে না।

## STARRED QUESTION NO. 143

**By Shri Bidya Chandra Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the Animal Husbandry Department be pleased to state :—

প্রশ্ন

১) খোয়াই বিভাগের অন্তর্গত বেহালাবাড়ী, রতনপুর এবং আমপুরা এই তিনটি স্থানের অধিবাসীরা প্রাইমারী পশু ডাক্তারখানা খোলার জন্য সরকারের নিকট কোন দরখাস্ত করিয়াছেন কি ?

প্রশ্ন

২) যদি দরখাস্ত করিয়া থাকেন তাহা হইলে উক্ত তিনটি স্থানে প্রাইমারী পশু ডাক্তারখানা খোলার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

উত্তর

১) অত্র দপ্তরে এই প্রকার কোন দরখাস্ত পাওয়া যায় নাই।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 170
### By Shri Subal Chandra Biswas

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) কৈলাসহর মহকুমায় কোন্ কোন্ মাঠে Multiple Crops এর জন্য সরকারীভাবে উদ্যোগ নেওয়া হইয়াছে?

২) কৃষকদের এই ব্যাপারে কি কি সুযোগ দেওয়া হইয়াছে?

উত্তর

১) ক) কৈলাসহর—কুমারঘাট রাস্তার পশ্চিমে উজান জলাই গ্রামে;

খ) কৈলাসহর—ধর্মনগর রাস্তার নিকট তিলকপুর গ্রামে;

গ) কৈলাসহর—কুমারঘাট রাস্তার উভয় পার্শ্বে কুমারঘাট গ্রামে,

ঘ) কাঞ্চনবাড়ী বাজারের নিকট কাঞ্চনবাড়ী গ্রামে;

ঙ) আসাম-আগরতলা রাস্তার পশ্চিমে বড়িয়াবাড়ী গ্রামে;

চ) লক্ষীছড়ার নিকট ইছাপুর গ্রামে ও

ছ) চৈলেংটা গ্রামসেবক এলাকার খাসবাছড়ায়।

২) একই জমিতে একই বৎসরে একাধিক শস্য চাষের উপযোগীতার সম্প্রসারণমূলক প্রদর্শনী ক্ষেত্রের বেলায় কৃষকদিগকে বিনামূল্যে প্রয়োজনীয় বীজ, সার ও কীটনাশক ঔষধাদি দেওয়া হয়।

একই জমিতে একই বৎসরে একাধিক শস্য চাষের বিশেষ কোন শস্যাক্রমের উপযোগীতার পরীক্ষামূলক ক্ষেত্রে কৃষকদের জমি-বিন্যাস বিশেষ চাষ পদ্ধতি ইত্যাদি অনুসরণের জন্য মজুরী বাবদ একর প্রতি ০.৪ হেক্টার অনুর্দ্ধ ১৫০ টাকা হিসাবে নগদ ও বিনামূল্যে বীজ, সার ও কীটনাশক ঔষধাদি দেওয়ার ব্যবস্থা আছে।

## STARRED QUESTION NO. 176
### By Shri Subal Chandra Biswas

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে সোনামুখি, দেবীপুর নটিংছড়া চা বাগানগুলি বন্ধ হয়ে যাওয়ার ফলে চা-শ্রমিকেরা আজ অনাহারে অর্দ্ধাহারে কাটাচ্ছে?

২) চা বাগান বন্ধ হওয়ার কারণ কি?

৩) শ্রমিকদের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

উত্তর

১) বাগান কিছু দিন বন্ধ ছিল যার ফলে শ্রমিকেরা কিছু অসুবিধায় পড়েছিল।

২) হেড অফিস হইতে তাদের মজুরী না পাঠানোর জন্য।

৩) কোম্পানীর বিরুদ্ধে মজুরী আদায়ের জন্য সরকার হইতে মামলা দায়ের করা হইয়াছে। অন্তর্বর্তী সময়ের জন্য টেষ্ট রিলিফের ব্যবস্থা করা হইয়াছিল।

## STARRED QUESTION NO. 237.

### By Shri Subal Chandra Biswas

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৭৩-৭৪ সালে সন্তর মিত্রার হাওর কতবার বন্যা কবলিত হইয়াছে?

২) উক্ত বন্যা রোধ করার জন্য বাগুয়াছড়াতে একটা স্লুইস গেট দেওয়ার জন্য সরকার কোন প্রতিশ্রুতি দিয়েছেন কিনা?

৩) দিয়ে থাকলে কতদিনের মধ্যে উহা শেষ হবে?

উত্তর

১) হাওরের অবস্থান নীচু জমিতে হওয়ায় বন্যা কবলিত হয়। উহার নিকটবর্তী স্থানে জল পরিমাপক কোন ষ্টেশন না থাকার ফলে কতবার উহা বন্যা কবলিত হইয়াছিল তাহা সঠিকভাবে বলা কষ্টকর।

২) না।

প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 257

### By Shri Anantahari Jamatia

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state—

প্রশ্ন

১। বিশালগড় ব্লক এলাকাধীন চড়িলাম হইতে লালসিংমুড়া পর্যন্ত বাঙ্গাপানিয়া ছড়ার পাড় বাঁধিয়া বন্যা নিয়ন্ত্রণ করার পরিকল্পনা মাননীয় সরকারের আছে কি?

২। না থাকিলে ইহার কারণ কি?

উত্তর

১। না।

২। প্রয়োজনীয় তথ্য সংগ্রহের পরই শুধু এই রকম পরিকল্পনার সম্ভাব্যতা নির্ণয় করা সম্ভব। তথ্য সংগ্রহের কাজ যথাসময়ে করা হইবে।

## STARRED QUESTION NO. 260.

**By Shri Anantahari Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to State :—

প্রশ্ন

১। গত ১৯৭১ হইতে ১৯৭২ইং আর্থিক বৎসরে সয়েল কন্জারভেশান স্কীমের মাধ্যমে ত্রিপুরায় কত একর জমি ডেভলাপমেন্ট করা হইয়াছে ?

২। তন্মধ্যে তেলিয়ামুড়া ব্লক এলাকায় কত একর ও কত পরিবার ঐ সুযোগ পাইয়াছে ?

উত্তর

১। ৪৯১.৭২ একর (১৯৮.৯৩ হেক্টর)

২। ১৩.১৬ একর (৫.২৬৩ হেক্টর)। মোট ৪০ পরিবার ইহাতে উপকৃত হইয়াছেন।

## STARRED QUESTION No. 273

**By Shri Jitendra Lal Das.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state—

প্রশ্ন

১। বিলোনীয়া মহকুমার বিলোনীয়া—বগাফা রোড থেকে যে রাস্তাটি বিলোনীয়া হয়ে রাধচন্দ্র বাজার পর্যন্ত গিয়াছে সেই রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা বর্তমান আর্থিক বৎসরে সরকারের আছে কিনা ?

২। থাকিলে তার কাজ কবে থেকে আরম্ভ হবে ?

উত্তর

১। হ্যাঁ।

২। কাজ অগ্রসর হইতেছে।

## STARRED QUESTION NO. 312

**By Shri Manindra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

১। পেট্রোল এবং অন্যান্য জ্বালানী তৈলের মূল্য বৃদ্ধির ফলে বর্তমানে জলসেচের জন্য পাম্পিং সেট সমূহ চালানোর খরচ বেড়েছে কি ?

২। খরচ বৃদ্ধির আনুপাতিক হার ?

৩। এই বর্দ্ধিত খরচের জন্য কোন পাম্পিং সেট বর্তমানে বন্ধ আছে কি ? থাকিলে কতগুলি ?

৪। পাম্পিং সেটগুলি চালু রাখার জন্য সরকার সাবসিডি দেবার কথা ভাবছেন কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। খরচ বৃদ্ধির আনুপাতিক হার ১ অনুপাত ১ দশমিক ১৭;

৩। বর্দ্ধিত খরচের জন্য কোন পাম্পসেট বন্ধ আছে এমন সংবাদ এ পর্য্যন্ত পাওয়া যায় নাই।

৪। না।

STARRED QUESTION NO. 317

**By Shri Manindra Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। খোয়াই কমলপুর রাস্তার কাজ কতখানি অগ্রসর হয়েছে ?

২। এই রাস্তার জন্য জমির মালিকদের জমি একোয়ার করা হয়েছে কিনা ?

৩। যদি না হয়ে থাকে তার কারণ ?

উত্তর

১। কাজ এখনও আরম্ভ হয় নাই।

২। না।

৩। এ প্রশ্ন উঠে না।

STARRED QUESTION NO. 377

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৩-৭৪ সনে ত্রিপুরা সরকারের বিভিন্ন বিভাগে/ব্লকে নির্দিষ্ট ষ্টাইপেণ্ড দিয়ে কতজন বেকারকে দেওয়া হয়েছে ?

উত্তর

১। ১৪৪৬ জন।

STARRED QUESTION NO. 543

**By Smti. Lakshmi Nag**

Will the Hon'ble Minister-in-charge of the P W. Department be pleased to state—

প্রশ্ন

১। বর্ত্তমান আর্থিক বৎসরে বিলোনীয়া বনকর হইতে নীহারনগর পর্য্যন্ত ইলেক্ট্রিক লাইন নেওয়ার সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

২। যদি থাকে তবে কবে নাগাদ ইহার কাজ আরম্ভ হইবে ?

উত্তর

১। না।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 545

**By Smti. Lakshmi Nag**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১। বড় পাথারী হইতে ধুপতলী রাস্তাটির কাজ ১৯৭৩-৭৪ সনে আরম্ভ করিবার সরকারের কোন পরিকল্পনা আছে কি ? এবং

২। এই রাস্তার কাজের জন্য মোট কত টাকা ধরা হয়েছে ?

উত্তর

১। হ্যাঁ।

২। বড় পাথারী হইতে ধুপতলী মঞ্জুরীকৃত বাবড়াবাক বড়পাথারী রাস্তার একটি অংশ এবং শুধু বড় পাথারী হইতে ধুপতলী অংশের জন্য পৃথক কোন অর্থ বরাদ্দ নাই।

## STARRED QUESTION NO. 717

**By Shri Purna Mohan Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১। কৈলাশহর বিভাগের মাণিকপুরের কাছাড়ী ছড়াতে পাকা বাঁধ দেওয়ার পরিকল্পনা আছে কি ?

২। পরিকল্পনা থাকিলে কবে পর্যায় কার্য্যকরী করা হইবে ?

উত্তর

১। আপাততঃ নাই।

২। এ প্রশ্ন উঠে না।

## PAPERS LAID ON THE TABLE

Annexure 'B'

## UNSTARRED QUESTION No. 515 (Postponed)

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

১। কৃষি জমিতে কীট নাশক ঔষধ প্রয়োগের জন্য কি কি ক্ষমতা সম্পন্ন কতগুলি স্প্রেয়ার মেশিন ( Hand compresion এবং Power operated ) গত ১৯৭৩ জুন মাসে চালু ছিল তাহার ব্লক ভিত্তিক হিসাব, এবং

২। গত ১লা জানুয়ারী হইতে ৩০ শে জুন সময়ে কয়টি spray মেশিন মেরামত করা হইয়াছে এবং তাহাতে কত খরচ করা হইয়াছে, ব্লক ভিত্তিক হিসাব।

### উত্তর

১। ১৯৭৩ ইং সনের জুন মাসে কৃষি জমিতে কীট নাশক ঔষধ প্রয়োগের জন্য বিভিন্ন ধরণের ও ক্ষমতা সম্পন্ন চালু স্প্রেয়ার মেসিনের ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল :—

| ব্লকের নাম | ১৯৭৩ ইং সনের জুন মাসে চালু স্পেয়ারের সংখ্যা | | | |
|---|---|---|---|---|
| | হস্ত চালিত | | | শক্তি চালিত |
| | ৯ লিটার | ১৪ লিটার | ১৮ লিটার | |
| ১। পানিসাগর | ১৯ | ৯২ | — | ১৭ |
| ২। কাঞ্চনপুর | ৯ | ৫৯ | — | ৭ |
| ৩। কুমার ঘাট | ১১ | ৮৬ | — | ১৩ |
| ৪। ছামনু | ৪ | ৬৯ | — | ৯ |
| ৫। সালেমা | ১ | ৮৬ | — | ১৪ |
| ৬। তেলিয়ামুড়া | ২৭ | ৩৫ | — | ১১ |
| ৭। খোয়াই | ১৭ | ৫৪ | — | ৬ |
| ৮। জিরানীয়া | ৩৮ | ৫২ | ৬ | ১২ |
| ৯। মোহনপুর | ৭২ | ৮৩ | ১২ | ৩ |
| ১০। বিশালগড় | ৫৭ | ১৭০ | — | ৩১ |
| ১১। মেলাঘর | ৩৭ | ১৫৩ | — | ২৮ |
| ১২। উদয়পুর | — | ১০২ | — | ২৭ |
| ১৩। অমরপুর | — | ১৩ | — | ৬ |
| ১৪। বগাফা | ৯১ | — | — | ১৭ |
| ১৫। রাজনগর | ১০ | ৭৪ | — | ৬ |
| ১৬। সাত চান্দ | ৩০ | ৫৬ | ১ | ৫ |
| ১৭। ডুম্বুরনগর | ৮ | ২৯ | — | ২ |
| মোট :— | ৪০৯ | ১২১৩ | ১৯ | ২১৪ |

২। ১লা জানুয়ারী ১৯৭৩ ইং হইতে ৩০ শে জুন ১৯৭৩ ইং পর্যান্ত ব্লক ভিত্তিক স্প্রে মেসিন মেরামতের সংখ্যা ও মোট খরচের হিসাব নিম্নে দেওয়া হইল :—

| ব্লকের নাম | মোট স্প্রে মেসিন মেরামত সংখ্যা | মেরামত বাবত মোট খরচ টাকায় |
|---|---|---|
| ১। পানিসাগর | ১২৮ | ৩২৫ |
| ২। কাঞ্চনপুর | ৬৩ | ২৭৫ |
| ৩। কুমারঘাট | ৩৯ | ৩০০ |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৪। ছামনু | ১৭ | ৩৭৫ |
| ৫। সালেমা | ৩২ | ৩০০ |
| ৬। তেলিয়ামুড়া | ৫৩ | ২২৬ |
| ৭। খোয়াই | ৭৭ | ৪৬৮ |
| ৮। জিরানীয়া | ৩৫ | ১২০০ |
| ৯। মোহনপুর | ১২৩ | ৬৯৭ |
| ১০। বিশালগড় | ২০৬ | ১৫০০ |
| ১১। মেলাঘর | ৩৭ | ৫০০ |
| ১২। উদয়পুর | ৯ | ৬৫ |
| ১৩। অমরপুর | ১২ | — |
| ১৪। বগাফা | ১০৮ | ১৯৯৮ |
| ১৫। রাজনগর | ২৫ | ৯১২ |
| ১৬। সাতচান্দ | ৪৮ | ৪৯৯ |
| ১৭। ডুম্বুরনগর | ৬ | ৫৫ |
| | ১,০১৩ | ৯,৬৯৫ |

## UNSTARRED QUESTION NO. 56

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. Department be pleased to state :—

প্রশ্ন

১) সোনামুড়া মহকুমার খরা কবলিত ৭৫ শতাংশ এলাকায় কি কি মাইনর ইরিগেশন, লিফট ইরিগেশন ও রিক্লেমেশন পরিকল্পনা সার্ভে করা হইয়াছে এবং রূপায়নের প্রস্তাব আছে।

২) খরা পরিস্থিতি স্থায়ীভাবে মোকাবিলা করার জন্য দক্ষিণ সোনামুড়া অঞ্চলের সমস্ত জলের উৎস জলসেচের উদ্দেশ্যে তদন্ত করা হইয়াছিল কি ?

৩) যদি হইয়া থাকে তবে তাহার বিবরণ ?

উত্তর

১) প্রস্তাবিত স্কীম এর তালিকা (সংযোজনী "ক") সংযুক্ত করা হইল।

২ এবং ৩) দক্ষিণ সোনামুড়া অঞ্চলে জলসেচের জন্য জলের উৎস সার্ভে করা হইতেছে। সংযোজনী 'ক" এর (১নং হইতে ৮নং পর্য্যন্ত) থেকে প্রতিভাত হবে যে ইতিপূর্বেই কতকগুলি পরিকল্পনার জন্য সার্ভে করা সম্পূর্ণ হইয়াছে।

সংযোজনী "ক"

সোনামুড়া বিভাগের প্রস্তাবিত স্কীমের তালিকা

| সার্ভেকৃত প্রস্তাবিত স্কীম | মন্তব্য |
|---|---|
| ১। ধনপুরের নিকট সোনাইছড়া লিফট ইরিগেশন স্কীম। | বর্তমান স্কীমের ইহা একটি সংশোধিত স্কীম এবং ইতিমধ্যেই মঞ্জুরী প্রদানের ব্যবস্থা করা হইয়াছে। |
| ২। নোয়াছড়া হইতে নলছড় বাজারের পশ্চিম পার্শ্বস্থ লিফট ইরিগেশন স্কীম। | পরিকল্পনার উপযোগীতা পরীক্ষাধীন আছে। |
| ৩। রাঙ্গামাটি লিফট্‌ ইরিগেশন স্কীম। | প্রাথমিক স্তরের পরীক্ষায় উপযোগিতা প্রতিষ্ঠিত হয় নাই। |
| ৪। দুর্গাপুর লিফট ইরিগেশন স্কীম। | উপযোগিতা পরীক্ষাধীন আছে। |
| ৫। এন, সি. নগর লিফট ইরিগেশন স্কীম। | ঐ |
| ৬। কাকরী নদী হইতে মহেশপুর গ্রামের লিফট ইরিগেশন স্কীম। | মঞ্জুরের জন্য এষ্টিমেইট প্রস্তুত করা হইয়াছে। |
| ৭। কমল নগরের নিকট থাগরাইছড়া লিফট ইরিগেশন স্কীম। | পরীক্ষার পর প্রতিমান হয় যে জলের অপ্রতুলতা কোন স্থায়ী স্কীমের অনুকুল নহে। |
| ৮। নিদয়ার নিকটে করালিয়াছড়ায় ডাই-ভারশন স্কীম। | জল নির্গমের জন্য পর্য্যবেক্ষনের কাজ লওয়া হইয়াছে যাহা এই স্কীম পরি-পূরণের জন্য প্রয়োজনীয়। |
| ৯। নলছড়ার বন্যা নিরোধ স্কীম। | সার্ভের কাজ অগ্রসর হইতেছে। |
| ১০। গোমতী নদী হইতে রাঙ্গামাটি বন্যা নিরোধ স্কীম। | ঐ |

## UNSTARRED QUESTION NO. 93
### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state—

প্রশ্ন

১) বেকারদের কাজের সংস্থানে সরকারী চাকুরী ব্যতীত কি কি সাহায্য বা সহযোগিতা সরকার থেকে দেওয়া হয়েছে, ১৯৭২ এবং ১৯৭৩ সেপ্টেম্বর সময় মধ্যে বিভাগ ভিত্তিক বিবরণ ?

উত্তর

১) আগরতলা মিউনিসিপ্যালিটি :— নিম্নলিখিত বিতং মতে শিক্ষিত বেকার যুবকগণকে আগরতলা মিউনিসিপ্যালিটির অধীনে ঠিকাদার হিসাবে তালিকাভুক্ত করা হইয়াছে। ইহাদের মধ্যে যাহারা ইঞ্জিনীয়ারিং উপাধি পত্র প্রাপ্ত তাহাদিগকে বায়না বাবত টাকা জমা দেওয়া হইতে রেহাই দেওয়া হইয়াছে।

বিতং

১৯৭২ইং সনে— ১০ (দশ) জন।

১৯৭৩ইং সেপ্টেম্বর—৪৮ (আটচল্লিশ) জন।

সময়মধ্যে

২) রেজিষ্ট্রার, সমবায় সমিতি :— সমবায় সমিতিগুলির পরিচালন সংক্রান্ত ব্যাপারে নিযুক্ত কর্মচারীগণের ভরণপোষণ জন্য নিম্নলিখিত আর্থিক সাহায্য রেজিষ্ট্রার সমবায় সমিতি অফিস হইতে দেওয়া হইয়াছে।

১৯৭২ইং সনে— ১,০০,৬৬৭ টাকা

১৯৭৩ইং সেপ্টেম্বর— ১,১৮,৮১৬·৮২ পয়সা।

সময় মধ্যে ————————

মোট ২,১৯,৪৮৩·৮২

৩) কমিউনিটি ডেভালাপমেন্ট দপ্তর :— ত্রিপুরা রাজ্যে বিভিন্ন জেলা শাসকের অধীনে গ্রামীন জরুরী কর্ম সংস্থান প্রকল্পে (Crash Scheme on Rural Employment) নিম্নলিখিত বিতং মতে যে কাজ হইয়াছে তাহার সন ওয়ারী হিসাব :—

| সন | জেলার নাম | রোজের সংখ্যা | যত টাকার কাজ |
|---|---|---|---|
| ১৯৭২ইং | পশ্চিম ত্রিপুরা | ১,৮৫,৪২২ | ৮,৩৩,১৫৫·০১ |
| ,, | উত্তর ি পুরা | ১,৬৩,৭৫০½ | ৭,৬৬,৭৮১·৩৪ |
| ,, | দক্ষিণ ত্রিপুরা | ১,৭১,৯১২½ | ৬,০৭,৬৭১·৬০ |
| ১৯৭৩ইং | পশ্চিম ত্রিপুরা | ১,৯৮,৪৯৭½ | ৮,৯৪,৪৭৩·৫০ |
| সেপ্টেম্বর সময় | উত্তর ত্রিপুরা | ১,১২,০৪৭½ | ৫,৭৪,৩৭১·৬৭ |
| মধ্যে | দক্ষিণ ত্রিপুরা | ৬১,০০৪ | ২,৯৯,৬৯১·৯৫ |

৪) শিল্প দপ্তর :— শিল্প দপ্তর হইতে বেকার যুবকগণকে নিম্ন লিখিত সহায়তা করা হইয়াছে।

১৯৭২ইং সনে একজন বেকার ইঞ্জিনীয়ারকে কুমারঘাটে এলুমিনিয়াম কারখানা স্থাপনের জন্য ন্যায্য ভাড়ায় একটি সেড (ঘর) ভাড়া দেওয়া হইয়াছে এবং তাহাকে ব্যাংক হইতে আর্থিক সাহায্যের ব্যবস্থাও করা হইয়াছে।

১৯৭৩ইং সেপ্টেম্বর পর্য্যন্ত ৪৭ জন বেকার যুবককে ব্যবসা পরিচালনা বিষয়ে (Entre prenearship Development Training এ ) শিক্ষা গ্রহণের উদ্দেশ্যে সরকারী বৃত্তি দিয়া পাঠান হইয়াছে যাহাতে তাহারা উক্ত ট্রেনিং শেষ করিয়া জিবীকার্জ্জনের জন্য সরকার ও বিভিন্ন অর্থ সাহায্য সংস্থা হইতে সাহায্য লাভ করিয়া শিল্প স্থাপনে সক্ষম হয়।

৬ জন বেকারকে তাহাদের নিজ নিজ শিল্প গঠন জন্য মং ৪৫,০০০ টাকা ঋণ হিসাবে দেওয়া হইয়াছে। এতদতিরিক্ত ৬ (ছয়) জনকে মোমবাতী ও ষ্টিলের আসবাব পত্র উৎপাদন জন্য কাঁচামাল যথা ঃ—পেরাপিন, মোম ও ষ্টীল সরঞ্জামাদির ব্যবস্থা করিয়া দেওয়া,

৫। বন বিভাগ :—বন বিভাগের অধীনে বেকার যুবকগণকে নিম্ন লিখিত হিসাব মতে ঠিকাদারী (contract work) দেওয়া হইয়াছে।

| | জন সংখ্যা | টাকার অঙ্ক |
|---|---|---|
| ১৯৭২ইং সনে | ৪ | ৬৩,৭৭৩·০০ |
| ১৯৭৩ইং সন সেপ্‌টেম্বর পর্য্যন্ত | ৪ | ১৪,৮৯.৮১ |
| | ৮ জন | ৭৮,৬৭০·৮১ |

৬। কৃষি অধিকার :—১৯৭২ইং সনে ৭ (সাত) জন শিক্ষিত বেকারকে ৬৫,০৬৪ টাকার বিভিন্ন প্রকার নির্ম্মাণ কার্য্যের চুক্তি দেওয়া হইয়াছে। এবং

১৯৭৩ইং সনের সেপ্‌টেম্বর পর্য্যন্ত ৬ (ছয়) জন শিক্ষিত বেকার যুবককে অনুরূপভাবে ৪০,২১৭ টাকার কাজ দেওয়া হইয়াছে।

১৯৭৩ইং সনের সেপ্‌টেম্বর পর্য্যন্ত ১৬৭ জন বেকার যুবককে (৩৮ জন গ্রেজুয়েট এবং ১২৯ জন আণ্ডার গ্রেজুয়েট) যথাক্রমে ১৫০ টাকা ও ১০০ টাকা মাসিক বৃত্তি দিয়া ৬ (ছয়) মাসের জন্য মৎস্য চাষ ও হাস পালন প্রশিক্ষণ জন্য পাঠান হইয়াছে। উক্ত প্রশিক্ষণান্তে তাহারা যেন মৎস্য চাষ ও হাস পালন ব্যবসায়ে ব্রতী হইয়া নিজ নিজ জীবিকা অর্জ্জনে সক্ষম হয়। প্রশিক্ষণান্তে তাহাদের ব্যবসা আরম্ভ করার জন্য ব্যাংক হইতে সহজ সর্ত্তে ঋণ দেওয়ারও ব্যবস্থা আছে। উপযুক্ত ক্ষেত্রে সরকারও তাহাদিগকে প্রকৃত ব্যয়ের ১০% শতাংশ বীজ খরিদের জন্য সহজ সর্ত্তে ঋণ দানের ব্যবস্থা করিয়াছেন।

৭। পূর্ত্ত বিভাগ :—পূর্ত্ত বিভাগ হইতে ইঞ্জিনীয়ারিং বেকারদের হাতে কলমে প্রশিক্ষণ দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের স্কীমে নির্দ্ধারিত বৃত্তি প্রদানে (ডিগ্রীপ্রাপ্ত ইঞ্জিনীয়ার ২৫০ টাকা ও ডিপ্লোমাপ্রাপ্ত ইঞ্জিনীয়ার ১৫০ টাকা) নিম্ন হিসাব মতে নিম্নলিখিত বেকার ইঞ্জিনীয়ারদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হইয়াছে। এই বৃত্তি বাবত খরচ কেন্দ্রীয় সরকার বহন করিয়া থাকেন এবং প্রশিক্ষণ কাল এক বৎসর।

| | | |
|---|---|---|
| ১৯৭২ইং | ডিপ্লোমাপ্রাপ্ত ইঞ্জিনীয়ার | ১৩ জন |
| ১৯৭৩ইং | ডিগ্রীপ্রাপ্ত ,, | ২ জন |
| (সেপ্‌টেম্বর পর্য্যন্ত | ডিপ্লোমাপ্রাপ্ত ,, | ১৪ জন |

ইহা ব্যতীত ইঞ্জিনীয়ার বেকারদের ঠিকাদারী করিবার জন্য মন্ত্রী পরিষদের সিদ্ধান্ত অনুসারে নিম্ন লিখিত ইঞ্জিনীয়ার বেকারদের ১৯৭২ এবং ১৯৭৩ইং সনের সেপ্টেম্বর মাস পর্য্যন্ত ঠিকাদারী করিবার জন্য এই বিভাগের তালিকাভুক্ত করা হইয়াছে।

| | |
|---|---|
| ১৯৭২ইং সালে ডিগ্রীপ্রাপ্ত ইঞ্জিনীয়ারের সংখ্যা— | ১৯ জন |
| ডিপ্লোমাপ্রাপ্ত ,, ,, | ২৬ জন |
| ১৯৭৩ইং সন ডিগ্রীপ্রাপ্ত ইঞ্জিনীয়ারের সংখ্যা— সেপ্টেম্বর পর্য্যন্ত | ১৫ জন |
| ডিপ্লোমাপ্রাপ্ত | ৯ জন |
| বেকার ইঞ্জিনীয়ারদের দ্বারা প্রতিষ্ঠিত ফার্ম— | ৩টি |

৮। জনশক্তি পরিকল্পনা দপ্তর :—জনশক্তি পরিকল্পনা দপ্তর হইতে নিম্নলিখিত হিসাব মতে ৩১টি দোকান ঘর শিক্ষিত বেকার যুবকদিগকে খুচরা ব্যবসা করার জন্য ন্যায্য ভাড়ায় ভাড়া দেওয়ার জন্য তৈয়ার করা হইয়াছে। এবং এতদতিরিক্ত আরও ৬টি দোকান ঘর তৈরী হইতেছে।

| | |
|---|---|
| ১৯৭২ সনে ১৮টি | (১২টি আগরতলায় ও ৬টি উদয়পুরে) আগরতলার ১২টি ঘর ৩০ জন বেকার যুবকের মধ্যে বিলি করা হইয়াছে। অপর ৬টি উদয়পুরে বিলির ব্যবস্থা করা হইয়াছে। |
| ১৯৭৩ সন | ১৩টি (তন্মধ্যে ৪টি ধর্ম্মনগরে, ৪টি কৈলাশহরে এবং ৫টি বিলোনীয়াতে) এইগুলি ভাড়া দেওয়ার প্রাথমিক কাজ চলিতেছে। |

উক্ত সময় মধ্যে যে ৬টি দোকান ঘরের কাজ হাতে নেওয়া হইয়াছে এইগুলির মধ্যে ২টি মনুতে, ২টি সাবরুমে এবং অপর ২টি বাইখোরাতে।

৯। পরিবহন দপ্তর .—শিক্ষিত বেকারগণকে তাহাদের জীবিকা অর্জ্জনের জন্য অটো রিক্সার পারমিটের যে ব্যবস্থা পরিবহন দপ্তর হইতে করা হইয়াছে তাহার সনওয়ারী হিসাব নিয়ে দেওয়া গেল।

| | |
|---|---|
| ১৯৭২ সনে | ২টি (পারমিট) |
| ১৯৭৩ সন সেপ্টেম্বর পর্য্যন্ত | ৯৭ টি ,, |

## UNSTARRED QUESTION NO. 185
### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state :—

1. Tolal production of Jute in Tripura 1969-73 (year wise and Sub-Divisional wise break up),
2. Total area of land under Jute production in 1969-73 (yearwise and Sub-Divisional wise break-up)?

## UNSTARRED QUESTION NO. 88

**By Shri Manindra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state—

প্রশ্ন

১) Indian Forest Act এর ২৮ নং ধারা অনুসারে এ পর্য্যন্ত ত্রিপুরার কোন কোন এলাকায় কতটি Village forest গঠিত হয়েছে তার বিবরণ।

২) Village forest গুলির কর্তৃত্ব কি গাঁও সভার উপর ন্যস্ত হয়েছে?

৩) যদি (১) এবং (২) নং প্রশ্নের উত্তর না হয় তবে তার কারণ?

উত্তর

১) কোন Village Forest গঠিত হয় নাই।

২) প্রশ্নই আসে না।

১৯৭০ ইং সনের ভারতীয় বন আইনের ২৬ নং ধারার ২নং উপধারা ক) অনুচ্ছেদ অনুসারে ১৯৫২ ইং সনে ত্রিপুরায় প্রনীত "ত্রিপুরা ফরেষ্ট রুলস" এর নিয়মাবলী অনুসারে ত্রিপুরা বাসীদের জন্য যে সমস্ত অধিকার, সুবিধা, বিশেষ সুবিধা, বা অনুগ্রহ প্রদান করিবার যে ব্যবস্থা রহিয়াছে তাহার পরিপ্রেক্ষিতে ত্রিপুরায় Village forest গঠনের প্রয়োজনীয়তা অনুভূত হয় না। তদুপরি ত্রিপুরায় ভূমির অত্যন্ত অভাবের দরুন এতদুদ্দেশ্যে ছাড়বার মত ভূমি ও নাই। ত্রিপুরা ফরেষ্ট রুলস অনুসারে যে সমস্ত অধিকার, বিশেষ সুবিধা বা অনুগ্রহ প্রদান করা হয় তাহা নিম্নরূপ :—

ক) ত্রিপুরা ফরেষ্ট রুলস এর ১নং বিজ্ঞপ্তির ১নং ধারায় বলা আছে যে সংরক্ষিত বন দ্বারা পরিবেষ্টিত গ্রামে স্থায়ী বাসিন্দা এবং কৃষকগন তাহাদের নিজস্ব প্রয়োজনে নির্দিষ্ট পরিমাণ বনজবস্তু বিনা মাশুল পাইতে পারে কিন্তু বিনিময়ের জন্য বা বিক্রয়ের জন্য নহে।

খ) সেই অনুযায়ী ১ নং বিজ্ঞপ্তির ২নং ধারা অনুসারে তাহাদিগকে স্থানীয় বিভাগীয় ফরেষ্ট অফিসারের নিকট হইতে প্রতিবৎসর জানুয়ারী হইতে মার্চ্চ মাস পর্য্যন্ত এই তিন মাসের মধ্যে "ফ্রি পারমিট" লইতে হইবে।

গ) 'ক' এ বর্নিত বিনা মাশুলে আহরনযোগ্য নির্দিষ্ট পরিমান বনজবস্তুর পরিমান ১নং বিজ্ঞপ্তির ৩নং ধারা অনুসারে নিম্নরূপ :—

১) ঘরের খুটি—(সাধারন জাতের কাঠ)
১২ ফুটের অনাধিক লম্বা ও গোড়া হইতে ৪'৬" উপর ছালের উপর ৩ ফুটের অনাধিক বেড় বিশিষ্ট...১৫টি।

২) বেড়ার খুটি (সাধারন জাতের কাঠ)
অনাধিক ৬ ফুট লম্বা ও ১ ফুট বেড়

৩) গোল গাছ (সাধারন জাতের কাঠ) লাঙ্গল এবং আসবাব পত্রের জন—১৫ ঘন ফুট।

৪) জ্বালানী কাঠ—স্কন্ধে বহনোপযোগী—১০৯ ভার বা ৬০ মণ।

৫) ইজারা মহাল বহিভূ'ত স্থান হইতে ছন ৩০ বোঝা (৪/২ ফুট বেড়)।

৬) বাঁশ (মূলি)... ... ৫০০ গোট

৭) বেত ... ... ২৫ গোট

৮) অন্যান্য বনজবস্তু ... ... প্রয়োজন অনুযায়ী।

কিন্তু বনজবস্তুর স্বল্পতা এবং বহু সংখ্যক লোককে ফ্রি পারমিট দেওয়ার পরিপ্রেক্ষিতে বন-বন সংরক্ষকের ১।২।৭১ ইং তারিখের এফ ৫—১৭ ফর—৭১/২৬৪৬—৫৪ নং মেখার শুধু মাত্র ২০০ মুলী বাঁশ এবং অন্যান্য বনজবস্তুর উপরোক্ত পরিমানের মাত্র অর্দ্ধাংশ ফ্রি পারমিট বলে দেওয়ার নির্দ্দেশ দেওয়াছিল যাহা বর্ত্তমানেও বলবৎ আছে।

ঘ) উপরোক্ত ত্রিপুরা ফরেষ্ট রুলসের ৩ নং বিজ্ঞপ্তির ২ নং ধারার 'ক' উপধারা অনুসারে ফ্রি পারমিট নিয়া এবং ট্রেনজিট রুল মানিয়া বিনা মাশুলে ত্রিপুরার স্থায়ী বাসিন্দাগন নিজ ব্যবহারের জন্য 'গ' এ বর্নিত পরিমান সাধারন জাতীয় বৃক্ষ কর্ত্তন, আহরন, রূপান্তর এবং নিজ নিজ বাড়ীতে নিয়া যাইতে পারে।

ঙ) ১৯৬০ সনের ২৬শে অক্টোবর, তারিখে ত্রিপুরা গেজেটের বিশেষ সংখ্যায় প্রকাশিত 'মাসুরা আইন' অনুযায়ী নিম্ন বর্ণিত গো মহিষাদি রক্ষিত বনে চড়াইবার জন্য কোন মাসুরা কর দিতে হয় না।

১) স্থায়ী প্রজাদের গরু বাছুর, ষাড়, বলদ এবং ২টি দুগ্ধবতী মহিষ;

২) স্থায়ী প্রজাদের শুকর এবং দুটি ছাগলকে ঘাস কাটিয়া খাওয়ানো।

৩) পেসাদার গোপালকের একটি প্রজানন একটা ষাড়।

৪) প্রতি গ্রামে একটি করিয়া প্রজাননকারী ষাড়।

চ) ২৯।৪।৫২ইং তারিখের ৩ নং বিজ্ঞপ্তির ৩নং ধারা অনুসারে বিজ্ঞপ্তির প্রচার কালীন সময়ে আইনানুগ ভাবে যে সমস্ত উপজাতী জুম চাষ করিতেছিল তাহারা রক্ষিত বনে জুম চাষ করিতে পারে।

ছ) উক্ত ৩নং বিজ্ঞপ্তির ৩নং ধারার 'খ' উপধারা অনুসারে কেবল মাত্র পার্ব্বত্য উপজাতীয় জুমিয়াগন ট্রেনজিট রুলের সর্ত্তাধীনে সংরক্ষিত বৃক্ষ ব্যতীত যে কোন বৃক্ষ কাঠ এবং অন্যান্য বনজবস্তু বিনিময় বা বিক্রয়ের জন্য অগ্রিম মাশুল আদায় ব্যতীত কর্ত্তন আহরন, রূপান্তরিত করুন বা স্থানান্তর করিতে পারে। তবে তাহাদের নিজস্ব ব্যবহারের প্রয়োজনে কড়ই, রঙ্গি, সোনাল, কনাক, কাউয়াধুটি, কাজিকারা রক্ষিত বন হইতে বিনা মাশুলে কর্ত্তন করিতে পারে। ইহা ব্যতীত সংরক্ষিত বৃক্ষ কর্ত্তন, ক্ষতি সাধন, রূপান্তরিত করুন, সংগ্রহ অথবা স্থানান্তরিত করুন এবং যে কোন বৃক্ষ করাত দ্বারা চিড়ান ও স্থানান্তরিত করুন বিভাগীয় কার্য্যকারকের অনুমতি ও মাশুল প্রদান ব্যাতীরেকে নিষিদ্ধ।

জ) ত্রিপুরা পার্ব্বত্য রাজ্য বিধায় জাতীয় বন নীতি অনুসারে ভৌগলিক আয়তনের ৬০ শতাংশ ভূমিতে বন থাকা উচিত। কিন্তু ত্রিপুরা রাজ্যে মাত্র ৩৮৮৫ বর্গ কিলোমিটার (১৫০০ বর্গ মাইল) সংরক্ষিত বন রাখা হইবে যাহা ভৌগলিক আয়তনের ৩৬.৪৪

শতাংশ। ইহা জাতীয় বন নীতি অনুসারে যতটুকু হওয়া উচিত তাহার তুলনায় প্রায় ২৪ শতাংশ বন। বর্ত্তমানে ৩০৮০.৮৫ বর্গ কিলোমিটার সংরক্ষিত বন ও ১৯৫,২৮ বর্গ কিলোমিটার প্রস্তাবিত সংরক্ষিক বন আছে।

## UNSTARRED QUESTION NO. 96

### By Shri Bidya Ch. Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

প্রশ্ন

১। Minimum wages Act. অনুসারে ত্রিপুরায় কোন কোন শিল্পে কোন বছর Minimum wage নির্দ্ধারিত হয়েছে তার বিবরণ ?

২। ঐ Minimum wage এর হার কত তার শিল্প ভিত্তিক হিসাব ?

৩। বর্ত্তমানে কোন কোন শিল্পে Minimum wage নির্দ্ধারণের জন্য Advisory Committee গঠিত হয়েছে এবং তা কবে গঠিত হয়েছে ?

উত্তর

১। ক) চা শিল্পে ন্যূনতম মজুরী হার ১৯৫২ ইং সালে নির্দ্ধারিত হয়েছে, ১৯৫৫ ইং সালে উক্ত হার সংশোধিত হয়েছে। ১৯৭০ইং সালে মালিক পক্ষ কর্ত্তৃক স্বেচ্ছায় মজুরী বৃদ্ধি করা হয়েছে এবং সর্ব্বশেষ ১৯৭২ সালে ত্রিপাক্ষিক চুক্তি (যাহা সরকার কর্ত্তৃক গৃহীত হয়েছে) অনুসারে মজুরী বৃদ্ধি হয়েছে।

(খ) বিড়ি শিল্পে ১৯৫১ইং সালে ন্যূনতম মজুরীর হার নির্দ্ধারিত হয়েছে।

(গ) ১৯৫৩ইং সালে কৃষিশিল্পে ন্যূনতম মজুরী হার বেধে দেওয়া হয়েছে এবং ১৯৬১ সালে তা আবার পুনর্নির্দ্ধারিত হয়েছে।

(ঘ) ১৯৬৭ ইং সালে মোটর পরিবহন কর্মে নিযুক্ত কর্মীদের জন্য ন্যূনতম মজুরী হার নির্দ্ধারিত হয়েছে।

(ঙ) ১৯৭৩ইং সালে সড়ক নির্মাণ অথবা সড়ক সংরক্ষণ অথবা গৃহনির্ম্মানাদি কার্যে নিযুক্ত কর্মীদের জন্য সর্ব্ব নিম্ন মজুরী হার বেধে দেওয়া হয়েছে।

২। (ক) চা শিল্পে বর্ত্তমান নির্দ্ধারিত মজুরী হার :—

পুরুষ—২.১৫ প্রতিদিন

স্ত্রী—১.৯৬ ,,

শিশু—১.০৬ ,,

(খ) বিড়ি তৈয়ারীর নির্দ্ধারিত মজুরী হার—১.৭৫ প্রতি হাজার।

(গ) (১) সাময়িক কৃষি শ্রমিকের বর্ত্তমান নির্দ্ধারিত মজুরী হার প্রাপ্ত বয়স্ক ও কিশোর—২.০০ দৈনিক।

(২) উপরোক্ত নির্দ্ধারিত দৈনিক মজুরী হইতে মালিক পক্ষ কর্ত্তৃক দেয় প্রতি পুরা খোরাকীর (মধ্যাহ্নে খাবার) জন্য ০.২৫ পয়সা হারে বাদ যাইবে।

(৩) গৃহস্থের বাটিতে বসবাসকারী পূর্ণবয়স্ক কিশোর শ্রমিকদের বার্ষিক মজুরী ২০০.০০ টাকা তৎসহ বিনা মূল্যে দৈনিক অন্ততঃ দুবেলা পুরা খোরাকী ও বাসস্থান দিতে হবে।

(৪) ১৫ বৎসরের কম বয়স্ক শ্রমিক বালকেরা যথাক্রমে সাময়িক ও বসবাসকারী শ্রমিক গণের নির্দ্ধারিত মুজুরীর ৪ ভাগের ১ অংশ পাইবে।

(ঘ) বে-সরকারী মোটর পরিবহন শিল্পে নির্দ্ধারিত মজুরী হার নিম্নরূপ :—

চালক (১) ভারী যানবাহন—১৬৫.০০ প্রতিমাসে,

(২) মধ্যম যানবাহন—১১৫.০০ ,,

(৩) হালকা যান বাহন—১০৫.০০ ,,

প্রধান কারনীক হিসাব রক্ষক—১১০.০০ তৎসহ ৫৫.০০ অতিরিক্ত ভাতা প্রতিমাসে।

পরিদর্শক টিকেট অনুসন্ধানকারী—৮৫.০০ প্রতিমাসে।

সময় রক্ষক—৭৫.০০ তৎসহ ৪৫.০০ অতিরক্ত ভাতা প্রতি মাসে।

বাস কণ্ডাক্টার—৬৫.০০ প্রতি মাসে।

৪র্থ শ্রেণী কর্ম্মচারী—৬০.০০ তৎসহ ৪৫.০০ অতিরিক্ত ভাতা প্রতি মাসে।

সাহায্যকারী (হ্যাণ্ডিমেন) :—

ভারী যানবাহন—৬০.০০ প্রতি মাসে

মধ্যম যানবাহন—৫০.০০ ,,

(ঙ) সড়ক নির্ম্মাণ অথবা সড়ক সংরক্ষন অথবা গৃহ নির্ম্মানাদি কার্য্যে নিযুক্ত কর্মীদের সর্ব্বনিম্ন মজুরী হার নিম্নরূপ :—

(১) অ-কৌশলী—পুরুষ—৪.০০ প্রতিদিন

(২) আধা-কৌশলী—পুরুষ—৫.৫০

(৩) কৌশলী কারনীক সহ—৭.০০

৩। (ক) চা শিল্পে ও বিড়ি শিল্পে সর্ব্বনিম্ন মজুরীর হার পুন নির্দ্ধারণের জন্য ১।১১।৭৩ইং তারিখে গঠিত উপদেষ্টা পর্ষদের নিকট প্রেরণ করা হইয়াছে।

(খ) কৃষি শ্রমিকদের সর্ব্বনিম্ন মজুরীর হার পুন নির্দ্ধারণের জন্য ১২।১০।৭২ইং তারিখে একটা কমিটি গঠন করা হইয়াছে।

## UNSTARRED QUESTION No. 134

### By Shri Bidya Ch. Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। খোয়াই বিভাগের অন্তর্গত তেলিয়ামুড়া আসাম আগরতলা রোড ২৯ মাইল হইতে মাইগঙ্গা, কৃষ্ণপুর কলোনী হইয়া মহারাণীপুর বাজার পর্য্যন্ত যে রাস্তাটি গিয়াছে উক্ত রাস্তাটি ঠিক না হওয়ার ফলে বর্ষাকালে অধিকাংশ সময় তেলিয়ামুড়া বাজারের সংগে যোগাযোগ বিচ্ছিন্ন হইয়া পড়ে, ইহা সত্য কি না, এবং

২। যদি সত্য হয়, তাহা হইলে আগামী ১৯৭৪ইং সনে পি, ডব্লিও, ডি, উক্ত রাস্তাটি গ্রহণ করিয়া তেলিয়ামুড়া বাজারের সংগে যোগাযোগের সুব্যবস্থা করা হইবে কি ?

উত্তর

১। বর্ষাকালে যোগাযোগের অসুবিধার সৃষ্টি হয়।

২। হ্যাঁ, উক্ত রাস্তার কাজ ১৯৭৪ইং সনে আরম্ভ হইবে।

## UNSTARRED QUESTION NO. 136

### By Shri Bidya Ch. Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department to be Pleased to state—

প্রশ্ন

১) ত্রিপুরায় কোন কোন রিজার্ভ ফরেষ্ট এ ফরেষ্ট সেটেলমেণ্ট অফিসারগণ ইণ্ডিয়ান ফরেস্ট এ্যাক্ট এর ১০ নং ধারা অনুসারে জুমিয়াদের জন্য জমি নির্দ্ধারিত করে রাখিবার জন্য গত ১০ বছরের জন্য সরকারের নিকট সুপারিশ করেছিলেন।

২) কোন কোন ক্ষেত্রে ওদের সুপারিশ অনুসারে জুমিয়াদের জুম করার ভূমি নির্দ্ধারিত হয়েছে তার বিবরণ।

উত্তর

১) গত ১০ বৎসরে সংরক্ষিত বন চুড়ান্তভাবে সংগঠিত হওয়ার পূর্ব্বে ফরেস্ট সেটেলমেণ্ট অফিসারগণ নিম্নলিখিত সংরক্ষিত বন হইতে ভূমি মুক্ত রাখার সুপারিশ করিয়াছিলেন :--

১) চাকমাঘাট ২) জুরি ৩) দামছড়া ৪) কুলাই ৫) সমরুহালাই ৬) উলটাছড়া ৭) উজান মাছমারা ৮) ডুলাকোনা ৯) মনু ছৈলেংটা ১০) দেও ১১) কাঁচগাঙ্গ ১২) চোড়াইবাড়ী ১৩) ডুলাতলী বাড়ী ১৪) কাতী পাড় ১৫) মুহুরীপুর ১৬) বেতাগা লুধুয়া ১৭) রাধাকিশোরপুর ১৮) চড়িলাম ১৯) পাথালিয়া ২০) চাম্পামুড়া।

২) উপরোক্ত সুপারিশ অনুসারে নিম্নলিখিত সংরক্ষিত বন চুড়ান্তভাবে সংগঠিত হওয়ার পূর্ব্বে পার্শ্বলিখিত পরিমাণ ভূমি সংরক্ষিত বন হইতে মুক্ত রাখা হইয়াছে।

| | | |
|---|---|---|
| ১) | চকমাঘাট | ৮২.৮৮ হেক্টর |
| ২) | জুরি | ১৯.৯৯ ,, |
| ৩) | দামছড়া | ২১১.৯৯ ,, |
| ৪) | কুলাই | ৬৯৯.৪১ ,, |
| ৫) | সমরুহালাই | ৪১.৮০ ,, |
| ৬) | উলটাছড়া | ৯০.৬৫ ,, |
| ৭) | উজান মাছমারা | ১২২৫.০০ ,, |
| ৮) | ডুলাকোনা | ৮১৯.৪৯ ,, |
| ৯) | মনুছৈলেংটা | ৯১৩.০৫ ,, |
| ১০) | দেও | ১১২.৯৬ ,, |
| ১১) | কাচগাঙ্গ | ১০৭২.০৪ ,, |

| | | |
|---|---|---|
| ১২) | চোরাইবাড়ী | ৫০৬.৯২ হেক্টর |
| ১৩) | তুলাতলী বাড়ী | ৪৫৪.৯৭ ,, |
| ১৪) | হাতীপাড়া | ১.৭৫ ,, |
| ১৫) | মুহুরীপুর | ৭৭৪.৫২ ,, |
| ১৬) | বেতাগা লুধুয়া | ৮৬৬.৩৪ ,, |
| ১৭) | রাধাকিশোরপুর | ৯৩৮.৯৫ ,, |
| ১৮) | চণ্ডীগ্রাম | ১৪.৭৫ ,, |
| ১৯) | পাথালিয়া ফুযেল | ২৪৯.০০ ,, |
| ২০) | চাম্পামুড়া | ১৭২৫.৫৪ ,, |

ত্রিপুরা ফরেষ্ট রুলস এর ২৯, ৪, ৫২ ইং তারিখের ৩নং বিজ্ঞপ্তির ৩নং ধারা অনুসারে যে সমস্ত জুমিয়ারা ঐ বিজ্ঞপ্তির সময় আইনানুগ ভাবে রক্ষিত বনে জুমচাষ করিত তাহারা মাত্র রক্ষিত বনের জুমচাষ করিতে পারে। বর্তমান ত্রিপুরায় ২২০৮ বর্গ কি, মি, রক্ষিত বন আছে।

সংরক্ষিত বন সংগঠন কালে যে সমস্ত ভূমি মুক্ত রাখা হইয়াছে, তাহা নিম্নলিখিত মৌজায় অবস্থিত।

| সংরক্ষিত বনের নাম | | মৌজার নাম |
|---|---|---|
| ১) চাকমাঘাট | — | ক) কৃষ্ণপুর গ) লক্ষ্মীপুর |
| ২) জুরি | — | ক) জুরি রিজার্ভ ফরেষ্ট |
| ৩) দামছড়া | — | ক) দামছড় রিজার্ভ ফরেষ্ট |
| ৪) কুলাই | — | ক) জগতরামপুর খ) কাঞ্চনপুর গ) কুলাই ঘ) কমলাছড়া ঙ) রাইপাশা। |
| ৫) সমরুকালাই | — | ক) সমরুহালা খ) গোলকপুর। |
| ৬) উল্টাছড়া | — | ক) নাল কাটা খ) উল্টাছড়া। |
| ৭) উজানমাছমারা | — | ক) উজানমাছমারা রিজার্ভ ফরেষ্ট খ) লালজুরি |
| ৮) তুলাকোনা | — | ক) আনন্দনগর খ) তুলাকোনা গ) পুব নওয়া গাঁও ঘ) শ্রীনগর। |
| ৯) মনু ছৈলেংটা | — | ক) মনু ছৈলেংটা রিজার্ভ ফরেষ্ট—থানা কাঞ্চনপুর খ) মনু ছেলেংটা রিজার্ভ ফরেষ্ট—থানা মনু গ) দশমনি পাড়া ঘ) লালছড়া ঙ) মকরছড়া চ) মানিকপুর ছ) দুর্গাছড়া। |
| ১০) দেও | — | ক) দেও রিজার্ভ ফরেষ্ট—থানা ফটিকরায়। খ) দেও রিজার্ভ ফরেষ্ট—থানা কাঞ্চনপুর গ) পাবিয়াছড়া ঘ) কাঞ্চনছড়া ঙ) পূব করমছড়া চ) পূব মাছলী ছ) রাতাছড়া জ) উল্টাছড়া। |
| ১১) কাচিগাঙ্গ | — | ক) কাচি গাঙ্গ রিজার্ভ ফরেষ্ট |
| ১২) চোরাইবাড়ী | — | ক) চোরাইবাড়ী খ) লক্ষ্মীনগর গ) চানপুর ঘ) শনিছড়া ঙ) বাগবাসা চ) উত্তর পদ্মবিল ছ) ইন্দুরাইল। |

| | | |
|---|---|---|
| ১৩) তুলাতলী বাড়ী | | ক) নিদয়া খ) বীরেন্দ্রনগর গ) ছিন্নতপুর ঘ) মহেশপুর ঙ) মনাইপাথর চ) জগৎরামপুর ছ) কাঠালিয়া জ) কালীকৃষ্ণনগর ঝ) দুর্লভপুর ঞ) পশ্চিম পিপারিয়াখোলা। |
| ১৪) হাতীপাড়া | — | ক) গান্ধীগ্রাম খ) কুঞ্জবন |
| ১৫) মুহুরীপুর | — | ক) মহুরীপুর রিজার্ভ ফরেষ্ট খ) কলসী। |
| ১৬) বেতাগালুথুয়া | — | ক) বেতাগা রিজার্ভ ফরেষ্ট খ) চালিতাছড়া গ) ফুলছড়ি ঘ) মনু বাজার ঙ) টেক্কাতুলসী চ) রিজার্ভ ফরেষ্ট। |
| ১৭) রাধাকিশোরপুর | — | ক) রাধাকিশোরপুর রিজার্ভ ফরেষ্ট খ) কুপিলং গ) ধ্বজনগর ঘ) বগাবাসা ঙ) বার ভাইয়া, চ) গর্জনমুড়া ছ) তেপানিয়া। |
| ১৮) চড়িলাম | — | ক) উত্তর চড়িলাম খ) গোলাঘাটি গ) কাটিয়াছড়া |
| ১৯) পাথালীয়া ফুয়েল | — | ক) পাথালীয়াঘাট খ) মধ্যপাথরিয়া গ) বগাবাসা |
| ২০) চাম্পামুড়া | — | ক) পুব সিমনা খ) উত্তর দশঘরিয়া গ) দক্ষিণ দশঘরিয়া ঘ) সুবলসিং ঙ) খেংরাবাড়ী চ) বগাবিল ছ) রতনপুর। |

## UN-STARRED QUESTION NO. 149

**By Shri Bidya Ch. Deb Barma.**

Will the Hon'ble Minister-in charge of the P. W. Department be pleaesed to state :—

**প্রশ্ন**

১। সরকার কি অবগত আছেন যে খোয়াই বিভাগের অন্তর্গত আম্পুরা বাজার হইতে চেবরী ও আম্পুরা বাজার হইতে শেওরাতলী বাজার হইয়া যে দুইটি রাস্তা খোয়াই শহরে পর্যন্ত গিয়াছে উক্ত রাস্তাগুলির সংস্কার বা মেরামত না হওয়ার ফলে বর্ষাকালে অধিকাংশ সময় খোয়াই শহর ও চেবরী বাজারের সঙ্গে যোগাযোগ বিহীন হইয়া পড়ে।

২। যদি অবগত থাকেন তাহা হইলে আগামী ১৯৭৪ ইং সনে উক্ত রাস্তাটি take up করিয়া প্রয়োজন মত সংস্কার করাইয়া উক্ত এলাকা বাসীকে খোয়াই শহর ও চেবরী সঙ্গে যোগাযোগের সুব্যবস্থা করা হইবে কি ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। রাস্তাটি পূর্ত বিভাগ কতৃক অধিগ্রহণের বিষয় বিবেচনাধীন সম্প্রতি আম্পুরা হইতে সেওরাতলী হয়ে যে রাস্তা খোয়াই গিয়েছে সেই রাস্তায় একটি অর্দ্ধস্থায়ী কাঠের পুল নির্মানের এষ্টিমেট মঞ্জুর করা হয়েছে এবং অর্থের সঙ্কুলান হইলেই কাজ আরম্ভ করা হইবে। আম্পুরা চেবরী রাস্তায় অর্দ্ধস্থায়ী কাঠের পুল নির্মানের এষ্টিমেট মঞ্জুরীর জন্য পরীক্ষাধীন আছে।

## UNSTARRED QUESTION NO.125

**By Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৭৩এর অক্টোবরে ত্রিপুরার কর্মবিনিয়োগ কেন্দ্রে (Employment Exchange) মোট কতজন কর্মপ্রার্থী বেকারের নাম তালিকাভুক্ত আছে,

২) এই বেকারদের মধ্যে স্কুল ফাইনাল, হায়ার সেকেণ্ডারী, বি,এ, বি. এস, সি, এম, এ, ও এম, এস, সি, পাশ নারী ও পুরুষেরা কত জন ?

উত্তর

১) ৪১,৪২৭ জন।

| ২) | | পুরুষ | নারী | মোট |
|---|---|---|---|---|
| | স্কুল ফাইনেল/হায়ার সেকেণ্ডারী ( স্কুল ফাইনাল সমতুল্য ) | ১৫,৮৩৬ | ৫৬১৭ | ২১,৪৫৩ |
| | বি, এ | ১,০২০ | ৩৮৯ | ১,৪০৯ |
| | বি, এস. সি, | ৩৯৯ | ৮২ | ৪৮১ |
| | এম, এ | ৭৫ | ৫৩ | ১২৮ |
| | এম, এস, সি | ৪২ | ১৩ | ৫৫ |

## UNSTARRED QUESTION NO. 160

**By Shri Gunapada Jamatia (Shri Samar Choudhury against his Question No. 412)**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

প্রশ্ন

১) Trade Union Act অনুসারে ত্রিপুরায় বর্তমানে যে সকল ইউনিয়ন রেজিষ্টার্ড আছে তাদের নাম ;

২) ইহাদের প্রত্যেকের সদস্য সংখ্যা :

৩) এই সদস্য সংখ্যা কবে কিভাবে যাচাই করা হয়েছে ,

উত্তর

১ ও ২) রেজিষ্টার্ড ইউনিয়নগুলির নাম ও সদস্য সংখ্যা।

| | | |
|---|---|---|
| ১) | ত্রিপুরা বিদ্যুৎ উৎপাদক শ্রমিক সংঘ | ১৬৫ |
| ২) | ত্রিপুরা চা মজদুর ইউনিয়ন | ৩,১৪৬ |
| ৩) | ত্রিপুরা মটর ওয়ার্কার্স ইউনিয়ন | ২,৩৯৪ |
| ৪) | ত্রিপুরা বিড়ি শ্রমিক সঙ্ঘ | ২০০ |
| ৫) | ত্রিপুরা টী এমপ্লয়িজ ইউনিয়ন | ১৪৮ |

| | |
|---|---|
| ৬) ত্রিপুরা রিক্সা মালিক সংঘ | ৬১ |
| ৭) ত্রিপুরা গভর্ণমেন্ট প্রেস এমপ্লয়িজ ইউনিয়ন | ৬৬ |
| ৮) ত্রিপুরা ছাতার বাট কর্মী সংঘ | ৬১ |
| ৯) ত্রিপুরা দিন মজদুর ইউনিয়ন | ৯৭৫ |
| ১০) ত্রিপুরা বাস সিণ্ডিকেট | ৮৫ |
| ১১) কনট্রাকটার এসোসিয়েসন | ২৫ |
| ১২) সংযোক্ত দোকান কর্মচারী সমিতি | ১৬৪ |
| ১৩) ত্রিপুরা পেট্রোলিয়াম ওয়ার্কাস ইউনিয়ন | ১১৭ |
| ১৪) ত্রিপুরা সিনেমা ওয়ার্কাস এসোসিয়েশন | ৪০ |
| ১৫) ত্রিপুরা কোল সেল কাউন্টার্স কোপারেটিভ ষ্টোরস কর্মী সংঘ | ২০ |
| ১৬) ত্রিপুরা সপস এণ্ড কমার্শিয়েল এম্প্লয়িজ এসোসিয়েশন | ৩০ |
| ১৭) ত্রিপুরা গভর্ণমেন্ট শিল্প শ্রমিক ইউনিয়ন | ১৯২ |
| ১৮) ত্রিপুরা মিউনিসিপল এম্প্লয়িজ এসোসিয়েশন | ২৭১ |
| ১৯) ত্রিপুরা টী ওয়ার্কাস ইউনিয়ন | ২,০১৯ |
| ২০) ত্রিপুরা সিনেমা ওয়ার্কাস ইউনিয়ন | ৪১ |
| ২১) ধর্মনগর রিটেইলার সপ্ ওনার্স এসোসিয়েশন | ২৩০ |
| ২২) অল ত্রিপুরা পেট্রোলিয়াম ডিলার্স্ এসোসিয়েশন | ০৩ |
| ২৩) সোনামুড়া সংযুক্ত দোকান কর্মচারী সমিতি | ৫৮ |
| ২৪) ত্রিপুরা মিল শ্রমিক ইউনিয়ন | ৫৩ |
| ২৫) ত্রিপুরা হকার্স ইউনিয়ন | ১২৬ |
| ২৬) ত্রিপুরা রিক্সা শ্রমিক ইউনিয়ন | ৩৪৯ |
| ২৭) অল ত্রিপুরা মার্চেণ্ট এসোসিয়েশন | ৩১৯ |
| ২৮) ত্রিপুরা গভর্ণমেন্ট মেকানিকেল ওয়ার্কাস ইউনিয়ন | ৭৮ |
| ২৯) ও, এন, জি, সি, ওয়ার্কাস ইউনিয়ন | ১৫৩ |
| ৩০) ত্রিপুরা রাজ্য চা মজদুর ইউনিয়ন | ১,৭২৮ |
| ৩১) ওয়ালফোর্ড ট্রেন্সপোর্ট ওয়ার্কাস ইউনিয়ন | ১৪ |
| ৩২) ত্রিপুরা ইণ্ডাষ্ট্রীজ এসোসিয়েশন | ২৪ |
| ৩৩) ওয়েষ্ট ত্রিপুরা কনট্রাক্টরস এসোসিয়েশন | ২২ |
| ৩৪) টি, আর, টি, সি, মটর ওয়ার্কাস ইউনিয়ন | ৩০০ |
| ৩৫) ত্রিপুরা ষ্টেট কোপারেটিভ ব্যাঙ্ক এমপ্লয়িজ এসোসিয়েশন | ৪২ |
| ৩৬) ত্রিপুরা মটর কর্মী সমিতি | ২০০ |
| ৩৭) ত্রিপুরা ষ্টেট জয়লক্ষী ফিনান্স এণ্ড হায়ার পারচেজ কোঃ প্রাইভেট এম্প্লয়িজ এসোসিয়েশন | ৬৮ |
| ৩৮) নিখিল ত্রিপুরা রাজ মিস্ত্রী শ্রমিক ইউনিয়ন | ৪০ |

৩৯) ওয়াটার সাপ্লাই ওয়ার্কাস এমপ্লয়িজ ইউনিয়ন ৫৩

৪০) ও, এন, জি, সি, এমপ্লয়িজ ইউনিয়ন অব ত্রিপুরা ৮৫

৪১) ক্ষুদ্র ব্যাবসায়ী সমিতি ৭০

৪২) ত্রিপুরা "স মিল" ওয়ার্কাস ইউনিয়ন ১৩৮

৪৩) ত্রিপুরা গভর্ণমেন্ট প্রেস ওয়ার্কাস এসোসিয়েশন ৬২

৩) উপরোক্ত সদস্য সংখ্যা ১৯৭২ ইংরাজী সনের বার্ষিক রিটার্ণ পরীক্ষা করিয়া দেওয়া হইয়াছে। যে সমস্ত ইউনিয়ন ১৯৭৩ ইং সন হইতে এ পর্য্যন্ত রেজিষ্টার্ড হইয়াছে উহাদের সদস্য সংখ্যা রেজিষ্টারী বই হইতে পরীক্ষা করিয়া দেওয়া হইয়াছে। যেহেতু ১৯৭৩ ইং সনের বার্ষিক রিটার্ণ এখনও কোন ইউনিয়ন হইতে পাওয়া যায় নাই। উক্ত সনের বার্ষিক রিটার্ণ দাখিল করার শেষ সময় ১৯৭৪ সনের ৩০শে এপ্রিল পর্য্যন্ত বলবৎ আছে।

## UNSTARRED QUESTION NO. 177

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১) ধর্মনগর মহকুমায় তপশিলী সম্প্রদাভুক্ত বেকারের সংখ্যা কত ?

২) উহাদের মধ্যে কতজনের চাকুরী হইয়াছে (১৯৭২—আজ পর্যান্ত) ?

উত্তর

১) ৩২৯ জন (নভেম্বর ১৯৭৩ ইং পর্যান্ত)

২) ১১ জন।

## UNSTARRED QUESTION NO. 178

**By Shri Subal Chandra Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে কতজন তপশীলি সম্প্রদায়ের শিক্ষিত বেকার আছে ? তাহার মধ্যে

২) কতজন M. A.

৩) কতজন B. A.

৪) কতজন Matriculate/H. S.

৫) কতজন Technical (পুরুষ ও স্ত্রীলোক বেকারের পৃথক হিসাব)।

উত্তর

| | পুরুষ | স্ত্রী | মোট |
|---|---|---|---|
| ১) | ৯৪৯ | ১৪০ | ১০৮৯ |
| ২) | ২ | — | ২ |
| ৩) | ৩৩ | ৭ | ৪০ |
| ৪) | ৮৪৫ | ৯২৭ | ৯৭২ |
| ৫) | ৩০ | ১ | ৩১ |
| | ৯১০ | ১৭৫ | ১০৪৫ |

## STARRED QUESTION NO. 235

**By Shri Subal Chandra Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন ঃ

১) ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে নদীয়া ডিভিশনে পি, ডব্লিউ ডি ধর্মনগর এলাকাধীন কতটি গ্রাম্য এবং বড় রাস্তার নূতন অনুমোদন হইয়াছে। তাহাদের নাম, স্থান এবং অনুমোদনের তারিখ।

২) উক্ত রাস্তাগুলির মধ্যে কতটি রাস্তার কাজ এ যাবৎ শেষ হইয়াছে।

৩) যেগুলি শেষ হয় নাই সেগুলির কাজ না হওয়ার কারণ কি ?

উত্তর

১) ১৯৭১-৭২ সনে—১১টি রাস্তা
১৯৭২-৭৩ সনে—১৩টি রাস্তা
১৯৭৩-৭৪ সনে—৪টি রাস্তা

অন্যান্য তথ্য :

(সংযোজনী "ক"তে দ্রষ্টব্য)

২) ৩টি রাস্তার কাজ শেষ হইয়াছে।

৩) উক্ত রাস্তাগুলির মধ্যে ১টি রাস্তার কাজ শেষ হইতে চলিয়াছে এবং অন্যগুলির কাজ চলেছে। জমি দখল সংক্রান্ত নিয়মকানুন পালনের প্রয়োজনীয়তা, কয়লা সরবরাহের স্বল্পতা, ইটের অভাবে এই সমস্ত কারণে কাজ বিলম্বিত হইতেছে।

সংযোজনী "ক"

| ক্রমিক নম্বর | রাস্তার নাম | মঞ্জুরীর তারিখ | মন্তব্য |
|---|---|---|---|
| ১৯৭১-৭২ | | | |
| ১। | কৈলাশহর-কুমারঘাট হইতে কলাম বস্তী পর্যান্ত রাস্তার উন্নয়ন। | ৬-৭-৭১ | কাজটি ইতিমধ্যে শেষ হয়েছে। |
| ২। | ভাগ্যপুর হইতে কৈলাশহর-ফটিকরায় রাস্তার উন্নয়ন। | ৬-৭-৭১ | |
| ৩। | কাঞ্চনপুর হইয়া কাচারঘাট-ছৈবাছড়া রাস্তার উন্নয়ন। | ১৮-৮-৭১ | কাজ চলছে |
| ৪। | ইচবপুর হইয়া ববখোলা পর্যান্ত কাচার মাটি পাগিবরাদ রাস্তার উন্নয়ন। | ১৮-৮-৭১ | |
| ৫। | কৈলাশহর মহকুমার অধীন পূর্ত্ত বিভাগের অফিসের পশ্চাতে কালিদিঘীর পাড় পর্যান্ত রাস্তার উন্নয়ন। | ১৮-৯-৭১ | ইতিমধ্যে কাজ শেষ হয়েছে। |
| ৬। | আলগাপুর হইয়া ধর্মনগর শহর বড়ুয়াকান্দি রাস্তার উন্নয়ন। | ৬-১০-৭১ | কাজ চলছে। |
| ৭। | গোলাটিপাড় হইয়া ছনৈতল ফেরীঘাট হইতে গোলকপুর রাস্তার উন্নয়ন। | ৭-১-৭২ | ঐ |
| ৮। | শাকাইবাড়ী হইয়া ধর্মনগর বড়ুয়াকান্দির রাস্তার উন্নয়ন। | ৬-১০-৭১ | ঐ |
| ৯। | চন্দ্রপুর কলোনী হইতে কতু রাস্তার উন্নয়ন। | ৬-১০-৭১ | ঐ |
| ১০। | চন্দ্রপুর হইতে পশ্চিম চন্দ্রপুর রাস্তার উন্নয়ন। | ৬-১০-৭১ | কাজ চলছে। |
| ১১। | কৈলাশহর-কুমারঘাট রাস্তার অংশ কৈলাশহর ডাক বাংলো হইতে লক্ষীছড়া পুল পর্যান্ত রাস্তার প্রশস্ত করণ। | ২-১১-৭১ | কাজটি শেষ হতে চলছে। |
| ১৯৭২-৭৩ | | | |
| ১। | ধর্মনগর শহরের রাস্তার উন্নয়ন। | [illegible]-১২-৭২ | কাজের আদেশ দেওয়া হয়েছে। |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| | কাঠালছড়া | ১টি | |
| | ডুম্বাসাঁকলা | ১টি | |
| | লালছড়া | ১টি | শ্রী দলীপ রঞ্জন সাহা |
| | উলটাছড়া | ১টি | |
| | করাতীছড়া | ১টি | |
| | জুলাইবাড়ী | ১টি | |
| | বাইগোরা | ১টি | |
| | দত্ত | ১টি | |
| | কলসী | ১টি | |
| | শিলাছড়ি | ১টি | |
| | বনকুল | ১টি | |
| | আমলীঘাট | ১টি | |
| | শাকবাড়ী | ১টি | শ্রীপরিমল মুখার্জী |
| | কালাছড়া | ১টি | |
| | পূর্ব জলেফা | ১টি | |
| | শামুকছড়া | ১টি | |
| | ধূপতলী | ১টি | |
| | গকুলপুর কলোনী | ১টি | |
| | চন্দ্রপুর বাজার | ১টি | |
| | গর্জি | ১টি | |
| | সিংরাংবাড়ী | ১টি | |
| | জম্বুক ছড়া | ১টি | |
| | রাঙ্গাছড়া | ১টি | মোসাম' মহেশ ভাণ্ডার |
| | কাঁকিড়া পাড়া | ১টি | |
| | নূতন বাজার | ১টি | |
| | সারাসীমা | ১টি | |
| | হরিপুর (মোহাতী) | ১টি | |
| | পূর্ব সারাসীমা | ১টি | |
| | জয়চাঁদপুর | ১টি | শ্রীপরিমল মুখার্জী |
| | টিপরা বাজার | ১টি | |
| | রাধানগর | ১টি | |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| | শিকারী বাড়ী | ১টি | |
| | নালিয়া বাড়ী | ১টি | |
| | পূর্ব্ব রাজনগর | ১টি | |
| | পূর্ব্ব লংকাপাড়া | ১টি | |
| | পাগলা বাড়ী (দক্ষিণ রামচন্দ্র ঘাট) | ১টি | |
| | বাদলা বাড়ী | ১টি | |
| | দক্ষিন প্রমোদনগর | ১টি | |
| | রামকৃষ্ণনগর কলোনী | ১টি | |
| | তাইথামপুর | ১টি | |
| | মেলথা বাড়ী | ১টি | মেসার্স মহেশ ভাণ্ডার |
| | রামচন্দ্র নগর | ১টি | |
| | শিব নগর | ১টি | |
| | ওয়াকী নগর | ১টি | |
| | বুবাথা | ১টি | |
| | কাথিরাম | ১টি | |
| | আশী গড় | ১টি | |
| | চম্পক নগর | ১টি | |
| | তেলা কেনা | ১টি | |
| | লেম্বুছড়া | ১টি | |
| | দাল তালিয়া | ১টি | |
| | নরাম চৌধুরী পাড়া | ১টি | |
| | গান্ধী গ্রাম | ১টি | |
| | গলিকা পাড়া | ১টি | শ্রীতপন ভট্টাচার্য্য |
| | সিনাই চানি | ১টি | |
| | শরৎ চৌধুরী পাড়া | ১টি | |
| | কোনাবন | ১টি | |
| | কৈয়াঢেপা | ১টি | |
| | রাম নগর | ১টি | |
| | চরিশ নগর | ১টি | শ্রীদীলিপ রঞ্জন সাহা |
| | বনশী বাড়ী | ১টি | |
| | কাঠালিয়া | ১টি | |

গ) রীগের সাহায্যে ৬" ইঞ্চি ডায়ামেটার গভীর নলকূপগুলির খরচ প্রতিটি ১,২৫,০০০ টাকা।

এই নলকূপগুলির ৬" ডায়ামেটার স্ট্রেইনার আছে এবং হাউসিং পাইপ ১২" ডায়মেট্যার। বোরিং এর ডায়ামেটার ১৬" হইতে ১৮" ইঞ্চি। গভীরতা ৩৫০' হইতে ৫০০' ফুট।

## UNSTARRED QUESTION NO. 598

**By Shri Amarendra Sarma.**

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Department be pleased to state :—

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার নিম্নলিখিত গ্রামীন রাস্তাগুলির নির্মান বা সংস্কার কার্য্যের ক্ষেত্রে এ পর্যান্ত সময়ে কতদূর অগ্রগতি সম্ভব হয়েছে? ঐ রাস্তাগুলির কাজ কবে পর্যান্ত শেষ হবে?

১) ধর্মনগর টাউন—আলগাপুর বরুয়াকান্দি রাস্তা

২) ধর্মনগর টাউন—সাকাইবাড়ী বরুয়াকান্দি রাস্তা

৩) চন্দ্রপুর (ধর্মনগর) পশ্চিম চন্দ্রপুর রাস্তা

৪) ধর্মনগর টাউন—গচাপুর বাজার (বাঘনা) রাস্তা

৫) ধর্মনগর টাউন—ভাগাপুর রাস্তা

৬) ধর্মনগর টাউন—কদমতলা (ইছাই নুতন বাজার হয়ে) রাস্তা।

উত্তর

১। প্রশ্নে উল্লেখিত এক নম্বর হইতে চার নম্বর পর্যান্ত চারটি রাস্তার কাজই চলিতেছে। ঐ রাস্তাগুলির উপরের সমস্ত অস্থায়ী কাঠের পুলের কাজ শেষ হইয়াছে। কালভার্টসহ মাটির কাজ ১৯৭৪ইং সনের মে মাসে শেষ হইবে বলিয়া আশা করা যায়। পঞ্চম অর্থাৎ ধর্মনগর টাউন হইতে ভাগাপুর রাস্তার কাজও চলিতেছে। ঐ রাস্তার অংশ সাকাইছড়া হইতে চন্দ্রপুর ডাকঘর পর্যান্ত মেটালিং ও ব্রেকটপিং এর কাজ শেষ হইয়াছে। বাকী কাজ 'মে' ১৯৭৪ সনে শেষ হইবে আশা করা যায়। ছয় নম্বর রাস্তা অর্থাৎ ধর্মনগর টাউন কদমতলা (ইছাই নুতন বাজার হয়ে) রাস্তার সোলিং এর কাজ চলিতেছে। আগামী জুন মাসের ১৯৭৪ইং মধ্যেই কাজটি শেষ হইবে বলিয়া আশা করা যায়।

## UNSTARRED QUESTION NO. 712

**By Shri Bhadramoni Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

**প্রশ্ন**

১। মোহনপুর ব্লকের অন্তর্গত গাঁওসভার সিধাই মেইন রোড হইতে ব্রজ বিনোদিনীপুর কলোনীর রাস্তাটির দুইটি পুল নির্মাণ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২। না থাকিলে তাহার কারণ ?

**উত্তর**

১। আপাততঃ নাই।

২। আর্থিক অপ্রতুলতার কারণে ঐ ধরণের সমস্ত কাজ একই সময়ে হাতে নেওয়া সম্ভব নহে। যথা সময়ে এই রাস্তার কাজ হাতে নেওয়া হবে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Friday, March, 15, 1974.

The Assembly met in the Assembly Chamber, Agartala on Friday, the 15th March, 1974 at 12-30 P. M.

PRESENT

Mr. Speaker (Shri Manindra Lal Bhowmik) in the Chair, the Chief Minister, 4 Ministers, 3 Deputy Ministers, Deputy Speaker and 36 Members.

**Mr. Speaker** :—To-day in the list of Business are the following questions to be answered by the Ministers concerned. Starred Questions. Shri Chandra Sekhar Dutta.

**Shri Chandra Sekhar Dutta:**—Question No. 366

**Shri Sukhamey Sengupta :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৩৬৬।

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে ট্রেজারীগুলিতে কতজন পেন্দার সরকারী কর্মচারী হিসাবে কাজ করেন ; তাদের বেতন স্কেল কত ?

২) তাদের বেতনের হার (স্কেল) সংশোধন করা ও পদ উন্নতির কথা সরকার বিবেচনা করবেন কি না ?

উত্তর

১) ৮ জন। তাদের বেতনের স্কেল—১০০-৩-১৩৬-৪-১৪০/—

২) ত্রিপুরা পে কমিশনের রিপোর্টের ভিত্তিতে এই কেসগুলি বিবেচনা করা হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—এই যে পোদ্দার ৮ জন আছে এরা কত বছর যাবত ট্রেজারীতে পোদ্দার হিসাবে আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, কে কতদিন ধরে কাজ করছেন এই তথ্য আমার কাছে নাই।

**মিঃ স্পীকার :**—শ্রীরাধারমণ নাথ।

**শ্রীরাধারমণ নাথ :**—কোয়েশ্চান নাম্বার ৫০৯।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ৫০৯।

প্রশ্ন

১) শিল্প বিভাগের ওজন ও মাপ সংস্থার গত ৫ বৎসরের ( ইয়ার ওয়াইজ ) আর্থিক আয় কত।

২) ইহা কি সত্য যে বিগত ১০ বৎসর যাবত কনট্রোলার অব ওয়েটস্ অ্যাণ্ড মেজার্সের পোস্ট খালি পড়িয়া রহিয়াছে ?

৩) যদি সত্য হয় তবে তাহার কারণ কি ?

উত্তর

১। গত ৫ বৎসরে আর্থিক আয়ের পরিমাণ—

| সন | আয় |
|---|---|
| ১৯৬৮-৬৯ | টা: ৫৬,৭৩৭·৯০ |
| ১৯৬৯-৭০ | টা: ৩১,৫২২.৩৯ |
| ১৯৭০-৭১ | টা: ৩৪,৫৯৮·৮৬ |
| ১৯৭১-৭২ | টা: ৪৪,৮৩৭·২১ |
| ১৯৭২-৭৩ | টা: ৩৫,০৫০.১৭ |

২) ইহা সত্য নহে।

৩) প্রশ্ন উঠে না।

**শ্রীরাধারমণ দেবনাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি কনট্রোলারের পদে এখন কে আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এখন কেউ নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—তাহলে পোষ্টটা খালি আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—পোষ্ট একটা খালি আছে। ফিল আপ করা হয় নি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—কবে লোক নেওয়া হবে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এখন ফিল আপ করা হবে।

**শ্রীরাধারমণ দেবনাথ :**—ওয়েটস্ অ্যাণ্ড মেজার্স যে ডিপার্টমেণ্ট আছে এটার গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। ওজন এবং মাপের নিয়ন্ত্রণের জন্য যে প্রয়োজন আছে সেই প্রয়োজন মাফিক কোন মাপ হয় না, যার ফলে গরীব জনসাধারণ বহু জায়গাতে প্রতারিত হচ্ছেন। সেজন্য এই পদটার অত্যন্ত গুরুত্ব রয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি যে এই পদটা পূরণ করবার জন্য সেনট্রাল গভর্ণমেন্ট প্রত্যেক বৎসর টাকা স্যাংশান করে দেন এবং টাকা ফেরত যায় ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—উত্তর দেওয়া হয়েছে যে পোষ্টটা ফিল আপ করা হচ্ছে এবং এই ডিপার্টমেন্টের কাজকে ঠিকমত করবার জন্য ফিফথ প্ল্যানে বরাদ্দ রাখা হয়েছে এবং আশা করা যায় যেসব অসুবিধা আছে সেগুলি দূর করা যাবে।

**শ্রীতাপস দে :**—প্রত্যেক বছর সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে টাকা দেওয়া হয় এটা সত্যি কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—পোষ্ট ফিল আপ করার জন্য টাকা ধরা হয়েছে কি না হয়েছে সেই সম্বন্ধে আমার জানা নাই। তবে ফিফথ প্ল্যানে এই সম্পর্কে টাকা ধরা হয়েছে।

**শ্রীতাপস দে :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ১৯৫৬ সন থেকে এখন পর্যন্ত কিভাবে চলছিল ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** —এই সম্পর্কে যে কাজ চালাচ্ছেন সেই কাজে যারা আছেন তারাই পরিচালনা করছেন। কিন্তু কনট্রোলারের পোষ্টটা এই পর্যান্ত ফিল আপ করা হয় নি। তার কারণ হল যে ডিপার্টমেন্টটা প্রথমেই আরম্ভ করার সংগে সংগে পোষ্ট এই ভাবে ফিল আপ করা হলে কতগুলি অসুবিধা দেখা দিতে পারে। এটা একটা সায়েনটিফিক সেকশান। কাজেই টেকনিকেল লোকের দ্বারাই ফিল আপ করা উচিত।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—যেহেতু এই পোষ্টটা ফিল আপ করা জরুরী বিষয় এবং যেহেতু এই অ্যাসেম্বলী ওয়েটস অ্যাণ্ড মেজার্সের বিষয়ে একটা বিল পাশ করেছেন তাহলে যদি কনট্রোলার অব মেজার্স না থাকে তাহলে কার দ্বারা কাজ পরিচালনা করা হয়েছে এবং চতুর্থ পরিকল্পনায় এর জন্য কোন পোষ্ট ধরা হয়েছিল কিনা এবং যদি না ধরা হয়ে থাকে তাহলে এই কাজগুলি হল কি করে এবং যদি না হয়ে থাকে তাহলে কেন ধরা হল না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—কনট্রোলারের পোষ্ট এড হক বেসিসে ধরা হয়েছিল, কারণ এটা এত টেকনিক্যাল ব্যাপারে যে এর মধ্যে একজন লোককে হঠাৎ করে দেওয়া ঠিক হবে না বলে এতদিন থেকে এমনিতেই কাজ চলছিল।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—১৯৬৯-৭০ ইং সন থেকে আরম্ভ করে ১৯৭২-৭৩ ইং সন পর্য্যন্ত আপনি যে হিসাবটা দিয়ে গেলেন, তাতে দেখা যাচ্ছে যে ১৯৭২-৭৩ ইং সনে আয়টা ৩৫ হাজার টাকায় নেমে গেল। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি যে কনট্রোলার না থাকার জন্যই এই আয়টা কমে গেল ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর আগের হিসাবে দেখা গেলে দেখা যাবে যে এর আয়টা বাড়ছিল। কাজেই এই প্রশ্নটা উঠে না।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—স্যার আমার প্রশ্নটা হল ১৯৬৯ সন থেকে আরম্ভ করে ১৯৭৩ সন পর্য্যন্ত উনি যে হিসাবটা দিয়ে গেলেন, তাতে ১৯৭২-৭৩ সালে এসে আয়ের পরিমাণটা কমে গেছে। এখন এই যে আয়টা কমে গেল, এটা কি কনট্রোলার না থাকার জন্য কমে গেল, এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে যে হিসাবটা দিয়েছি, তাতে দেখা যায় ১৯৭০-৭১ সালে আয় হয়েছিল—৩৪,৪৯১.৮৬ পয়সা আর ১৯৭২-৭৩ সালে আয় হয়েছে—৩০,২৫২.৭০ পয়সা।

**মিঃ স্পীকার** :—তাহলে, বেশী কিছু কমে নি।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—যেহেতু উপযুক্ত কোন অফিসার এই বিষয়ে পর্য্যালোচনা করছেন না, সেইজন্য কি ত্রিপুরার অভ্যন্তরে বিভিন্ন অঞ্চলে যেখানে শুধুমাত্র ওয়েটস এ্যাণ্ড মেজার মাধ্যম হিসাবে কিলোগ্রামে বিক্রি হওয়া উচিত, সেখানে একদল লোক গ্রামের লোকদের ফাঁকি দিয়ে তাদের কাছে সের দরে এখনও বিক্রি করছে, বর্ত্তমানে আইন অনুযায়ী যেটা থাকা উচিত নয় অথচ গ্রামের লোক দর ফাঁকি দিয়ে সেটা করছে, এটা সত্য কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব আমি আগেই দিয়েছি যে ফিফথ প্লেনে এটাকে ষ্ট্রেংদেন করার অসুবিধা আছে বলে এক্ষুনি এটাকে ষ্ট্রেংদেন করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এর জন্য উপযুক্ত লোক পাওয়ার জন্য সরকারী ভাবে কি প্রচেষ্টা নেওয়া হয়েছে এবং এই পদের জন্য কি রকম কোয়ালিফিকেশন হলে উপযুক্ত হতে পারে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** : -মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সেন্ট্রাল স্কীমের আওতায় পড়ে এবং সেদিক দিয়ে তারা যে কোয়ালিফিকেশন নির্দিষ্ট করে দেয় সেটার উপর বেসিস করে আমাদের এখানে কাজ করতে হয় আর যাদেরকে ট্রেনিং দেওয়া হয় তাদের নির্দিষ্ট কোয়ালিফিকেশন থাকে এবং সেই বেসিসে নেওয়া হয়।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই পর্যন্ত কাউকে ট্রেনিং দেওয়া হয়েছে কিনা এবং যদি দেওয়া হয়ে থাকে, তাহলে কাকে ট্রেনিং দেওয়া হয়েছে জানাবেন কি ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এর প্রশ্নটা এখানে আসে না।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে এটা একটা টেকনিক্যাল পোষ্ট কাজেই এটা গুরুত্বপূর্ণ। এখন কনট্রোলারের পোষ্টটা তো খালি পড়ে আছে, কাজেই তার পরিপূরক কে কাজটা চালাচ্ছে, এটা তো মাননীয় মন্ত্রী মহোদয় আমাদেরকে বলতে পারেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এ্যাসিষ্টেন্ট যে থাকে তার উপরই সাধারণতঃ এই দায়িত্ব থাকে। এখন কিভাবে ট্রেনের মধ্যে এই পোষ্টটা ক্রিয়েট করে অথবা স্যাংশান করে সেটা ফিলাপ করার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** : —মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে পোষ্টটা খালি পড়ে আছে, এই পোষ্টে কাজ চালাবার মত এখন কে আছে অথবা বিগত বছরগুলিতে কে কাজ চালিয়ে আসছে, জানতে পারি কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** : - এখন যিনি আছেন, তিনি ট্রেনিং প্রাপ্ত এবং কতটুকু কাজ করতে পারেন না পারেন সেটা দেখা হচ্ছে, তারপর সেটা ফিলআপ করার প্রশ্ন আসবে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মহোদয় এই যে ট্রেনিংটা দেওয়া হয়েছে, এটা কি ত্রিপুরা গভর্ণমেন্টের তরফ থেকে দেওয়া হয়েছে, জানতে পারি কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় ট্রেনিংটা আমাদের এখানে হয় নি, এটা বাইর থেকে দিয়ে নিয়ে এসেছি।

**ডাঃ বিনোদবিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মহোদয় এখন যিনি কাজ করছেন তার নামটা আমাদেরকে জানাবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে নামটা বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কারণ এখানে ব্যক্তিটা বড় প্রশ্ন নয়, প্রশ্ন হল তিনি ট্রেনিং প্রাপ্ত কিনা।

**ডাঃ বিনোদ বিহারী দাস** : — স্যার, প্রয়োজন আছে কি নাই, সেটা হয়তো মন্ত্রী মহোদয় মনে করতে পারেন, কিন্তু আমরা নামটা জানতে চাই ?

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, আমরা মন্ত্রী মহোদয়কে কোর্স করতে পারি না যে নামটা দিতেই হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :-- স্যার, এটা একটা ইনপোর্টেন্ট ব্যাপার।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে যিনি কাজ চালাচ্ছেন, তিনি ট্রেনিং প্রাপ্ত কাজেই এখানে ব্যক্তিটা বড় প্রশ্ন নয় প্রশ্ন হল তার কোয়ালি-ফিকেশান আছে কিনা।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** স্যার সে লোকটা কে তার নাম উনাকে বলতেই হবে, কারণ এটা রাইট অব দি হাউস।

**শ্রীসুখময় সেনগুপ্ত :** -- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে নাম বলাটা জরুরী আছে কি? নাম দিয়ে তো আর কাজ হয় না, ট্রেনিং প্রাপ্ত হলে যে কেউ কাজটা করতে পারেন।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** স্যার, উনি ডিপার্টমেন্টাল হেড এবং তিনিই কাজটা চালাচ্ছেন, কাজেই তার নাম বলতে কি অসুবিধা আছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি নামটার উপর এত গুরুত্ব দেওয়ার কোন কারণই বুঝতে পারছি না কারণ এই পোষ্টের জন্য যে ধরণের লোকের দরকার আছে, তিনি তাতে ট্রেনিং প্রাপ্ত আছেন। কাজেই এখানে ব্যক্তিটা বড় প্রশ্ন নয়, কাজের প্রশ্নটাই হল বড়।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** স্যার, এটা অত্যন্ত দুঃখের কথা হবে, যদি তিনি নামটা না বলেন। কারণ এটা প্রিভিলেজ অব দি মেম্বার অব দি হাউস।

**মিঃ স্পীকারঃ—** অনারেবল মেম্বার, উই ক্যান নট কম্পেল দি মিনিষ্টার টু নো এ্যান থিঙ্গ ফ্রম হিম।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— স্যার, হি নোজ হু এ্যাজ হি ইজ দি মিনিষ্টার ইনচার্জ অব দি ডিপার্টমেন্ট।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** তিনি হচ্ছেন, মিঃ দেববর্মন।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** স্যার, এই মিঃ দেববর্মন কোন সনে ট্রেনিং দিয়ে এসেছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন সময়ে তিনি ট্রেনিং প্রাপ্ত হয়েছেন, কত বছর ট্রেনিং দিয়েছেন, তারপর কত বছর কাজ করেছেন সেটার হিসাব দিতে হলে আমাকে আবার নুতন করে প্রশ্ন করতে হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** স্যার, মন্ত্রী মহোদয় বলেছেন যে উনি ট্রেনিং প্রাপ্ত সেজন্য আমি জিজ্ঞাস করেছিলাম যে উনি কোন সনে ট্রেনিং দিয়ে এসেছেন?

**শ্রীনরেশচন্দ্র রায় :—** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে নামটা বললেন, তার মাথা আছে, আগা আছে কিন্তু মধ্যটা নাই। তার কারণটা কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**--- স্যার, মাননীয় সদস্য যখন আগাটা জানতে চান---তিনি হচ্ছেন বি, বি, কে, দেববর্মন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :-- ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৬১।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৬১, স্যার।

প্রশ্ন

১) পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ত্রিপুরাতে টুরিইজম খাতে আর্থিক বরাদ্দ কত টাকা ?

২) তন্মধ্যে টুরিষ্ট লজ এর জন্য কত টাকা ?

৩) কৈলাসহরের উনকোটি ও ডম্বুর প্রজেক্টের তীর্থমুখে তীর্থযাত্রী বা ভ্রমনকারীদের জন্য রেষ্ট হাউস তৈরী করার পরিকল্পনা মাননীয় সরকারের আছে কি ?

উত্তর

১) ১০ লক্ষ টাকা।

২) ৫ লক্ষ টাকা।

৩) এখনও স্থান নির্দিষ্ট হয় নি।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—** শিবরাত্রী উপলক্ষে উনকোটি পাহাড়ে এবং পৌষ সংক্রান্তি উপলক্ষে তীর্থমুখে আমাদের শত শত পূণার্থী সেখানে উপস্থিত হন এবং সাধারণ বিশ্রামাগারের অভাবে জনসাধারণ ভীষণ কষ্ট পান. সেটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে স্বীকার করে নিয়েই আমরা বলছি যে স্থানটি নির্দিষ্ট হয় নি বলে, একমাত্র উনকোটিতে একটা রেষ্ট হাউস আছে, তীর্থমুখে এখনও করা যায় নি। এই সম্বন্ধে চূড়ান্ত ব্যবস্থা করার জন্য স্থান নির্দিষ্ট হয়ে গেলে সবকিছু করা হবে।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :—** যে ৫ লক্ষ টাকা ধরা হয়েছে সেটি ট্রাইবেল রেষ্ট হাউসের জন্যই না টুরিজম ডিপার্টমেন্ট বাইরে থেকে টুরিষ্টদের আকর্ষণ করার জন্য উপযুক্ত হোটেল তৈরী করার জন্য ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় স্পীকার স্যার, এ টি টুরিষ্টদের রেস্ট হাউস করার জন্য।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উনকোটিতে যে ট্রাইবেল রেষ্ট হাউস রয়েছে তার চারদিকে বেড়া আছে কি না ? তার মধ্যে কোন মানুষ বাস করতে পারে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বেড়া আছে কিনা সেই সম্পর্কে বলতে পারছি না তবে একটা রেষ্ট হাউস আছে সেখানে সেজন্যই একটা ফুলফ্লেজেড রেষ্ট হাউস করার জন্য টুরিষ্টদের রেষ্ট হাউস সেটি এখনও করা সম্ভব হয়নি স্থান নির্দিষ্ট করা যায়নি বলেই।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে স্থান নির্দিষ্ট হয়ে যাওয়ার পর কতদিনের মধ্যে উনকোটিতে এবং তীর্থমুখে এই রেষ্ট হাউস তৈরী হতে পারে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্থান নির্দিস্ট হলেই কাজ সুরু করা যেতে পারে ম্যাটিরিয়েলস-এর অভাব যদি না থাকে।

**মিঃ স্পীকার :—** শ্রীরাইমনি রিয়াং চৌধুরী

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী :—** প্রশ্ন নম্বর ২৩।

**শ্রীবাসনা চক্রবর্তী :—** কোয়েশ্চান নম্বর ২৩

প্রশ্ন

১। মাননীয় সরকার অবগত আছেন কি যে ১৯৭২ ইংরেজী সনের ১লা এপ্রিল হইতে ১৯৭৩ ইংরেজী সেপটেম্বর পর্য্যন্ত উত্তর ত্রিপুরা জিলায় কয়টি টিউবওয়েল ও রিং ওয়েল দেওয়া হইয়াছে ?

২। তন্মধ্যে কাঞ্চনপুর (S. T) নির্বাচনী এলাকায় কয়টি করিয়া দেওয়া হইয়াছে ?

উত্তর

১। ১লা এপ্রিল ১৯৭২ হইতে সেপটেম্বর ১৯৭৩ সময়ের মধ্যে ৭৮টি টিউবওয়েল ও ১১৬টি রিং ওয়েল দেওয়া হইয়াছে।

২। কাঞ্চনপুর নির্বাচনী এলাকায় কোন টিউবওয়েল খনন করা হয় নাই। কিন্তু ২৬টী রিং ওয়েল দেওয়া হইয়াছে।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী :—** মাননীয়া মন্ত্রী মহাশয়া, জানাবেন কি ই যে ২৬টা রিং ওয়েল দেওয়া হয়েছে সেগুলি কোন কোন জায়গায় দেওয়া হয়েছে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ২৬টা রিং ওয়েলের জায়গার নামের লিষ্ট আমার কাছে এখন নাই যদি মাননীয় সদস্য জানতে চান তাহলে আমি পরে জানাব।

**শ্রীকালীপদ ব্যানার্জী :** – মাননীয়া মন্ত্রী মহাশয়া, এইগুলির সংশান করে দেওয়া হয়েছে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় ১৯৭২-৭৩ সালে।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী :—** মাননীয়া মন্ত্রী মহোদয়া আমি এম, এল, এ, হিসাবে যতটুকু জানি যতগুলি পাড়াতে রিং ওয়েল করা হয়েছে বললেন সেগুলির চিহ্নও আছে কি না এটা তদন্ত করা হবে কি না ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :—** মাননীয় সদস্য যদি আপনার কোন কমপ্লেন থাকে সেটী লিখিত ভাবে জানালে আমি দেখব (ইন্টারাপশান)

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** একজন এম. এল. এ. হাউসে দাঁড়িয়ে বলছেন কোন চিহ্নও নাই আবার প্রমান দিতে হবে (ইন্টারাপশান)

**মিঃ স্পীকার :—** অনারেবল ডেপুটি মিনিষ্টার মাননীয় সদস্য বলছেন সেটীর কোন চিহ্ন নাই—এটাই অভিযোগ।

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি বলেছেন যে সেগুলি ঠিকমত হয় নাই। সবগুলি ঠিকমত হয় নাই ? সবগুলি ঠিকমত হয় নাই এটা বললে ঠিক হয় না। একটা পার্টিকুলার কেইস যদি জানা থাকে সেটি তিনি হাউসে বলেন নাই পার্টিকুলার কোন রিং ওয়েল যদি নস্ট হয়ে থাকে তিনি যদি সেটি জানান তাহলে সেটী সম্পর্কে ইনকোয়ারী করা সম্ভব। সবগুলি রিং ওয়েল খারাপ হতে পারে না।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :— সেই রিং ওয়েলগুলির জল খাওয়ার উপযুক্ত কি না তদন্ত করে দেখবেন কি ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— আপনি নির্দিষ্ট জায়গার নাম বলুন ?

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :— মাননীয়া মন্ত্রী মহোদয়া, আমি নাম বলছি—শুকুছড়া, সর্বশুক্ল পাড়া, তৈছামা কলোনী—সেখানকার সাতটির মধ্যে কতটা ঠিক আছে। আনন্দবাজার দশবাম পাড়া এবং এই এলাকা আমার জানা নাই। কোন ইনকোয়ারী হয় কি না বাকি করেই এইগুলির বিল দেওয়া হয়েছে ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে জায়গাগুলির নাম বললেন সেই সব স্থান সম্পর্কে তদন্ত করা হবে এবং যত শীঘ্র সম্ভব করা হয় সেই ব্যবস্থা করা হবে।

**মিঃ স্পীকার** : - শ্রীনিরঞ্জন দেব

**শ্রীনিরঞ্জন দেব** :— কোয়েশ্চান নম্বর ১১

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— কোয়েশ্চান নাম্বার ১১

প্রশ্ন

১। সদর ইন্দ্রনগর শ্রীশচীন্দ্র দেওয়ানজীর কত পরিমাণ জমি সরকার এ পর্যন্ত একোয়ার করেছেন এবং ঐ জমির ক্ষতিপূরণ বাবত শ্রীদেওয়ানজীকে এ পর্যন্ত মোট কত টাকা দেওয়া হয়েছে ?

২। শ্রীদেওয়ানজীর আর কত টাকা পাওনা আছে ?

৩। ঐ একোয়ার করা জমি কি কাজে ব্যবহার করা হয়েছে ?

উত্তর

১। ১.১০ একর জমি একোয়ার করা হইয়াছে এবং এ পর্যন্ত ১১,৫৩০.৭৮ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

২। কোন টাকা পাওনা নাই।

৩। পাসকৃত জমি ওতাপাড়া হইতে মুড়া পাড়া রাস্তা নির্মাণের কাজে ব্যবহার করা হইয়াছে।

**শ্রীনিরঞ্জন দেব** :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ঐ এলাকায় পার কানি বা পার একর জমির মূল্য কত ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** : — মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে টোটেল হিসাবেই চাওয়া হয়েছে এখন পার কানি বা পার একর জমির দাম কত এটা চাইতে হলে সেটার জন্য সেপারেট কোয়েশ্চান করলে আমি উত্তর দিতে পারব।

**শ্রীনিরঞ্জন দেব** : — মাননীয় মন্ত্রী মহাশয়, যাদের যাদের জমি খরিদ করা হয়েছে সেই সব জমি অনতিবিলম্বে ব্যবহার করা হবে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কাজ আরম্ভ করার জন্যই জমি একোয়ার করা হয়েছে এবং ইতিমধ্যে সমস্ত ব্যবস্থা করা হয়েছে কাজ আরম্ভ করার জন্য।

**শ্রীনিরঞ্জন দেব :**—মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ইন্দ্রনগরে যে সমস্ত জমি একোয়ার করে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে ঐ জমির মালিকদের—এদের মধ্যে অন্যদের তুলনায় শ্রীদেওয়ানজীকে বেশী মূল্য দেওয়া হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাধারণত: জায়গার লোকেশান অনুযায়ী জমির মূল্য নির্দ্ধারিত হয়ে থাকে এ ক্ষেত্রেও এই ভাবেই জমির দামটা ঠিক করা হয়েছে?

**মিঃ স্পীকার :**—শ্রীকালীপদ ব্যানার্জী

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—কোয়েশ্চান নাম্বার ৭৬৪

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নম্বর ৭৬৩

প্রশ্ন

১। ত্রিপুরায় কয়লাখনি অনুসন্ধানের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না?

উত্তর

১। জিয়োজিকাল সার্ভে অব ইণ্ডিয়া অনুসন্ধানকার্য্য চালাইতেছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী:**— তাদের রিপোর্ট অনুযায়ী কোথাও কোন কয়লা পাওয়া যাবে বলে মাননীয় মন্ত্রী জানেন কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে এখন পর্য্যন্ত কমার্শিয়াল কিছু করা যাবে বলে কোন রিপোর্ট আমার কাছে নাই।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি জিয়োজিকাল সার্ভে অব ইণ্ডিয়া তাদের সার্ভে সম্পর্কে কোন রিপোর্ট ত্রিপুরা সরকারের কাছে দিয়েছেন কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই সম্পর্কে কমার্শিয়াল বেসিসে কোন কিছু করা যাবে এমন কোন রিপোর্ট নাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কবে থেকে আরম্ভ করেছেন, তবে আমি যতটুকু জানি যে এই সম্পর্কে কমার্শিয়াল বেসিসে করার মত কোন রিপোর্ট আমার কাছে নেই।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—সাপ্লীমেণ্টারী স্যার, মাননীয় রাজ্য সরকার কি জিওজিকাল সার্ভে অব ইণ্ডিয়াকে অনুরোধ করেছিলেন যে এইটা সার্ভে করার জন্য, কয়লা সার্ভে করার জন্য।

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের গভর্ণমেণ্ট অব ত্রিপুরা এই সম্পর্কে জিওজিকাল সার্ভে অব ইণ্ডিয়াকে রিকুয়েষ্ট করেছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—যেহেতু ত্রিপুরা রাজ্য বর্ত্তমানে ষ্টেট পর্য্যায়ে উন্নীত হয়েছে এবং যেহেতু কোন কোন রাজ্যে জিওজিকাল সার্ভের জন্য নিজস্ব ব্যবস্থা করেছে, ত্রিপুরা সরকার কি এইটার প্রয়োজন মনে করেন যে তাদের নিজস্ব একটা জিওজিকাল সার্ভে ডিপার্টমেণ্ট থাকা উচিত এবং তার ভিতর দিয়ে ত্রিপুরার প্রাকৃতিক সম্পদের তারা নিজেদের

নতুন করে তারা তার অনুসন্ধান করবেন এই রকম কোন পরিকল্পনা সরকারের আছে কি না বা কোন টাকা পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ধরেছেন কি না? যদি না ধরে থাকেন তবে এই বিষয়ে তারা বিবেচনা করবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়াকে রিকুয়েষ্ট করায় তারা তাদের কাজ এখন আরম্ভ করেছে। এর অগ্রগতি এবং কি অবস্থা দাঁড়ায় তাদের রিপোর্ট পেলে এই সমস্ত বিবেচনা করা হবে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় সদস্য কালীপদ ব্যানার্জী সাবরুম থেকে এনে কিছু কয়লার স্যাম্পল মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দিয়ে অনুসন্ধানের জন্য জিওলজিক্যাল সার্ভেকে অনুরোধ করার জন্য, রিপোর্ট দেওয়ার জন্য অনুরোধ করেছিলেন এই সম্পর্কে কোন ব্যবস্থা করেছে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে কয়লার স্যাম্পল কি হয়েছে না হয়েছে এইটা এর উপর বলা যেতে পারে যে কয়লার স্যাম্পল যখন দেখানো হয়েছে তার উপর ভিত্তি করে জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়া ওখানে একটা বিভাগ খুলে এইটার তদন্ত কাজ শুরু করেছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—আমার যে কয়লার স্যাম্পলের কথা মাননীয় সদস্য শ্রীসুনীল দত্ত বলেছেন সেই অঞ্চলে সার্ভে টীম গেছে কি না মাননীয় মন্ত্রীমহাশয় কি বলতে পারেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা এখনও কাজ আরম্ভ করেন নি এবং কাজ শুরু করলে তারা সব জায়গাই দেখবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—অবাক কথা শুনলাম, সেই অঞ্চলের এখনও যায় নি তো রাজ্য সরকারের চেষ্টার অভাব নয় কি। কারণ জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়া ওখানে অন্য জিনিষ অনুসন্ধান করছে কয়লা অনুসন্ধান করছে না।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যতটুকু জানা আছে তাতে সমস্ত জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়া শুধু কয়লাই দেখেনা অন্য জিনিষের সংগে কয়লাও দেখে থাকেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় স্পীকার স্যার, আমি যে স্যাম্পল দিয়েছিলাম আমি সেখানে অনুরোধ করেছিলাম উনাকে বললে আমি নিজে পারতাম, আমি যদি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতাম উনারা চেষ্টা করতেন। আমি ওকে অনুরোধ করেছিলাম কয়লার স্যাম্পল দিয়ে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় সদস্য আগে, মাননীয় সদস্যের দেওয়ার আগে আরও অনেকেই কয়লার স্যাম্পল দিয়েছিল এইগুলি সব জিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়ার তদন্তাধীন আছে।

**মিঃ স্পীকার :**—শ্রীনরেশ চন্দ্র রায়।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় স্পীকার, কোয়েশ্চান নাম্বার ৬১৮।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬১৮।

প্রশ্ন

১) ত্রিপুরা সরকার মাসোহারা হিসাবে ইনভেলিড পারসনসদের কোন আর্থিক সাহায্য দিয়া থাকেন কি ( সরকারী আতুর আশ্রমের ইনভেলিড পারসনসদের ব্যতিরেকে );

২) ত্রিপুরার কোন কোন স্থানে কতজনকে মাসোহারা হিসাবে এই সাহায্য দেওয়া হইতেছে ?

উত্তর

১) না, স্যার।

২) প্রশ্নের এক নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে এই সমস্ত অসহায় পংগু লোকদের কথা বিবেচনা করে, মাসোহারা হিসাবে সাহায্য দিয়ে যাতে তাদেরকে বাচানোর ব্যবস্থা করা যেতে পারে সেই রকম কোন চিন্তা বা পরিকল্পনার ব্যবস্থা করবেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে কোন পরিকল্পনা নেই। তবে ক্ষয়রাতি সাহায্য দেওয়া হয়ে থাকে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—মাননীয় মন্ত্রীমশায় স্বীকার করবেন কি যে মোট এই ধরণের ক্ষয়রাতি সাহায্য যে সব পংগু লোকদেরকে দেওয়া হয়ে থাকে এতে কোন সাহায্য আসে না বাস্তব দিক থেকে এবং যার ফলে এই জন্য মাসোহারা দেওয়ার প্রয়োজন রয়ে গেছে ? এইটা মাননীয় মন্ত্রীমশায় স্বীকার করবেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমাদের কোন পরিকল্পনা এখন পর্যন্ত আমাদের নেই।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে আতুর আশ্রমে যারা আছেন তাদেরকে বিভিন্ন ভাবে সাহায্য দিয়ে প্রতিপালন করছেন এই কথা বিবেচনা করে যারা গ্রাম ঘরে বিভিন্নভাবে অসহায় অবস্থায় আছে, তাদেরকে সেই সাহায্য দেওয়ার জন্য সরকারের কোন বিবেচনা আছে কি না এবং করা উচিত কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমি আগেই উত্তর দিয়েছি এই সম্পর্কে আমাদের কোন পরিকল্পনা এখন পর্যন্ত আমাদের নেই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমশায় জানেন কি যে ১৯৭১ সালের প্রথম দিকে ত্রিপুরা রাজ্যের সমস্ত গাঁও প্রধানদেরকে সরকার জানিয়েছেন যে তোমাদের এলাকায় কতজন পংগু লোক আছে তাদের লিষ্ট দাও এবং দেওয়ার পরে সরকার থেকে কিছু সাহায্য এক মাস দুই মাস বিশ টাকা করে দেওয়া হয়েছে। তারপর বন্ধ আছে সেইটা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আগেই বলেছি যে কোন কোন জায়গায় ক্ষয়রাতি সাহায্য দেওয়া হয়েছে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে এই যে আতুর আশ্রমে আছে সেইটাতে কত পরিমাণ লোক আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নের মধ্যে ছিল আতুর আশ্রম ব্যাতিরেকে কাজেই এই প্রশ্ন যদি করতে হয় তাহলে ভিন্নভাবে করতে হবে।

**শ্রীঅমরেন্দ্র শর্মা :**—সাপ্লিমেন্টারী স্যার, আতুর আশ্রমের বাইরে ত্রিপুরার বিভিন্ন অঞ্চলে যে সমস্ত ইনভেলিড পারসনস আছে মাননীয় মন্ত্রী মহোদয় তাদের সংখ্যা জানাবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের উত্তর এখন আমার কাছে নেই যদি জানতে চান পরে দেবো।

**মিঃ স্পীকার :**—শ্রীজিতেন্দ্র লাল দাস।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নং ৬১।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বিলোনীয়া টাউনস্থ সাওমুড়া এলাকা থেকে মাইছড়ার দিকে ক্রোশ গ্রাম-এ যে রাস্তাটি নির্মাণের কাজ শুরু হয়েছিল তার কাজ শেষ হওয়ার আগেই বন্ধ হয়ে গেছে,

২। যদি কাজ বন্ধ হয়ে থাকে, তবে তার কারণ কি?

উত্তর

১। মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা সম্ভব হয় নাই। সংগ্রহ করে পরে জানাবো।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নটা অনেক আগেই এই বিধান সভায় করা হয়েছে।

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী মশায় বলেছেন যে মেটেরিয়েলস হচ্ছে নাউ আণ্ডার কালেকশান এবং তার উত্তর পরে দেবেন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—এই বিধান সভার এই সেশান আরম্ভ হওয়ার এক মাস আগেই এই প্রশ্ন করা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—তাহলে এই প্রশ্নটা কি করা হবে?

**মিঃ স্পীকার :**—এইটা কোয়েশ্চান হিসাবে পরে হবে।

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী বলেছেন মেটেরিয়ালস আণ্ডার কালেকশান। এটা পষ্টপণ্ড কোয়েশ্চান হিসাবে ১২ দিন পরে এই সেশানে আসবে।

শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্র শেখর দত্ত :**—কোয়েশ্চান নাম্বার ১৪ স্যার।

**শ্রী এস, এম সেনগুপ্ত :**—কোয়েশ্চান নাম্বার ১৪ স্যার।

প্রশ্ন

ত্রিপুরার বিভিন্ন মহকুমাতে কতটা ইনফর্মেশান সেণ্টার ও সাব ইনফর্মেশান সেণ্টার আছে?

উত্তর

ত্রিপুরার বিভিন্ন মহকুমাতে ১৩টি ইনফর্মেশান সেণ্টার এবং ১৫২টি সাব ইনফর্মেশান সেণ্টার আছে।

**শ্রীচন্দ্র শেখর দত্ত** :—এই যে ১০টি ইনফর্মেশান এবং ১৫২টি সাব ইনফর্মেশান সেন্টার আছে, এই সব সেন্টারে কি কি পত্রিকা দেওয়া হল এবং কি কি সুবিধা সেখানে আছে ?

**শ্রী এস, এম, সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এতদিন স্থানীয় সব পত্রিকাই এসব সেন্টারে দেওয়া হত ফাইনান্সের অবস্থা দেখে, আর্থিক সংকুলানের অভাবের দরুন সব জায়গায় এখন সব পত্রিকা দেওয়া হয় না।

**শ্রীস,শীল রঞ্জন সাহা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি অমরপুর ইনফর্মেশান সেন্টার এবং সাব ইনফর্মেশান সেন্টারের সংখ্যা কত ?

**শ্রী এস. এম, সেনগুপ্ত** :—ইনফর্মেশনের সংখ্যা অমরপুরে একটি এবং সাব ইনফর্মেশান সেন্টার ১০টি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, বিলোনীয়ায় কয়টি ইনফর্মেশান সেন্টার এবং সাব ইনফর্মেশান সেন্টার আছে ?

**শ্রী এস, এম, সেনগুপ্ত** :—বিলোনীয়ায় একটি ইনফর্মেশান সেন্টার এবং ১৯টি সাব ইনফর্মেশান সেন্টার আছে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই যে সাব ইনফর্মেশান সেন্টার আছে, সেগুলি কি চালু আছে ?

**শ্রী এস, এম, সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাব ইনফর্মেশনে সেন্টারগুলি সরকারের আওতায় পড়ে না। পরবর্তী -

**শ্রীচন্দ্র শেখর দত্ত** ; —মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন বিলোনীয়ায় একটি ইনফর্মেশান সেন্টার আছে। শান্তির বাজার যে সন্টারটি আছে, সেটা কি সাব ইনফর্মেশান সেন্টার না ইনফর্মেশান সেন্টার ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—বিলোনীয়ায় একটি সেন্টার আছে। এখন কোনটি সাব ইনফর্মে-শান সেন্টার এবং কোনটি ইনফর্মেশানসেন্টার সেটা বলতে হলে নূতন করে প্রশ্ন করতে হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই সাব ইনফর্মেশান সেন্টারগুলিতে যে পত্রিকাগুলি দেওয়া হয়, সেগুলি কি করা হয়। সেগুলি বিক্রী করে টাকা সরকারের কাছে জমা দেওয়ার নিয়ম আছে কি না ?

**শ্রীএস, এম সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমার ঠিক জানা নেই।

**শ্রী অভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, এই সাব ইনফর্মে-শান সেন্টারগুলিতে একটা পত্রিকাও দেওয়া হচ্ছে না, সমস্ত পত্রিকা বন্ধ করে দেওয়া হয়েছে।

**শ্রী এস, এম, সেনগুপ্ত** : —মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে সাব ইনফর্মেশানগুলিতে আগে সব লোক্যাল পেপার দেওয়া হত, কিন্তু আর্থিক সংকুলান এর অভাবের জন্য সব পত্রিকা এখন দিতে পারে না। সাধারণতঃ দুইটি বা তিনটি করে দেওয়া হয়।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, অম্বা দেববর্ম্মা নামে একজন লোককে নতুনবাজায় বদলি করা হয়েছে কিন্তু সে অমরপুর বসে বসে বেতন পাচ্ছে কিনা, এটা তদন্ত করে দেখবেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় সদস্য যখন একথা বলেছেন যে একজন লোক কাজ না করে বসে বসে বেতন পাচ্ছে, সেটা নিশ্চয়ই তদন্ত করে দেখা হবে।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, ত্রিপুরার কোন্ কোন জায়গায় ইনফর্মেশান সেন্টার আছে এবং নূতনবাজারে আছে কিনা ?

**মিঃ স্পীকার:** —সেটা তিনি বলেছেন নূতনবাজারে আছে।

শ্রীরাধারমন নাথ।

**শ্রীরাধারমন নাথ :**—কোয়েশ্চান নাম্বার ১০ স্যার।

**শ্রীএস, এম, সেনগুপ্ত :**—কোয়েশ্চান নাম্বার ১০ স্যার।

| QUESTIONS | ANSWERS |
|---|---|
| 1. Is it a fact that the Tripura Small Industries Corporation is running at loss. If so what is the reason for recurring such loss ? | No Sir. Does not arise. |
| 2. What was the net less of Tripura Industries Corporation during the year 1970-71, 1971-72 and 1972-73 ? | During years 1970-71 & 1972-73, Tripura Small Industries Corporation has not incurred any loss rather it earned net profit of Rs.52,265.49 p and Rs 31,677 93p respectively 1971-72 the Small Industries Corporation incurred net loss of Rs. 8,449.93P. |

(On request of Shri Raimani Riyan Choudhury the question and the answer was translated in Bengali by Shri S. M. Sen Gupta).

**শ্রীসুনীল রঞ্জন সাহা :**—মাননীয় মন্ত্রী মহোদয় উনার হিসাবে দেখিয়েছেন যে ১৯৭০-৭১ এবং ১৯৭২-৭৩ সনে লাভ হয়েছে, কিন্তু মধ্যবর্তী ১৯৭১-৭২ সনে ৮ হাজার টাকা লস হয়েছে, সেটার কারণ কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ সম্পর্কে বলতে গিয়ে আমি বলব যে ১৯৭১-৭২ সনে ত্রিপুরায় একটা অস্বাভাবিক অবস্থা ছিল যে কারণে যে কোন জায়গা থেকে মাল আনা এবং নেওয়ার পক্ষে অসুবিধা ছিল। যেহেতু তখন একটা ইমার্জেন্সী পিরিয়ড চলছিল সেইজন্য মাল আনা এবং নেওয়া অসুবিধা ছিল। আমাদের এখান থেকে প্রডাকশন মাতামালের জন্য যোগাযোগ ব্যবস্থার অসুবিধার জন্য এই লসটা হয়েছে।

**মিঃ স্পীকার :** —শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :**—কোয়েশ্চান নাম্বার ১১।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—কোয়েশ্চান নাম্বার ১১ স্যার।

প্রশ্ন

১) ১৯৭২ ইং সনের ১৫ই আগষ্ট হইতে এ পর্য্যন্ত পশ্চিম ত্রিপুরা জিলায় কতজন ভূমিহীনকে ভূমি দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে ;

২) তন্মধ্যে উপজাতি, তপশীলভূক্ত জাতি ও বর্ণ হিন্দু কতজন ; এবং

৩) তেলিয়ামুড়া ব্লক এলাকায় মোট কতজন ঐ সুযোগ সুবিধা পাইয়াছেন ?

উত্তর

১) ৩২৫০ জন ভূমিহীনকে।

২) উপজাতি—১৬০০ জন। তপশিলীভূক্ত জাতি—৫২৭ জন। এবং বর্ণহিন্দু—১০২৫ জন।

৩) উপজাতি—২০৫ জন। তপশিলী জাতি—এবং অন্যান্য বর্ণ হিন্দু—২৩৯ জন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—এই সুবিধা পাওয়ার জন্য সর্বমোট কতজন দরখাস্ত করেছিলেন মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দরখাস্তকারী এবং পশ্চিম ত্রিপুরার জেলাশাসক মহাশয় তার যে সার্ভে করেছেন তার ফলে যে ল্যাণ্ডলেস সমস্ত মিলিয়ে পাওয়া গেছে, তার মধ্যে পশ্চিম ত্রিপুরায় ৮৭৬৮ জনকে জমি দেওয়া বাকী আছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দরখাস্তকারীরা এবং তার যে পশ্চিম ত্রিপুরার জেলা শাসক মহাশয় যে সার্ভে করেছেন তার ফলে দরখাস্ত এবং সার্ভে সমস্ত মিলিয়ে যে ল্যাণ্ডলেসের হিসাব পাওয়া গেছে সেই হিসাব আমি বলছি যে পশ্চিম ত্রিপুরায় ৮,৭৬৮টি বাকী আছে।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কত পরিমাণ ভূমি দেওয়া হয়েছে পার হেড ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, টু ষ্ট্যাণ্ডার্ড একরস্ ফর দি ল্যাণ্ডলেস আর পয়েন্ট টু ষ্ট্যাণ্ডার্ড একর দেওয়া হয়েছে হোম ষ্টেড অর্থাৎ ঘর করবার জন্য।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—এই যে সংখ্যা তিনি বল্লেন পশ্চিম ত্রিপুরার যাদের ভূমি দেওয়া হয়েছে, পরচা ইত্যাদি নামজারী করে তাদেরকে সমস্ত ভূমি বুঝিয়ে দেওয়া হয়েছে না কেবল মাত্র পজেশান তাদের দেওয়া হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যাদের নাম উল্লেখ করা হয়েছে তার মধ্যে সবাইকে আইন অনুযায়ী ভূমি দেওয়ার যে সমস্ত ব্যবস্থা আছে সমস্ত ব্যবস্থা করে দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** :— শ্রীকালীপদ ব্যানার্জী।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—কোয়েশ্চান নাম্বার ৩৬০।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৩৬০।

প্রশ্ন

১) ১৯৭৩-৭৪ সালের নভেম্বর মাস পর্যন্ত ত্রিপুরায় (রিফিউজি রিলিফের) বর্ধিত ট্যাক্স বাবত কত টাকা আয় হইয়াছে ?

উত্তর

১) মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা ঠিক বুঝা গেল না, বর্ধিত ট্যাক্স বলতে কি বুঝাচ্ছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—স্যার, ওটাতে রিফিউজি রিলিফের যে ট্যাক্সটা উঠিয়ে দেওয়া হল এবং তারপর আমাদের সরকার যেটা রাখলেন সেই বাবতে কত আয় হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭৩-৭৪ সালে রিফিউজি রিলিফের বর্ধিত ট্যাক্স বলতে যা তিনি বুঝেছেন সেটা আদায় করার কোন ব্যবস্থা নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—তাহলে আইনে ব্যবস্থা করা হল সেই আইন প্রয়োগ করা হয় না কেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই সম্পর্কে ষ্ট্যাম্প ডিউটি যেটা সেটা রয়েছে ত্রিপুরায়।

**শ্রীকালিপদ ব্যানার্জী** :—সেই বাবতে আয় কত?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭১-৭২ সালে ১,৪০,০০০ টাকা। ১৯৭২-৭৩ সালে ৩,৪৯,০০০ টাকা, আর ১৯৭৩ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত ১৪,৭৫৮-টাকা।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—এই যে ইনফরমেশনটা দেওয়া হল এটা কি রিফিউজি রিলিফের জন্য, না ত্রিপুরাতে সর্বমোট যেটা আদায় হয়েছে সেটা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—যে প্রশ্ন ছিল যে রিফিউজি রিলিফের বাবতে যে টাকাটা বরাদ্দ তার মধ্যে স্ট্যাম্প ডিউটি যেটা সেটাই এখানে উল্লেখ করা হয়েছে

**মিঃ স্পীকার** :—শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—কোয়েশ্চান নাম্বার ৭।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৭।

প্রশ্ন

১) বিলোনীয়াতে প্রচার বিভাগের অফিস গৃহটি ভাড়া করা অফিস কিনা?

২) যদি ভাড়া করা অফিস গৃহ হইয়া থাকিলে প্রচার বিভাগ হইতে নিজস্ব অফিস গৃহ নির্মাণের কোন পরিকল্পনা বর্তমান (আর্থিক বছরে) আছে কি?

উত্তর

১) হ্যাঁ।

২) না।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—বিলোনীয়া প্রচার বিভাগের যে ঘরটা আছে সেটা কোন সাল থেকে ভাড়া নেওয়া হয়েছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—১৯২৯ সন থেকে ভাড়া নেওয়া হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—এ পর্যন্ত কত টাকা ভাড়া দিয়েছেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এই অফিস বাবত মাসে ২০ টাকা ভাড়া দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** :—শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য।

**শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য :**—কোয়েশ্চান নাম্বার ২৬৭।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নাম্বার ২৬৭।

প্রশ্ন

১) গৃহহীনদের গৃহ নির্ম্মাণের জন্য জমি প্রদানের পরিকল্পনা অনুযায়ী ১৯৭৩-৭৪ সালের ৩০-১১-৭৩ ইং পর্যন্ত ত্রিপুরার কত সংখ্যক গৃহহীনদের মধ্যে জমি বন্টন করা হইয়াছে ?

২) এবং কত সংখ্যক গৃহহীন আজও কোন জমি পায় নাই।

৩) এবং না পাইয়া থাকিলে তাহার কারণ কি ?

উত্তর

১) ১৯৭৩-৭৪ সালের ৩০ শে নভেম্বর পর্যন্ত ২১৪৪২ জন গৃহহীনকে জমি বন্টন করা হইয়াছে।

২) ১১২০৮ সংখ্যক গৃহহীন আজও জমি পায় নাই।

৩) উপযুক্ত খাস জমি না পাওয়া যাওয়ায় গৃহহীনদেরে জমি দেওয়ার কাজ ত্বরান্বিত করার অন্তরায় হইতেছে। ইহা ছাড়া ফরেষ্ট ডিপার্টমেন্ট হইতে প্রটেকটেড ফরেষ্ট রিজার্ভ ফরেষ্ট অন্তর্ভুক্ত জমি রিলিজ করাইতেও বেশ কিছু সময়ের দরকার বিধায়।

**শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য্য :**—যে সমস্ত গৃহহীনদের জমি দেওয়া হয়েছে তাদের কোন রেকর্ডস অব রাইটস দেওয়া হয়েছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যতটা সম্ভব তাদের অধিকার দেওয়া হয়েছে। তবে কোন কোন ক্ষেত্রে ব্যতিক্রম থাকলেও এই কথা বলা চলে যে যাদের জমি দেওয়া হয়েছে তাদের রেকর্ডস অব রাইট সবই ঠিক হয়ে গেছে।

**শ্রীযদুপ্রসন্ন ভট্টাচার্য্য :**—যাদের জমি দেওয়া হয়েছে তাদের গৃহ নির্ম্মাণের জন্য সাহায্য দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—না।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—গৃহহীনদের যে জমি দেওয়া হয়েছে তাদের মহকুমা ভিত্তিক হিসাব মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এবং যাদের জমি দেওয়া হয়েছে তাদের গৃহ তৈরীর জন্য কোন সাহায্য দেওয়া হয়েছে কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত —** মাননীয় স্পীকার মহোদয়, দ্বিতীয় প্রশ্নের উত্তর আগেই দেওয়া হয়েছে। প্রথম প্রশ্নের উত্তরটা আমি আবার বলছি।

সদর এলাকায়—৩৪১, সোনামুড়া—৪৩৩, খোয়াই—১২৪৭, কমলপুর—২৪৬০, কৈলাশহর—৫১৭৯, ধর্মনগর—৩৬৫১, উদয়পুর—১৭১৫, বিলোনীয়া—৩৬৬৮, অমরপুর ১১০২, সাব্রুম—১৫৭৬।

**Mr. Speaker :**—Question hour is over. TheMinisters may lay on the Table of the House the replies to the Starred questions and also the Unstarred Questions which are not answered orally.

অর্থ বছরের শুরুতে আমরা আশা করেছিলাম, সরকার যে সমস্ত উন্নয়নমূলক কর্মসূচী হাতে নিয়েছিলেন এবং নেওয়ার প্রস্তাব করেছিলেন সেগুলির মাধ্যমে সাধারণ অর্থনৈতিক অবস্থার উন্নতি হবে। কিন্তু আর্থিক বছরের শুরু থেকে রাজ্যে আকস্মিক বিধ্বংসী বন্যা, অত্যাবশ্যক পণ্যের অভাব এবং উৎপাদন ও সরবরাহ ক্ষেত্রে হরতাল, ধর্মঘট ও লক-আউটের দরুণ বিঘ্ন-সৃষ্টি প্রভৃতি বিবিধ প্রতিবন্ধকতার ফলে অভীষ্ট লক্ষ্যে উত্তরণ সম্ভব হয় নাই। তদুপরি আন্তর্জাতিক তৈল সংকট আমাদের অর্থনীতির উপরও সঙ্কটের ছায়া ফেলেছে।

৪। গত বছর ফসল নষ্ট হওয়ায় এবং সরকারি ব্যয় উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাওয়ায় অর্থনীতির উপর যে চাপ পড়ে তার ফলে বর্তমান আর্থিক বছরের প্রথম দিকে যে সাধারণ মূল্যস্তর আকস্মিক বৃদ্ধি পায় তারজন্য সরকার উদ্বিগ্ন ছিলেন। এটা স্পষ্ট যে সাধারণ মূল্যস্তর যদি এভাবে অপ্রতিহতভাবে বেড়ে যেতে দেওয়া হত তা হলে, তা শুধু সমাজের দুর্বল শ্রেণীর লোকদেরই ক্ষতিগ্রস্ত করত না তদুপরি, পরিকল্পিত উন্নয়নের সমস্ত কর্মকাণ্ডও দারুণভাবে ব্যাহত হত: কেননা প্রকৃত অর্থে পরিকল্পনার আকারও কমে আসত। তদুপরি ক্রমাগত মূল্যবৃদ্ধি একটি নিজস্ব ক্ষতিকারক আবর্তের সৃষ্টি করে: কারণ এর ফলে সমস্ত আর্থিক ক্ষেত্রে উৎপাদন ব্যয় এবং মজুরি বেড়ে যেতে থাকে। এই অবস্থার অবসান ঘটানোর জন্য সময়ে সময়ে প্রতিকারমূলক ব্যবস্থা গ্রহণ ছাড়াও একই সঙ্গে সরকারী ব্যয়ের মাত্রা উল্লেখযোগ্য পরিমাণে হ্রাসের জন্য সুদৃঢ় ব্যবস্থা নেওয়ার বিষয়টিও জরুরী বলে অনুভূত হয়। তাই, সরকারী ব্যয় কমানোর জন্য বেশ কতকগুলি কঠোর ব্যয়সংকোচ নীতি চালু করা হয়। এই নীতির অন্যান্য বিষয়ের মধ্যে অফিস আদালত ভিন্ন অন্যান্য সরকারী গৃহ নির্মাণ ক্ষেত্রে নিষেধ আরোপ, অপরাপর সংস্থাপন ব্যয় যত সম্ভব। খরচের জন্য রক্ষিত তহবিল থেকে ব্যয়, ভ্রমণ, আতিথেয়তা এবং মোটর যান ক্রয় ও ব্যবহার বর্জনীয় ব্যয় ইত্যাদি উল্লেখযোগ্যভাবে হ্রাস করার বিধান রয়েছে। চলতি অর্থ বছরে এই ব্যবস্থাদি গ্রহণের ফলে পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের ক্ষেত্রে বিশেষ ব্যয় হ্রাস সম্ভব হয়েছে। আর্থিক স্থিতিশীলতা আনয়নে এই ব্যবস্থা অনেকখানি কার্যকরী হয়েছে।

## অর্থ কমিশন

৫। এই সরকার প্রথম বারের মত ষষ্ঠ অর্থ কমিশনের কাছে অধিকতর অর্থ প্রদানের জন্য দাবী রাখেন। এই রাজ্যের বিশেষ সমস্যাগুলির কথা এবং রাজ্যের বিশেষ ধরণের অভাব-অভিযোগ সম্পর্কে কমিশনের কাছে তুলে ধরা হয়। মাননীয় সদস্যরা জানেন, তখনই কমিশন আর্থিক অনুদান এবং কর ও শুল্কের রাজ্যাংশ বৃদ্ধি করে রাজ্যের জন্য অধিকতর বরাদ্দ দেওয়ার জন্য তাঁর প্রতিবেদন পেশ করেন। কেন্দ্রীয় সরকার ঐ সুপারিশসমূহ গ্রহণ করেছেন। এইভাবে বরাদ্দকৃত অর্থের পরিমাণ বর্তমান বরাদ্দের চাইতে ১৯৭৪-৭৫ সাল থেকে শুরু করে পাঁচ বছরের জন্য প্রতি বৎসর গড়ে দশ কোটি টাকার কিছু বেশী হবে, ফলে মোট বরাদ্দের পরিমাণ দাঁড়াবে ১০২.১৯ কোটি টাকা। কমিশন ১৯৭৪-৭৫ সাল থেকে পাঁচ বছর সময় কালের জন্য মোট ১৪.৩৫ কোটি টাকার ঋণ ছাড়-এর কথাও সুপারিশ করেছেন।

## বাজেট পুনর্বিন্যাস

১। সরকারী ব্যয় তুলে ধরার জন্য যে সংশোধিত শ্রেণী বিন্যাস করা হয়েছে তার প্রতি আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিধানসভা কর্তৃক প্রশাসনিক খরচপত্রের মঞ্জুরী এবং ঐ অর্থ উর্দ্ধতন কর্তৃপক্ষদ্বারা তাদের অধস্তন কর্তৃপক্ষকে মঞ্জুরীর উপর নিয়ন্ত্রণ রক্ষা করাই মূলতঃ পুরাতন শ্রেণী বিন্যাসের মূল লক্ষ্য ছিল। স্বাধীনতার পর থেকেই সরকার নূতন নূতন দায়িত্ব নিয়ে চলেছেন এবং সামাজিক ও আর্থিক অগ্রগতির লক্ষ্যে বিভিন্ন ধরণের কার্যসূচী গ্রহণ করে আসছেন। সরকারী ব্যয়ের প্রকৃতি এবং উদ্দেশ্যের ক্ষেত্রে আমূল পরিবর্তন ঘটেছে। কর্মসূচী এবং কার্যকলাপের দিকে লক্ষ্য রেখে পরিকল্পনার প্রকল্পসমূহ শ্রেণী বিন্যাস করা হয়। কিন্তু সংগঠন এবং ব্যয়ের উদ্দেশ্যে যেমন অফিসারদের বেতন, সংস্থাপনার অন্যান্য কর্মীদের বেতন, অন্যান্য ব্যয় ইত্যাদি হিসাবের উপর এখনও বাজেট বরাদ্দ ধরা হয়। বাজেট ও হিসাব-পত্রে কর্মসূচী এবং প্রকৃত কাজকর্মকে গৌণ করে দেখান হয় ফলে বাজেটে উল্লিখিত তথ্যাদি অর্থপূর্ণ হয়ে উঠে না। বাজেট প্রস্তুতির কাজে হিসাব থেকেই মূল আর্থিক তথ্যাদি পাওয়া যায়। তাই কর্মসূচী এবং অর্জিত কাজের হিসাব সহ বাজেট উপস্থাপনায় সংস্কার আনা সম্ভব হবে না—যদি না সংশ্লিষ্ট কর্মসূচী এবং কাজকর্মের সঙ্গে সামঞ্জস্য রেখে হিসাবের ক্ষেত্রেও নূতন ভাবে শ্রেণী বিন্যাস সাধিত হয়। পরিকল্পনায়—কর্মসূচী এবং কাজকর্মের ভাগ অনুযায়ী এবং উন্নয়ন খাতের হিসাব অনুসারে শ্রেণী বিন্যাস করা হয়ে থাকে। তাই বাজেট খাত, হিসাব সম্পর্কিত খাত এবং পরিকল্পনার খাতের মধ্যে একটা নিকট সম্পর্ক থাকা উচিত। বর্তমানে যে ধরনের শ্রেণী বিন্যাস করা হয়েছে তার দ্বারা সরকারের প্রধান কাজকর্ম এবং বড় বড় কর্মসূচী ও উদ্যোগ প্রকৃষ্টভাবে দেখা যাবে। এই নূতন পদ্ধতি গ্রহণের ফলে বাজেট পর্যবেক্ষণ সহজ হবে, এবং সরকারের কর্মসূচী ও কর্মকাণ্ড সম্পর্কে বিচার বিশ্লেষণ করা সহজতর হবে।

২। ১৯৭৩-৭৪ সালের বাজেট বরাদ্দের সঙ্গে তুলনামূলকভাবে ১৯৭৩-৭৪ সালের বরাদ্দ সংশোধিত বরাদ্দ এবং ১৯৭৪-৭৫ সালের বাজেট বরাদ্দের বৈশিষ্ট্যসমূহ নিম্নরূপ :

| | বাজেট বরাদ্দ ১৯৭৩-৭৪ | সংশোধিত বরাদ্দ ১৯৭৩-৭৪ | বাজেট বরাদ্দ ১৯৭৪-৭৫ |
|---|---|---|---|
| | | (লক্ষ টাকার হিসাবে) | |
| ১) প্রারম্ভিক তহবিল | | | |
| ক) হিসাবপত্র মতে | (—) ৯.০০ | (—) ৭২৮.৩৪ | (—) ১০৪৭.৪৬ |
| খ) ঋণপত্রে অর্থের বিনিয়োগ | ৯৮১.৫০ | ৯৮১.৫০ | ... |
| ২) রাজস্ব খাতে : | | | |
| আদায় | ৩৫৪৯.৪৮ | ৩৫৪৫.৩০ | ৪৯০৫.৮৫ |
| ব্যয় | ৪৪৩০.৬৩ | ৪৩০৬.৬৯ | ৪৯০৩.৪৮ |
| উদ্বৃত্ত(+)/ঘাটতি(—) | (—)৮৮১.১৫ | (—)৭৬১.৩৯ | (+)২.৩৭ |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৩) মূলধন খাতে | | | |
| ব্যয় (নীট) | (—)৮৮৬.৩৯ | (—)৭৪৪.৬৩ | (—)৮০২.৬৪ |
| ৪ সরকারী ঋণ | | | |
| ঋণ | ৮৬২.৪১ | ৭০৫.৯৯ | ৭৫৭.২৯ |
| পরিশোধিত ঋণ | ১৫৭.২৭ | ১৭০.১৩ | ১৫৪.০০ |
| নীট ফল | (+)৭০৫.১৪ | (+)৫২৫.৮৬ | (+)৬০৩.৬৯ |
| ৫) ঋণ ও অগ্রিম | | | |
| অগ্রিম | ৮০.০২ | ১৭৮.০৪ | ৯৯.৮৩ |
| আদায় | ৭৮.১৫ | ৫৮.৮৬ | ৯৯.০০ |
| নীট ফল | (—)১.৮৭ | (—)১১৯.১৮ | (—)০.৮৩ |
| ৬) আন্তঃরাজ্য হিসাব নিকাশ | ... | ... | ... |
| ৭) সম্ভাব্য খরচের জন্য রক্ষিত তহবিল | ... | ... | ... |
| ৮) তহবিল বহির্ভূত ঋণ (নীট) | (+)২৪.০৭ | (+)২২.৭৬ | (+)২৫.৩৩ |
| ৯) আমানত ও অগ্রিম (নীট) | (+)১৩৭৫.০০ | (+)৯৪০.৭৯ | (—)৪০.৪৮ |
| ১০) প্রেষিতক (নীট) | ... | (—)১৮৪.৪৩ | (—)৭২.০৭ |
| ১১) সমাপ্তি তহবিল | | | |
| ক) হিসাব পত্র মতে | (—)৬৪৪.০২ | (—)১০৪৭.৫৬ | (—)১১২৫.৮৯ |
| খ) ঋণপত্রে অর্থের বিনিয়োগ | ৬৩১.৫০ | ... | ... |

আগামী আর্থিক বছরে রাজস্ব আদায়ের পরিমাণ ৭৪ কোটি ৫ লক্ষ ৮৫ হাজার টাকা ধরা হয়েছে, চলতি অর্থ বছরের সংশোধিত হিসাবে ঐ আদায়ের পরিমাণ ৬৫ কোটি ৪৫ লক্ষ ৫০ হাজার টাকা রয়েছে। কেন্দ্র কর্তৃক গ্রান্ট-ইন্-এইড ও কর ও শুল্কের রাজ্যিক অংশ বাড়িয়ে দেওয়ায় এবং তদুপরি রাজ্যের চলতি কর ও শুল্কের আদায় পরিমাণ বৃদ্ধির আশা থাকায় এই বর্দ্ধিত রাজস্ব আদায় সম্ভব। তাছাড়া, গত বছর বাজেট পেশ করার সময় রাজস্ব খাতে আনুমানিক আট কোটি একাশি লক্ষ পনের হাজার টাকার যে ঘাটতি দেখান হয়েছিল' তা থেকে এক কোটি উনিশ লক্ষ ছিয়াত্তর হাজার টাকা কম ঘাটতি হবে বলে আশা করা যায়। অর্থাৎ ঐ ঘাটতি পরিমাণ হবে ৭ কোটি ৬১ লক্ষ ৩৯ হাজার টাকার টাকার মত। মুলধনী খাতেও আনুমানিক ৮ কোটি ৮৬ লক্ষ ৩৯ হাজার টাকার স্থলে ঘাটতির পরিমাণ কমে দাঁড়াবে ৭ কোটি ৪৪ লক্ষ ৬৩ হাজার টাকার মত। অর্থাৎ ঐ খাতে ১ কোটি ৪১ লক্ষ ৭৬ হাজার টাকা ঘাটতি কম হবে। ১৯৭৩-৭৪ সালের সংশোধিত বরাদ্দ এবং ১৯৭৪-৭৫ সালের বরাদ্দের নীট ফল নিম্নরূপ :

| | সংশোধিত বরাদ্দ ১৯৭৩-৭৪ | বাজেট বরাদ্দ ১৯৭৪-৭৫ |
|---|---|---|
| | ( লক্ষ টাকার হিসাবে ) | |
| উদ্বৃত্ত (+) | | |
| ঘাটতি (—) | | |
| ক) রাজস্ব খাতে | (—)১২১.৭৯ | (+)২.৩১ |
| খ) রাজস্ব তহবিলের বাইরে (সামগ্রিক তহবিল) | (—)৭৭.৯৫ | (—)২৬৯.৫৮ |
| গ) পাবলিক তহবিল বাদে নীট ফল | (—)১৯৯.৭৪ | (—)২৬৭.২১ |

## পরিকল্পনা

১। বিভিন্ন দিক থেকে এই বছরের বাজেটের একটি বিশেষ গুরুত্ব রয়েছে। চতুর্থ পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে আমাদের সর্বাধিক প্রচেষ্টার নিদর্শন—এই বাজেট। তাছাড়া পরিকল্পনা কালে আমাদের যে জটিল, কঠোর ও উন্নত কাজ করতে হবে তার জন্য প্রস্তুতির পটভূমির পরিচয় এই বাজেটে পাওয়া যায়। চতুর্থ পরিকল্পনায় অর্জিত অগ্রগতি প্রকৃতই প্রশংসনীয় এবং রাজ্যের আর্থিক বুনিয়াদও উল্লেখযোগ্যভাবে গড়ে উঠেছে। রাজ্যের গ্রামাঞ্চলের পরিবর্তন সুস্পষ্ট। চতুর্থ পরিকল্পনায় অনুমোদিত বরাদ্দ ছিল ৩৮ কোটি ৮৬ লক্ষ টাকা। অথচ এই সময়ের প্রকৃত ব্যয় অনুমোদিত বরাদ্দ ছাড়িয়ে যেতে পারে, কারণ আনুমানিক হিসাবে সামগ্রিক ব্যয় দাঁড়াবে ৩৯ কোটি ৯৯ লক্ষ টাকা। বিদ্যুৎ, পরিবহন ও যোগাযোগ, শিক্ষা, অনুন্নত সম্প্রদায় কল্যাণ এবং কৃষি ক্ষেত্রে চতুর্থ পরিকল্পনায় লক্ষণীয় উন্নতি হয়েছে। একথা উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবেনা যে এই সময়ে যে প্রাকৃতিক প্রতিকূল আবহাওয়ার মোকাবিলা করতে হয়েছে তা সত্ত্বেও চতুর্থ পরিকল্পনা কালের শেষে অতিরিক্ত ৩৮,০০০ মেট্রিক টন চাল উৎপাদনের লক্ষ্য মাত্রা অতিক্রম করার আশা আছে।

২। চতুর্থ পরিকল্পনায় বরাদ্দকৃত ৩৪ কোটি ৮৬ লক্ষ টাকার স্থলে পরিকল্পনা কমিশন পঞ্চম যোজনায় ত্রিপুরার জন্য সাময়িকভাবে মোট ৬৭ কোটি ১৯ লক্ষ টাকা বরাদ্দ অনুমোদন করেছেন। ১৯৭৪-৭৫ সাল পঞ্চম যোজনা কালের প্রথম বছর; আর এই সময়ের জন্য চলতি আর্থিক বছরের জন্য ধার্যকৃত ১০ কোটি ৯৯ লক্ষ টাকার স্থলে ১১ কোটি টাকা মঞ্জুর হয়েছে। রাজ্যের পঞ্চম যোজনার উন্নয়ন নীতি রচনায় প্রাথমিক বিবেচ্য বিষয় হ'ল—উৎপাদনশীল কর্মসংস্থানের সর্বাধিক সুযোগ সৃষ্টি, অনুন্নত সম্প্রদায়ের জনগণের জীবনধারণের মান উন্নয়নের উদ্দেশ্যে অনুন্নত এলাকার উন্নতি সাধনের জন্য গুরুত্ব আরোপ, দারিদ্র্য দূরীকরণের জন্য উন্নয়ন কর্মসূচী থেকে আর্থিক ফল যাতে দুর্বল শ্রেণীর লোকেরা পান—যার ফলে আয় বৈষম্য দূরীভূত হবে সেই ব্যবস্থা করা হবে এবং আর্থিক বিষয়ে স্বনির্ভরতা অর্জন। শিল্পায়ন কর্মসূচী

এবং মৌলিক কাঠামোর সম্প্রসারণ কাজে প্রবৃত্ত হয়ে আর্থিক কাজ কর্মের বিকেন্দ্রীকরণ করাই হবে ঐ লক্ষ্যে পৌঁছাবার মূল উপায়। সমস্ত দেশের জন্যই পরিকল্পনা কমিশন গড় বার্ষিক অগ্রগতির হার ৫·৫ শতাংশ স্থির করেছেন। কৃষি উৎপাদন যথেষ্ট পরিমাণ বাড়ান ছাড়াও উৎপাদন শিল্পের প্রসার এবং বিদ্যুৎ উৎপাদন পরিমাণে বৃদ্ধি করা গেলে ত্রিপুরার পক্ষে এই হারে অগ্রগতি অর্জন সম্ভব হবে। তাই, বনভিত্তিক শিল্প প্রসারের উদ্দেশ্যে বনায়নের জন্য উন্নত ব্যবস্থা, অধিক উৎপাদন এবং খাদ্যে স্বয়ম্ভরতার জন্য কৃষি ও পশু পালন, আরো বিদ্যুৎ শক্তির জন্য গোমতী জলবিদ্যুৎ প্রকল্প, সম্পদ বৃদ্ধি ও কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির জন্য একটি শিল্পায়ন কর্মসূচী, জুম চাষের সমস্যা সহ উপজাতি ও অনুন্নত সম্প্রদায়ের বিবিধ সমস্যার মোকবিলা প্রাথমিক শিক্ষা, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, পুষ্টি, গ্রামীণ জল সরবরাহ, গ্রাম্য রাস্তা, গ্রাম বিদ্যুতীকরণ, ভূমিহীনদের জন্য ও বস্তী উন্নয়নের জন্য বাস্তুভূমিসহ একটি ন্যূনতম চাহিদাভিত্তিক কর্মসূচী রূপায়নের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। ১৯৭৪-৭৫ আর্থিক বছরে বিভিন্ন উন্নয়ন কাজে পরিকল্পনার বরাদ্দ নিম্নরূপ :—

| | | সংশোধিত বরাদ্দ ১৯৭৩-৭৪ | বাজেট বরাদ্দ ১৯৭৪-৭৫ |
|---|---|---|---|
| | | ( লক্ষ টাকার হিসাব ) | |
| ১। | সাধারণ শিক্ষা | ১০৩·৬৮ | ৪১·৫০ |
| ২। | কারিগরী শিক্ষা | ৩·৪২ | ৩·০০ |
| ৩। | চিকিৎসা | ১১·৯০ | ২·০৮ |
| ৪ | জনস্বাস্থ্য, স্বাস্থ্য রক্ষার ব্যবস্থা এবং জল সরবরাহ | ২৪·১৫ | ১৩·১২ |
| ৫। | গৃহনির্মাণ | ৮·৬২ | ৯·৬৫ |
| ৬। | অনুন্নত সম্প্রদায় | ৬০·৫০ | ৫০·০০ |
| ৭। | সমবায় | ১৬·২২ | ২২·০০ |
| ৮। | কৃষি | ১১২·০৭ | ১০৫·৯০ |
| ৯। | পশুপালন | ২৫·১১ | [illegible] |
| ১০। | বন | ৪১·২৬ | ৫০·০০ |
| ১১। | সমষ্টি উন্নয়ন | ২১·৬০ | ৮·৫০ |
| ১২। | শিল্প | ১০৪·৯৩ | ১২২·৩০ |
| ১৩। | পূর্তখাতে মূলধনী বরাদ্দ | ৬১·৪৪ | ৮৫·৭৫ |
| ১৪। | পরিবহন ও যোগাযোগ | ১৬০·০০ | ১৪০·০০ |
| ১৫। | সেচ ও বিদ্যুৎ | ২৭১·০০ | ৩৩৭·০০ |
| ১৬। | অন্যান্য | ৬৪·২২ | ৪৫·৯০ |
| | মোট— | ১০৯৯·০০ | ১১০০·০০ |

**ক্ষুদ্র সেচ :**

১৩। কৃষি ও আনুসাঙ্গিক কাজে নির্ভরশীল অধিকাংশ জনসাধারণ নিয়ে আমাদের এই রাজ্যটি একটি গ্রাম প্রধান রাজ্য। কাজেই রাজ্যের জনগণের কল্যাণের স্বার্থে এই ক্ষেত্রে উন্নয়নই বিশেষ গুরুত্বপূর্ণ। চতুর্থ পরিকল্পনা কালে কৃষিক্ষেত্রে অগ্রগতির হার প্রকৃত অর্থেই সন্তোষজনক। আর, সর্বাধুনিক কৃষি পদ্ধতি গ্রহণ উচ্চ ফলনশীল বীজের ব্যবহার এবং নিবিড় চাষ সম্ভব হয়েছে সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলেই। ভবিষ্যতে আরো অগ্রগতির জন্য বর্ষা নির্ভর এলাকা সমূহে উত্তোলন সেচ ব্যবস্থা বা উপযুক্ত চাষপদ্ধতি উদ্ভাবনের মাধ্যমে সেচের ব্যবস্থা করতে হবে। ক্ষুদ্র সেচের জন্য চতুর্থ পরিকল্পনায় এক কোটি টাকা বরাদ্দ ছিল। চলতি অর্থ বৎসরের শেষাশেষি এই খাতে ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ১.২৩ কোটি টাকার মত; আর শুধুমাত্র অস্থায়ী বাঁধ দেওয়ার জন্য এই বায়ীত অর্থের মধ্যে ৬৬ লক্ষ টাকা খরচ হয়েছে। ১৯টি জলস্রোতের গতিপথ পরিবর্তন প্রকল্প, ২৩টি উত্তোলন প্রকল্প এবং ৮টি গভীর নলকূপ প্রকল্পের কাজ চতুর্থ পরিকল্পনার শেষে নিষ্পন্ন হবে। ঐ প্রকল্পগুলির কাজ শেষ হলে অতিরিক্ত ২১০০ হেক্টর জমিতে জলসেচ সম্ভব হবে। পঞ্চম যোজনায় ক্ষুদ্র সেচের জন্য ২ কোটি ২৫ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। আশা করা যাচ্ছে ২০টি জলস্রোতের গতিপথ পরিবর্তন প্রকল্প, ৩০টি উত্তোলন সেচ প্রকল্প এবং ১০টি গভীর নলকূপ প্রকল্পের কাজ ঐ সময়ে সম্পন্ন হবে এবং আরো ৪,০০০ হেক্টর জমি সেচের আওতায় আনা সম্ভব হবে।

**বন্যা নিয়ন্ত্রণ :**

১৪। চতুর্থ পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণ খাতে বরাদ্দ ছিল প্রায় ৫৩ কোটি টাকা। উক্ত পরিকল্পনাকালে ৮০ লক্ষ টাকার মত খরচ হবে বলে আশা করা যায়। কুমারঘাট, কাঞ্চনপুর এবং আরো কয়েকটি জায়গায় বন্যানিয়ন্ত্রণ কার্যসূচী রূপায়ন ছাড়াও আগরতলা, খোয়াই, কৈলাশহর, সোনামুড়া এবং বিলোনীয়ায় বন্যা প্রতিরোধ বাঁধ নির্মাণ করা হয়েছে। এই কাজের জন্য সম্প্রতি একটা বিশেষ নিরীক্ষা বিভাগ (স্পেশাল ইনভেষ্টিগেশন ডিভিশন) খোলা হয়েছে। এই বিভাগ বন্যা নিয়ন্ত্রণের জন্য মাষ্টার প্ল্যান তৈরী করবে এবং বন্যা নিয়ন্ত্রণ মাঝারি প্রকল্পের জন্য ব্যাপক পরীক্ষা নিরীক্ষা চালাবে।

**বিদ্যুৎ :**

১৫। বিদ্যুৎ শক্তির চাহিদা ক্রমশই বেড়ে চলেছে পঞ্চম যোজনার সাফল্য এই চাহিদা পূরণে আমাদের সামর্থের উপর নির্ভর করছে। গ্রামীণ বৈদ্যুতীকরণ, গ্রামে শিল্পের প্রসার এবং নলকূপ বসানোর উপর গুরুত্ব দেওয়ার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ শক্তির চাহিদা বহুগুণ বৃদ্ধি পেয়েছে। যে পরিমাণ বিদ্যুৎ পাওয়া যাচ্ছে তা এই ক্রমবর্দ্ধমান চাহিদার তুলনায় মোটেই যথেষ্ট নয়; বিদ্যুৎ উৎপাদন প্রকল্পগুলির জন্য আরো সম্পদের সদ্ব্যবহার করে বিদ্যুতে উৎপাদন বৃদ্ধির জন্য রাজ্য সরকার প্রচেষ্টা চালাবেন। এখানে উল্লেখ করা দরকার চতুর্থ পরিকল্পনায় এই বাবদ ৯.০১ কোটি টাকা বরাদ্দ থাকলেও উক্ত পরিকল্পনার শেষ নাগাদ খরচের পরিমাণ দাঁড়াবে প্রায় ১০.০৬ কোটি টাকা। গোমতী জলবিদ্যুৎ প্রকল্পের কাজ পুরোদমে চলছে। ১৯৭৫ সালের মার্চমাস নাগাদ দালান পাকা ইত্যাদির কাজ শেষ হবে বলে আশা করা যায়। আর ঐ বছরের মাঝামাঝি

সময়ে পাওয়ার হাউসের প্রথম ইউনিটটি বসানো হবে বলেও আশা করা যায়। গোমতী থেকে আগরতলায় বিদ্যুৎ সরবরাহের লাইন বসানোর কাজ চলছে। এদিকে আসাম থেকে বিদ্যুৎ আমদানি প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং দ্বিতীয় পর্যায়ের কাজও কিছু দিনের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। আগরতলা পর্যন্ত বিদ্যুৎ আনার যে লাইন বসানো হয়েছে তার সাহায্যে আসাম থেকে আট মেগাওয়াট বিদ্যুৎ আনা সম্ভব হবে। গোমতী জল-বিদ্যুৎ প্রকল্প থেকেও আট মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে বলে আশা করা যায়। পঞ্চম পরিকল্পনাকালে [illegible] মেগাওয়াট বিদ্যুতের চাহিদা পূরণ করার জন্য অন্যান্য উৎস থেকে বিদ্যুৎ আনার জন্য ও প্রস্তাব আছে। চতুর্থ পরিকল্পনার শেষে ১২৭ গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হবে এবং ৬০টি পাম্প চালু করা হবে। পঞ্চম পরিকল্পনায় গ্রামীন বিদ্যুতীকরণ প্রকল্পের উপর জোর দেওয়া হবে। উক্ত পরিকল্পনাকালে এক হাজার গ্রামীণ এলাকায় বিদ্যুৎ সরবরাহ করা ও ৯০০ পাম্প চালু করার প্রস্তাব রয়েছে।

**জল সরবরাহ :**

১৬। জল সরবরাহকে মানুষের ন্যূনতম চাহিদা হিসাবে গণ্য করা হয়। তাই জল সরবরাহ বিশেষতঃ গ্রামীণ এলাকায় জল সরবরাহ একটি অন্যতম প্রধান সমস্যা। ১৯৭২-৭৩ সালে কেন্দ্রীয় সরকার যে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প নিয়েছেন তা ত্রিপুরাও চালু করা হয়েছে। এই প্রকল্প অনুযায়ী দুইটি রোটারী রিগ এবং আনুষঙ্গিক সাজ-সরঞ্জাম ক্রয় করা হয়েছে এবং গভীর নলকূপ খননের জন্য সেগুলি ব্যবহৃত হচ্ছে। এই কার্যসূচী অনুযায়ী গান্ধীগ্রাম, মোহনপুর, সোনামুড়া, তেলিয়ামুড়া এবং আসাম আগরতলা রাস্তা সংলগ্ন মোহনপুরে জল সরবরাহের ব্যবস্থা হয়েছে। আরও কয়েকটি গ্রামে জল সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে এবং চলতি আর্থিক বছরের মধ্যে এই কাজের অনেকটা অগ্রগতি হবে বলে আশা করা যায়। ধর্মনগর এবং উদয়পুরে জল সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে। আগরতলার সহরাঞ্চলে জল সরবরাহ বৃদ্ধির জন্য কাজ চলছে এবং এইগুলি ১৯৭৪ সালের এপ্রিল মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**সড়ক ও সেতু :**

১৭। সুপরিকল্পিত রাস্তাঘাট একটি উন্নত অর্থনৈতিক মানের সূচক। চতুর্থ পরিকল্পনায় এই বাবদ বরাদ্দ ৫·০১ কোটি টাকা হলেও ১৯৭৪ এর মার্চ মাসের শেষ নাগাদ খরচের পরিমাণ ৫·০৫ (অর্থাৎ খরচের লক্ষ্য অপেক্ষা ০·৮৪ কোটি টাকা বেশী) দাঁড়াবে বলে অনুমিত হয়। চতুর্থ পরিকল্পনার লক্ষ্য ছিল ৩০০ কিলোমিটার বাঁধানো ও ২০০ কিলোমিটার কাচা রাস্তা মিলিয়ে মোট ৫০০ কিলোমিটার রাস্তা তৈরী করা। তার মধ্যে ২৯০ কিলোমিটার বাঁধানো এবং ৩৭০ কিলোমিটার কাচা রাস্তা নিয়ে মোট ৬৬০ কিলোমিটার রাস্তা তৈয়ার হবে বলে আশা করা যায়। এই চলতি কাজের মরসুমের মধ্যেই চেবরিতে খোয়াই নদীর উপর এবং কুমারঘাটে দেও নদীর উপর দুইটি স্থায়ী সেতু নির্মাণের কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে। আগামী আর্থিক বছরে বিলোনীয়ায় মুহুরী নদীর উপর, কালাছড়িতে ধলাই নদীর উপর, কাঞ্চনপুরে

সেতু নদীর উপর এবং কটকবায় ও কৈলাসহরে মনু নদীর উপর সেতু তৈরীর কাজ শুরু হবে। এখানে উল্লেখ করা দরকার যে একটি কেন্দ্র অনুমোদিত প্রকল্প অনুযায়ী কেন্দ্রীয় সরকার কিছু রাস্তা নির্মাণ ও উন্নয়নের ব্যয় ভার বহন করেছেন। চতুর্থ পরিকল্পনায় এই বাবত [illegible] কোটি টাকা বরাদ্দ ছিল।

## স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা

১৮। চিকিৎসা ব্যবস্থা উন্নত করার জন্য চতুর্থ পরিকল্পনাকালে প্রচেষ্টা চালানো হয়েছে। ১১টি হাসপাতাল, ২৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ১০৯ টি ডিসপেন্সারীর মাধ্যমে রোগ প্রতি- ও নিবারণের সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। জাতীয় ম্যালেরিয়া নির্মূল অভিযান, জাতীয় বসন্ত নির্মূল অভিযান, জাতীয় কুষ্ঠ নিয়ন্ত্রণ, যক্ষ্মা নিয়ন্ত্রণ এবং যৌনব্যাধি নিয়ন্ত্রণ ইত্যাদি সংক্রামক রোগ প্রতিরোধ কার্য্যসূচী চালু আছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে পরিবার পরিকল্পনার কাজ বিশেষতঃ নির্বীজকরণের কাজ এতটা অগ্রসর হয়েছে যে ভারত সরকারও এই কাজের প্রশংসা করেছেন। রোগ প্রতিরোধ ও নিবারণের বর্তমান ব্যবস্থা সমূহ ছাড়াও ১৯৭৪-৭৫ সালে একটি নূতন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলার, আদিবাসী অধ্যুষিত অঞ্চলের একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে ১০ শয্যা বিশিষ্ট হাসপাতালে উন্নীত করার পাঁচটি ডিসপেন্সারীতে ছটি করে শয্যা দেওয়ার এবং দশটি নূতন ডিসপেন্সারী খোলার প্রস্তাব করা হয়েছে। তাছাড়া জি, বি ও ভি এম হাসপাতালে আরো ৫০টি শয্যা সংযোজনের প্রস্তাব রয়েছে। তৎসঙ্গে ২০ শয্যা বিশিষ্ট একটি শিশু চিকিৎসা বিভাগ খোলারও প্রস্তাব করা হয়েছে। কেন্দ্রীয় নির্বীজকরণ ও ব্লাডব্যাঙ্ক সংস্থার কাজকর্ম উন্নত করার কথাও প্রস্তাবিত হয়েছে। আগরতলায় একটি ক্যান্সার নির্ণয় ও চিকিৎসা কেন্দ্র এবং একটি মানসিক চিকিৎসা বিভাগ খোলার প্রস্তাব করা হয়েছে। পাঁচটি মহকুমা হাসপাতালকে ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতালে উন্নীত করার প্রস্তাব করা হয়েছে। এখানে উল্লেখ করা প্রয়োজন, এলোপ্যাথিক চিকিৎসার ব্যবস্থা ছাড়া আগামী বছর দুটি আয়ুর্বেদীয় ও দুটি হোমিওপ্যাথিক ডিসপেন্সারী খোলার প্রস্তাব করা হয়েছে

## পশুপালন

১৯। সুপরিকল্পিত পশুপালন কার্যসূচী দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের ক্রমবর্দ্ধমান চাহিদা মেটানোর ক্ষেত্রে এবং গ্রামাঞ্চলের মানুষের আয় বৃদ্ধির ব্যাপারে অনেকটা সহায়ক হবে। এই কথা মনে রেখে বেশ কিছু প্রকল্প ও কার্যসূচী হাতে নেওয়া হয়েছে। গবাদি পশুর উন্নয়নের জন্য কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র সহ নয়টি আদর্শ গ্রামীণ ব্লক খোলা হয়েছে। দেশী গাভী ও জার্সি ষাঁড়ের সাহায্যে মিশ্র প্রজনন কার্যসূচী হাতে নেওয়া হয়েছে। রাজ্যের গো-সম্পদ উন্নয়নের জন্য নিবিড় গো—উন্নয়ন প্রকল্পের অগ্রিম ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ১৯৭৪—৭৫ আর্থিক বছরে এই প্রকল্প রূপায়ণের কাজ শুরু হবে। ভাল জাতের হাঁস-মুরগীর চাহিদা পূরণের জন্য এবং ডিম ও মাংসের উৎপাদন বৃদ্ধি করার জন্য সরকার বেশ কয়েকটি নূতন প্রকল্প নেওয়ার প্রস্তাব করেছেন। পশু-হাসপাতাল, পশু-চিকিৎসা ডিসপেন্সারি এবং ভ্রাম্যমান কেন্দ্রের সংখ্যা যে যথেষ্ট নয় সে সম্পর্কে সরকার ওয়াকিবহাল। এই অবস্থার উন্নতির জন্য বেশ কয়েকটি প্রকল্প নেওয়ার প্রস্তাব করা হয়েছে।

## দুগ্ধ সরবরাহ প্রকল্প

২০। দুগ্ধ উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে আরো বেশী দুগ্ধ ও মাখন প্রস্তুত ইত্যাদি আনুসঙ্গিক কাজ কর্মের জন্য মিল্ক প্লান্টগুলির সম্প্রসারণ করার প্রয়োজন হবে। প্রসঙ্গত, আমি উল্লেখ করেছি তেলিয়ামুড়া, উদয়পুর এবং কৈলাসহরে তিনটি গ্রামীণ দুগ্ধকেন্দ্র খোলা হয়েছে। আগামী আর্থিক বছরের মধ্যে আগরতলা ডেয়ারী প্ল্যান্ট সম্প্রসারণের কাজ শেষ হবে বলে আশা করা যায়। পঞ্চম পরিকল্পনাকালে উদয়পুরের গ্রামীণ দুগ্ধ কেন্দ্রটিকে প্রত্যহ ৫০০০ লিটার দুধ সরবরাহে সক্ষম দুগ্ধ সরবরাহ কেন্দ্র রূপান্তরিত করার প্রস্তাব রয়েছে। প্রতিদিন ৫০০০ লিটার দুধ সরবরাহ করতে পারে এমন আর একটি দুগ্ধ সরবরাহ প্রকল্প কুমারঘাটে স্থাপন করার প্রস্তাব করা হয়েছে। ১৯৭৪-৭৫ আর্থিক বছরে আরো দুইটি গ্রামীন দুগ্ধ কেন্দ্র স্থাপন করার প্রস্তাব আছে। রাজ্যের যে সব অঞ্চলে দুগ্ধ সুলভ সেই সব অঞ্চলের দুগ্ধ উৎপাদনকারীদের কাছ থেকে যাতে ন্যায্যমূল্যে দুধ কেনা যায় সেইজন্য দুগ্ধ সংগ্রহ কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

## শিল্প

২১। রাজ্যের অর্থনীতিকে বহুমুখী করার জন্য এবং সঙ্গে সঙ্গে গ্রামীণ যুব ও জনশক্তির কর্মসংস্থানের জন্য শিল্পায়নের প্রয়োজন। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে এই রাজ্যের জন্য একটি পাটকল-প্রকল্প অনুমোদিত হয়েছে এবং এর ভিত্তি স্থাপন করা হয়েছে। ত্রিপুরা ক্ষুদ্র শিল্প কর্পোরেশনের আয়ত্তে একটি খান্দেশ্বরী চিনি কলের ভিত্তি স্থাপন করা হয়েছে। কাগজকল প্রকল্প এবং ফার্মাসিউটিক্যাল কটন, ও ঔষধ তৈরীর প্রকল্পগুলি এখনো ভারত সরকারের বিবেচনাধীন আছে এবং এই সব ব্যাপারে অনুমোদনের জন্য অপেক্ষা করা হচ্ছে। তিনটি শিল্প এষ্টেটের সম্প্রসারণ করে এগুলির সঙ্গে আরো কিছু সংখ্যক ইউনিট সংযোজন করার কাজ হাতে নেওয়া হয়েছে এবং ধর্মনগরে রাজ্যের চতুর্থ শিল্প-এষ্টেট স্থাপনের কাজ অনেকটা অগ্রসর হয়েছে। সরকার পাঁচ লক্ষ বেকারদের কর্মসংস্থান প্রকল্পের অন্তর্গত প্রশিক্ষণের সুযোগের পূর্ণ সদ্ব্যবহার করেছেন। ৪৭ জন শিক্ষিত বেকার যুবক শিল্পোদ্যোগ বিষয়ক প্রশিক্ষণ গ্রহণ করেছেন যাতে এই প্রশিক্ষণ শেষ হলে তাঁরা সরকার, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক বা অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে আর্থিক সাহায্য নিয়ে তাদের নিজস্ব শিল্প প্রতিষ্ঠান গড়ে তুলতে পারেন। শিল্পায়নের জন্য সরকার যদিও সর্বতোভাবে প্রচেষ্টা চালাচ্ছেন তবুও শিল্প স্থাপনের মূল সুযোগ সুবিধাগুলির অভাব ও উন্নত ধরণের যোগাযোগ ব্যবস্থার অভাব এখনো রয়ে গেছে। সরকার যে সব ব্যবস্থা গ্রহণ করেছেন সেগুলির সাহায্যে এই সব প্রতিবন্ধক দূর হবে বলে আশা করা যায়।

## তপশিলী উপজাতি ও তপশিলী জাতির উন্নয়ন

২২। তপশিলী উপজাতি ও তপশিলী জাতির উন্নয়নের উপর রাজ্য সরকার প্রভূত গুরুত্ব দিয়েছেন এদের এবং অপরাপর দরিদ্র শ্রেণীর লোকেদের দুর্ভোগ লাঘব করে অগ্রগতির দিকে না নিয়ে যেতে পারলে আমাদের উন্নতির কোন অর্থ থাকবে না। এছাড়া অন্যান্য কর্মসূচী গুলোতেও এই শ্রেণীর লোকেদের অসুবিধাগুলির প্রতি সর্বাগ্রে লক্ষ্য রাখা হয়েছে এবং তাদের আর্থিক অগ্রগতি অব্যাহত রাখার কথা বিবেচনা করা হয়েছে। তাছাড়া তাদের আর্থিক

ও সামাজিক উন্নতির স্বার্থে এবং শিক্ষা ক্ষেত্রে অগ্রগতির জন্য কয়েকটি বিশেষ কর্মসূচীও চালু করা হয়। গৃহ নির্মাণবৃত্তিও ষ্টাইপেণ্ড দান, কৃষি সরঞ্জাম ক্রয় ও শুকর পালনের জন্য আর্থিক সাহায্য প্রভৃতি এই বিশেষ কর্মসূচীর মধ্যে রয়েছে। পঞ্চম যোজনায় অনুন্নত সম্প্রদায়ের কল্যাণের জন্য দুই কোটি পঞ্চাশ লক্ষ টাকার বরাদ্দ অনুমোদন পেয়েছে। কেন্দ্রীয় খাতে এই কাজের জন্য আরো ১০ কোটি ৭০ লক্ষ টাকা রাখা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে রাজ্য খাতে অনুন্নত সম্প্রদায় কল্যাণের জন্য ৫০ লক্ষ টাকা ধরা হয়েছে। এই ক্ষেত্রে কেন্দ্র অনুমোদিত প্রকল্পাধীনে ১ কোটি ৩৯ লক্ষ টাকা ধরা হয়েছে।

## বন

২৩। ত্রিপুরার বনের সামগ্রীক উন্নতির জন্য চলতি পরিকল্পনাকালে বন দপ্তর বিভিন্ন পরিকল্পনা নিয়েছেন। রাজ্যের বাণিজ্যিক ও অর্থনৈতিক স্বার্থে গুরুত্বপূর্ণ শাল, গামার, টিক, রবার ইত্যাদি বনসম্পদ বৃদ্ধির জন্য বিশেষ গুরুত্ব আরোপ করা হয়। পঞ্চম যোজনায় দ্রুত বর্দ্ধনশীল ও বাণিজ্যিক দিক থেকে প্রয়োজনীয় বৃক্ষ যেমন গামার ইত্যাদির রোপণের উপর জোর দেওয়া হয়েছে। তদুপরি একটি বিশেষ প্রকল্পাধীনে ব্যাপক রবার চাষের ও প্রস্তাব রয়েছে। ভবিষ্যৎ সম্ভাবনা গড়ে তোলার জন্য কফি, তুলা, সুপারি ইত্যাদি উৎপাদনের জন্য পরীক্ষামূলক প্রকল্প নেওয়ার প্রস্তাব রয়েছে। উপজাতি জনগণের বিশেষতঃ জুমিয়াদের সক্রিয় সহযোগিতায় আনারস বাগান ও লেবু জাতীয় গাছের চাষ করার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে।

## কর্ম্মসংস্থান

২৪। রাজ্যের ক্রমবর্দ্ধমান বেকারীর সমস্যা পর্য্যালোচনা করার জন্য মাত্র কিছুকাল আগে একটি জনশক্তি, পরিকল্পনা এবং কর্মসংস্থান অধিকার খোলা হয়েছে। সম্প্রতি দপ্তরটি পুনর্গঠন করা হয়েছে। আমি এখানে উল্লেখ করতে চাই যে ১৯৭২ এর জানুয়ারী থেকে ১৯৭৩ এর ফেব্রুয়ারী পর্যান্ত সময়ে যেখানে ২,২৭৪ জনের চাকুরীর সংস্থান করা হয় সেখানে ১৯৭৩ এর এপ্রিল থেকে ১৯৭৪ এর জানুয়ারী পর্যন্ত সময়ে ৫,৩০৩ জন শিক্ষিত বেকারকে চাকুরী দেওয়া হয়। তদুপরি, ৫৩ জন বেকার ইঞ্জিনীয়ারিং গ্রাজুয়েট ও ডিপ্লোমাধারীকে সরকারী কনট্রাক্টর হিসাবে তালিকাভুক্ত করে চুক্তির মাধ্যমে কাজকর্ম দিয়ে পূর্ত দপ্তর 'প্যাকেজ কন্সেশন' দিয়েছেন। তাদের উৎসাহ দেবার জন্য এই সমস্ত ব্যক্তিদের কাজের জন্য প্রদেয় জামিনের অর্থ দেওয়া থেকে রেহাই দিয়েছেন। উদ্যোগ প্রসারণ প্রকল্পাধীনে ওয়ার্কশপ, গ্যারেজ, বডি-বিলডিং, রবার ও লৌহজাত আসবাবপত্র নির্মাণ প্রভৃতি বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ লাভের জন্য ৪০ জন ব্যক্তিকে প্রেরণ করা হয়েছে। অনুরূপভাবে, আত্মনির্ভর কর্মসংস্থান সূচী অনুযায়ী ১৬৭ জন ব্যক্তিকে মৎস্যচাষ বিষয়ে প্রশিক্ষণ লাভের জন্য পাঠানো হয়েছে। কৃষি যন্ত্রপাতি প্রস্তুত রক্ষণাবেক্ষণ এবং মেরামতীর জন্য কেন্দ্র অনুমোদিত কৃষি সেবা প্রকল্পাধীনে ৭০ জনকে নিযুক্ত করা হয়েছে। ১৯৭৩ এর ডিসেম্বর পর্যন্ত সময়ে প্রধানতঃ গ্রামাঞ্চলে গ্রামীণ কর্মসংস্থান জরুরী প্রকল্পাধীনে ৭,০৯৩১ শ্রমদিবসের কর্মসংস্থান করা হয়। পঞ্চম যোজনা কালে এই দিকে ক্রমাগত প্রচেষ্টা চালান হবে।

## সমবায়

২৫। প্রধানতঃ কৃষিনির্ভর এই রাজ্যে সমবায় সংস্থাসমূহের গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। প্রাক্‌ স্বাধীন যুগে এই রাজ্যে সমবায় আন্দোলন অজ্ঞাত ছিল এবং গ্রামাঞ্চলে ঋণ পাওয়ার একমাত্র মাধ্যম ছিল মহাজনরা। ১৯৪৭ সালে ত্রিপুরা ষ্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক স্থাপনের পর থেকে ত্রিপুরায় সমবায় আন্দোলন শুরু হয়। রাজ্য সমবায় ব্যাঙ্কটি গ্রামীণ ঋণদান সমিতিগুলোকে স্বল্প-মেয়াদী ও মধ্য-মেয়াদী ঋণ আগাম দিয়ে থাকেন এবং অপরপক্ষে গ্রামাঞ্চলের ঋণদান সমিতিসমূহ সদস্য-কৃষকদের ঋণ দিয়ে থাকে। গত তিন বছরে রাজ্য সমবায় ব্যাঙ্কটি মোট ২০৩·৪৪ লক্ষ টাকা স্বল্প-মেয়াদী ও মধ্য-মেয়াদী ঋণ হিসাবে দিয়েছেন এবং তার পরিমাণ নিম্নরূপ।

| | |
|---|---|
| ১৯৭০—৭১ | টাঃ ৪৯·৪৬ লক্ষ |
| ১৯৭১—৭২ | টাঃ ৭৭·৪০ লক্ষ |
| ১৯৭২—৭৩ | টাঃ ৭৬·৫৮ লক্ষ |
| | মোট : টাঃ ২০৩·৪৪ লক্ষ |

১৪৩টি কৃষি ঋণদান সমিতি সহ মোট ৮৯১টি সমবায় সমিতি ত্রিপুরায় রয়েছে। সরকার থেকে নির্ধারিত মাপকাঠি অনুযায়ী শক্তিশালী ঋণদান সমিতি নির্বাচনের উদ্দেশ্যে একটি কার্যকর কর্মসূচী রচনা করা হয়েছে। এ পর্যন্ত রাজ্যে ৮৮টি শক্তিশালী ঋণদান সমিতি গঠিত হয়েছে।

## ক্ষুদ্র সঞ্চয়

২৬। রাজ্যের অতিরিক্ত অর্থ সংগ্রহের জন্য গত বছর মার্চ মাসে একটি ক্ষুদ্র সঞ্চয় অধিকার স্থাপন করা হয়। ১৯৭২—৭৩ অর্থ বৎসরে নীট সংগ্রহের পরিমাণের চাইতে ক্রমাগত ব্যবস্থা গ্রহণের ফলে বর্তমান বৎসরে নীট সংগ্রহের পরিমাণ অনেক বেশী হবে বলে আশা করা যায়। যেহেতু এইভাবে সংগৃহীত অর্থের ৬৬২/৩ শতাংশ উন্নয়ন কর্মসূচী রূপায়ণের জন্য রাজ্য সমূহকে দেওয়া হয়, তাই এই অতিরিক্ত সংগ্রহের ফলে এই রাজ্যও উপকৃত হবে।

## সরকারী কর্মচারী

২৭। চলতি ও অর্থ বছরে এবং বিশেষতঃ বর্তমান পরিকল্পনাকালে সামাজিক ও অর্থনৈতিক দিক দিয়ে ত্রিপুরা যে দ্রুত উন্নতি করেছে এ বিষয়ে দ্বিমত থাকতে পারেনা বলে আমার স্থির বিশ্বাস রয়েছে। যাদের ত্যাগ, উৎসাহ ও উদ্দীপনা ব্যতিরেকে তা সম্ভব হ'ত না সেই সমস্ত সরকারী কর্মচারীদের অবদানের কথা কৃতজ্ঞতার সঙ্গে উল্লেখ করা আমার কর্তব্য। এটা আরো কৃতজ্ঞতার বিষয়, কাজের চাপ বেড়ে এই আনুগত্য এবং ত্যাগ স্বীকার বিশেষতঃ সেই সমস্ত স্বল্প-বেতনভোগী কর্মচারীদের কাছ থেকে পাওয়া যাচ্ছে যারা অর্থ সংকটের মধ্যে ছিলেন। রাজ্য সরকার তাদের আর্থিক সাহায্য দেওয়ার প্রয়োজনীয়তা সম্পর্কে সম্পূর্ণ অবহিত, ত্রিপুরা সরকারের কর্মচারী ও অপরাপর কতিপয় বিশেষ ক্ষেত্রে বেতন কাঠামো এবং চাকুরীর সর্ত্ত সম্পর্কে নীতি নির্ধারণের জন্য পরীক্ষা নিরীক্ষার পর সুপারিশ করার জন্য একটি বেতন কমিশন ১৯৭৩ সালের ১৫ই আগষ্ট গঠন করেন। কমিশনকে গঠিত হওয়ার পর থেকে নয় মাসের মধ্যে তার সুপারিশ সমূহ উপস্থাপন

করতে হবে। ইতিমধ্যে মূল্যবৃদ্ধির দরুণ উদ্ভূত আর্থিক সংকটে কর্মচারীদের জন্য ন্যূনতম চাহিদা ও প্রয়োজন মিটানোর জন্য এক অন্তর্বর্তীকালীন 'ভাতা' মঞ্জুর করা হয়েছে। আমি এখানে উল্লেখ করব যে সরকার নন-গেজেটেড কর্মচারীদের ৮৯টি ক্ষেত্রে বেতন বৈষম্য দূর করেছেন।

**বাজেটের ঘাটতি :**

২৮। এই বাজেটে যে বরাদ্দ হয়েছে তা' থেকে দেখা যায় যে অপূরণীয় ঘাটতির (পোর-ত্রিক তহবিল বর্জিত) পরিমাণ দাঁড়ায় ২ কোটি ৬১ লক্ষ টাকা। কর আদায় ব্যবস্থার উন্নতি করে, ঋণ আদায়ের জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করে পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয় সংকোচের ব্যবস্থা করে এবং অতিরিক্ত আয় সংগ্রহের মাধ্যমে এই ফারাক পূরণ করা হবে। অতিরিক্ত আয় বাড়ানো প্রসঙ্গে আমি অতিরিক্ত কর বসানোর একটি বিল সত্বরই পেশ করার প্রস্তাব রাখছি।

**পরিশিষ্ট**

২৯। অধ্যক্ষ মহোদয়, রাজ্যের উন্নতির জন্য আমরা ত্যাগ স্বীকারে রাজী। সমাপ্ত প্রায় চতুর্থ যোজনাকালে এই রাজ্যের জনগণের কল্যাণে যতটা কাজ করা হয়েছে আর কখনও বোধ হয় ঐ পরিমাণ কাজ করা হয় নি। তবু এখনও আমাদের সামনে যে বিশাল কর্মযজ্ঞ বাকী রয়ে গেছে তা' প্রকৃতই অচিন্তনীয়। রাজ্যের বহু স্থানে সেচের সুযোগ এখনও সম্প্রসারিত করতে হবে। চাহিদার তুলনায় বিদ্যুতের সরবরাহ অনেক কম। বহুসংখ্যক গ্রামে এখনও স্বাস্থ্যকর পানীয় জল, যোগাযোগ ও অন্যান্য ব্যবস্থার সম্প্রসারণ বাকী রয়েছে। তবু আমি আশাবাদী। সংবিধানে বর্ণিত লক্ষ্য অনুযায়ী আমরা জনগণের ও এই বিধান সভায় তাদের প্রতিনিধিদের সহযোগিতাসহ এবং প্রশাসনের কর্ম প্রচেষ্টার দ্বারা অগ্রগতির পথ ধরে এগিয়ে চলব। আসুন, আমরা আশা নিয়ে ভবিষ্যতকে মোকাবিলার সংকল্প করি এবং দৃঢ় সংকল্প ও ধৈর্যসহকারে ঐ সংকল্প ঘোষণা করি।

**স্বীকৃতি :**

৩০। ত্রিপুরা সরকারের অর্থ বিভাগের যে সমস্ত অফিসার ও কর্মচারী এবং ত্রিপুরা সরকারী মুদ্রণালয়ের যে সমস্ত কর্মী ও কর্মচারীরা এই বিশালায়তন বাজেটের দলিলাদি মুদ্রণ কাজে কঠোর পরিশ্রম করেছেন আমি তাদের ধন্যবাদ জানাই।

৩১। মহাশয়, আমি এক্ষণে ১৯৭৪-৭৫ আর্থিক বছরের বাজেট বরাদ্দ বিধান সভায় পেশ করার অনুমতি চাইছি।

**Mr. Speaker** :—Hon'ble Members are requested to submit their cut motion if any, the Demands of the Budget Estimetes for 1974-75 within 22nd March, 1974.

## PRESENTATION OF SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS, 1973-74.

**Mr. Speaker** :—Next Business of the House is presentation of supplementary Demands for Grants for 1973-74. I call on Sri D. K. Choudhury, Finance Minister to present before the House the supplementary Demands for Grants for 1973-74.

**Shri D. K. Dhoudhury** :—Mr, Speaker, Sir. I beg to present before the House the supplementary Demands for Grants for 1973-74.

**Mr. Speaker** :—Hon'ble Members are requested to submit their cut motion if any on the supplementary Demands for Grants for 1973-74 within the 5 P. M. of 16th March, 1974
absent

Hon'ble Members are also requested to collect the copies of the Budget Speech of the Finance Minister, Budget Estimates for 1974-75 Supplementary Demands for Grants for 1973-74 and other relative papers from notice office,

## MOTION FOR VOTES ON ACCOUNT

**Mr. Speaker** :—Next business before the House is the Motion for Votes on Account I request the Minister-in-charge of the Finance Department to move his Motion for Votes on Accounts

**Shri D K. Choudhnry** ( Finance Minister ) :— Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum not exceeding Rs. 12,91,53,000 exclusive of charged Expenditure of Rs. 96,26,000 be granted. on account, for or towards defraying the Charges for the following services and purpose for the part of the financial year ending 31st March, 1975. namely :—

| DEMAND NO. | SERVICES AND PURPOSE | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 1. | 211—Parliament State/Union Territory Legislature | 2,92,000 |
| 2 | 213—Council of Ministers. | 2,61,000 |
| 3. | 214—Administration of Justice. | 4,09,000 |
| | 215—Election | 1,00,000 |
| | TOTAL DEMAND NO. 3 : | 5,09,000 |
| 4. | 220—Collection of Taxes on Income & Expenditure. | 3,000 |
| | 229—Land Revenue. | 12,17,000 |
| | 230—Stamps and Registration. | 80,000 |
| | TOTAL DEMAND NO. 4 : | 13,00,000 |
| 5 | 239—State Excise. | 1,35,000 |
| | 245—Other Taxes & Duties on Commodities & Services. | 1,000 |
| | TOTAL DEMAND NO. 5 : | 1,36,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 6. | 241—Taxes on Vehicles, | 30,000 |
| | 344—Other Transport & Communication (Contribution to Postal Department) | 34,000 |
| | TOTAL DEMAND NO. 6 : | 64,000 |
| 7. | 254—Treasury & Accounts Administration. | 1,08,000 |
| 9. | 252—Secretariat General Service. | 8,32,000 |
| | 265—Other Administrative Services. ( Vigilance ) | 20,000 |
| | 265—Other Administrative Services. ( Guest House ) | 41,000 |
| | 295—Other Social and Community Services ( Celebration of Republic Day ) | 25,000 |
| | TOTAL DEMAND NO. 9 : | 9,18,000 |
| 10. | 253—District Administration. | 11,89,000 |
| 11. | 255—Police | 79,48,000 |
| | 260—Fire Protection and Control. | 2,36,000 |
| | 265—Other Administrative Services. ( Civil Defence ) | 55,000 |
| | 265—Other Administrative Services. ( Home Guard ) | 4,94,000 |
| | 344—Other Transport and Communication Services ( Wireless Planning and Co-ordination ). | 5,58,000 |
| | TOTAL DEMAND NO. 11 : | 92,91,000 |
| 12. | 256 Jails | 3,00,000 |
| | 296—Secretariat Economic Services. ( Evaluation Organisation ). | 43,000 |
| | 304—Other General Economic Services. ( Economic Advice and Statistics ). | 3,69,000 |
| | TOTAL DEMAND NO. 12 : | 7,12,800 |
| 13 | 247—Other Fiscal Services. ( Promotion of Small Savings ). | 10,000 |
| | 258—Stationery and Printing. | 3,58,000 |
| | 265—Other Administrative Services. ( Pay Commission and Other Expenditure ). | 33,00,000 |
| | 266—Pension and Other Retirement Benefits. | 4,25,000 |
| | TOTAL DEMAND NO. 13 : | 40,93,000 |
| 14. | 259—Public Works. | 70,69,000 |
| | 277—Education (Buildings). | 3,12.000 |
| | 280—Medical (Buildings). | 81,000 |
| | 282—Public Health, Sanitation and Water Supply. | 67,000 |

বিধান সভায় অনেক কিছু বলেছি, মাঠে ঘাটে যেমন বক্তৃতা করেন, তেমনি বিধান সভাটাকে মাঠ ঘাট মনে করে, জনসভা মনে করে, এই জিনিষটা এখানে নিয়ে এসেছেন, এর মধ্যে সরবস্থ কিছু নাই। আমরা উনাকে সমর্থন করতাম, উনি যদি বলতেন কৃষকদের উন্নতির জন্য আরও জলসেচের ব্যবস্থা করা হউক, কৃষি ভূমিতে সার দেওয়ার জন্য সারের সরবরাহ আরও দ্রুত করা হউক, এইসব কথা যদি বলতেন, তাহলে কৃষকদের বিরাট একটা উপকার হত। সেটা তিনি করেন নি। তিনি বলেছেন খাজনা মকুবের জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অমরেন্দ্র শর্মা বলেছেন যে ধান সংগ্রহ-এর জন্য সরকার গ্রামের কৃষকদের উপর বিরাট অত্যাচার করেছেন। এটা একটা পলিটিক্যাল দৃষ্টিকোন থেকে বলেছেন। সারা ত্রিপুরার কথা উনারা জানেননা। আজকে ত্রিপুরার মানুষ সরকারের হাতে ধান, চাউল তুলে দিতে ব্যস্ত, কারণ ধান চালের দাম কমে যাবে কৃষক ন্যয্য দাম পাবে না, তাই সরকার প্রকিউরমেন্টে করেছেন। সরকার লেভি করেন নি। সরকার ধান সংগ্রহ করছেন কৃষকদের ইচ্ছার উপর। আমি বিলোনীয়া, সাবরুম, অমরপুর সব জায়গায় ঘুরেছি। আমি দেখেছি কৃষক স্বেচ্ছায় ধান দিচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ধান লেভি করা হচ্ছে কিন্তু ত্রিপুরা সরকার পঞ্চায়েতের মারফত, পঞ্চায়েতের উপর সরকার ক্ষমতা দিয়ে কৃষকের কাছে এ্যাপীল করেছেন যে কেন্দ্রীয় সরকার থেকে খাদ্য সংগ্রহ যে করা হত তাতে যদি আমাদের খাদ্য সমস্যা বরাবর থেকে যায়, তাহলে খাদ্যে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে পারব না। আমরা যদি খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে না পারি, তাহলে অন্যান্য উন্নয়ন মূলক কাজে হাত দিতে পারব না। তাই কৃষকের কাছে আবেদন করেছেন সরকার যে আপনারা আমাদের হাতে যদি আপনাদের উদ্বৃত্ত ধান চাল তুলে দেন, তাহলে আমরা আরও উন্নয়নমূলক কাজ করতে পারব, যেমন স্থানীয় বাঁধ দেওয়া, সীজন্যাল বাঁধ ইত্যাদি দিয়ে আবার বোরোর উপর জোর দিতে পারব। তাতে কৃষক ভীষণ উৎসাহী। তাই কৃষকের কাছে অ্যাপীল করেছিল যে আপনারা ধান সরকারের হাতে তুলে দিন। তাহলে আমরা অন্তত খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারব এবং আরও কি কি সুব্যবস্থা করব। অস্থায়ী বাঁধ, স্থায়ী বাঁধ ইত্যাদিতে কৃষক ভীষণ উৎসাহী, ভীষণভাবে চাষ বেড়ে গেছে। এবারের বোরো ফসল যা হয়েছে, গতবারের চেয়ে এবার দেড় হবে। যদি বৃষ্টি হয় তাহলে দ্বিগুণ হবে। তাই কৃষক আজকে ঐ বোরোর দিকে লক্ষ্য করে সরকারের হাতে ধান দিতে চান। বিরোধী দলের সদস্যরা যেটা চান যে সরকার ধান সংগ্রহ যদি না করেন তাহলে যারা কালোবাজারী, যারা মজুতদার, তাদের হাতে যদি ধান চলে যায় তাহলে তারা কৃত্রিম উপায়ে বাজারে দাম বাড়াতে পারে। তাদের সঙ্গে কৃত্রিম একটা লেন-দেন হয়। সেটা তারা চান। আজও অমরেন্দ্র বাবুকে আমি বলছি চলুন, ঋষ্যমুখে চলুন, কৃষ্ণনগরে চলুন বাইখোড়ায়, চলুন গতাই, বিলোনীয়ার যে কোন জায়গায় আপনারা যান, সেখানে ৩৩টা সেন্টারে প্রতিটিতে এখনও ৭০ টাকা করে ধান দিচ্ছে, ধান দিতে চায় কৃষক। তারা এখানে বসে শুধু ফাঁকা আওয়াজ করছেন। সমগ্র ত্রিপুরার খবর তারা জানেন না শহরে থাকেন তো, শহরের বাবুদের কথা তারা শোনেন। যারা মজুতদার, যারা কালোবাজারী যারা বুর্জোয়া, যারা পেটি বুর্জোয়া তাদের থেকে আদায়ের একটা সুযোগ পান। সাধারণ

মানুষের দিকে তাদের লক্ষ্য নাই। সেই দিকে লক্ষ্য রেখে এই বিধান সভায় তারা রিজুলিউশান আনেন নি। খাজনাটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে কৃষকের আয়ের পথ বৃদ্ধি করা, কৃষক যাতে আরও ফসল বাড়াতে পারে তার উপর জোর দিয়ে এইরকম রিজুলিউশন আনলে আমরা নির্বিবাদে এর সঙ্গে একমত হতাম। কিন্তু উনি সেই কথা বলেন নি। উনি বলছেন খাজনা মকুব করার কথা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিধান সভায় যে রিজুলিউশন তারা এনেছেন সেটা বিশেষ রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে এনেছেন। এর সম্পূর্ণ বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটী স্পীকার :**— শ্রী অনিল সরকার।

**শ্রীঅনিল সরকার :**— মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, অভিরাম দেববর্মা যে প্রস্তাব এনেছেন আমি এটাকে সমর্থন করি। ১৩৮০ সনের আগেকার রাজস্ব মকুব করা হোক। ট্রেজারি বেঞ্চের যে সব বন্ধুরা বলেছেন তাঁরা এই কথাটাই বলতে চেয়েছেন যে খাজনার মত একটা সাধারণ ব্যাপার নিয়ে বিরোধী দল থেকে এত ঘাঁটাঘাঁটি করা হল কেন? এটা শুধু এই জন্য যে জনসভায় বলা যাবে যে আমরা তোমাদের জন্য এই সব কাজ করেছি। আমি ওদের জিজ্ঞাসা করতে চাই যে জিনিষটা যদি এতই সাধারণ হয় তা হলে তার জন্য তারা এত ব্যস্ত কেন এবং হাজার হাজার, লক্ষ লক্ষ টাকা খরচ করছেন কেন? আমরা যতদূর জানি বিপুরা সরকার এ পর্যন্ত যে খাজনা মকুব করেছেন এবং যে খাজনা আদায় হয়েছে তার চাইতে অন্ততপক্ষে ৫০ গুণ বেশী তহশীল অফিসের জন্য খরচ হচ্ছে। তাহলে ওঁদের কথা মত যেটা সাধারণ, যেটা ওরা মনে করেন যে কোন কৃষক দিয়ে দিতে পারে অথচ সেটা দেওয়ার জন্য ৪০ বা ৫০ গুণ বেশী খরচ করে আয়ের চাইতে বেশী খরচ করে কেন এই ডিপার্টমেণ্টটা রেখেছেন? তারা এই যুক্তি কিছুতেই পরিষ্কার করতে পারছেন না যে খাজনা আদায় না হলে রাজ্য চলতে পারে না। ভারতবর্ষে জমির খাজনা আদায়ের যে বিভাগটা সেটা সর্বত্র ডেফিসিট। ঘাটতি চলছে, যার জন্য আজকে ভারতবর্ষে নূতন করে এই দিকটা বিবেচনা করা হচ্ছে যে আমরা জমির খাজনা নেব কিনা, না কি ফসলের আয়ের উপর ভিত্তি করে খাজনা নেব। অথচ তারা এর জন্য ব্যস্ত। কারণ তহশীল অফিসটা, খাজনা আদায়ের যে ডিপার্টমেণ্টটা কৃষকের কাছ থেকে খাজনা আদায় করে, তার কোন ভ্যালু নাই। তবু কেন এটা? কারণ এটা ওদের কাছে একটা যন্ত্র যে যন্ত্র দিয়ে সাধারণ মানুষকে বিভিন্ন সময়ে আইনের সুযোগ নিয়ে শোষণ করা চলে। থানা থাকার কথা আইন শৃঙ্খলার নামে। কিন্তু থানার পুলিশের নাম জনগণের কাছে এইভাবে ব্যবহৃত হচ্ছে যে আইন শৃঙ্খলা নষ্ট করার জন্য আছে। ঠিক তেমনি ভাবে খাজনা আদায়ের যে ডিপার্টমেণ্টটা কৃষকের বিভিন্ন দুর্বলতার সুযোগ নিয়ে, তাদের খাজনা দিতে হবে, খাজনা না দিলে তাদের বিরুদ্ধে কেস হবে, তাদেরকে ধরা হবে, তাদের সম্পত্তি ক্রোক করা হবে, তাদের ঘর থেকে গরু মহিষ নিয়ে আসা হবে, তাদের স্থাবর অস্থাবর সম্পত্তি নিলামে ডিক্রি হবে। এই যে রাষ্ট্রীয় যন্ত্র, তুমি যদি আইন না মান তাহলে তোমাদের উপর আমি আইনের সুযোগ নিয়ে যে কোন আক্রমন আনতে পারি। মানুষ বুঝে যে তার অর্থনৈতিক দুর্বলতার সুযোগ নিয়ে তার রাজনৈতিক দুর্বলতার সুযোগ নিয়ে এইগুলি করা হয়ে থাকে। সে বুঝে যে এই রাজ্যে বাস করে তাদের খাজনা দেওয়া উচিত। এটা একটা

গণতান্ত্রিক ধারণা। কিন্তু এটাও বুঝি যে খাজনা দেবার মত আমার কোন অবস্থাই নাই। কিন্তু যারা শাসক গোষ্ঠি, খাজনা আদায়ের যন্ত্র যাদের হাতে তারা বুঝে যে মানুষের এই সুযোগ নিয়ে এত বেশী টেরোরাইজ করতে হবে যে যে কোন উস্যুতে তাদের আমরা কন্ট্রোল করতে পারি। কাজেই ধনতান্ত্রিক রাষ্ট্রের যে দৃষ্টি কোণ যে প্রতিটি দপ্তরকে তুমি এমনভাবে সাজিয়ে রাখ যে এটা যেন একটা নিপীড়ণের যন্ত্র হয়। যে জন্য মার্কস বলেছেন যে রাষ্ট্রীয় যন্ত্রটা শোষণের এবং নিপীড়ণের যন্ত্র। এটাকে যতক্ষণ পর্য্যন্ত ভাঙ্গতে না পারা যায় ততক্ষণ মুক্তি আসতে পারে না। খাজনা আদায় তুলে দেওয়াটা এবং ডিপার্টমেন্টটাকে তুলে দেওয়ার পেছনে আমি মনে করি না যে এমন একটা কিছু আছে যন্ত্রটাকে ভেঙ্গে দেওয়া হচ্ছে। কিন্তু আমি একটু মনে করি যে, যে যন্ত্র মানুষকে নিপীড়ণ করতে আসে, যে যন্ত্র মানুষকে টেরোরাইজ করে, যে যন্ত্র গরীব মানুষের উপর আঘাত করে তার বিরুদ্ধে আমাদের বলা উচিত এবং ওটাকে যদি বাতিল করে দেওয়া যায় তা হলে গরীব মানুষের সাহস বাড়বে এবং এই ধনতান্ত্রিক রাষ্ট্রে অত্যাচারীর শাসন ব্যবস্থায় যেখানে জনগণের সাহসকে বাড়িয়ে দেওয়া যায় যে কোন ব্যাপারে সেই জনগণের সাহসকে বাড়িয়ে দেওয়া উচিত। তারা বলেছেন এই কয়েক সনে যে খাজনা মকুব হয় নি সেই কয়েকটা নাম বলা হয়েছে। এটা অত্যন্ত পরিষ্কার ব্যাপার। কিন্তু পরিষ্কার আছে যে ১৩৮০ সনের আগের খাজনা মকুব কর। তারা বলেছেন যে এই সনের খাজনা কি করে মকুব করবে। এই সনের তো কোন কথাই নাই। আমরা আগের সনের কথা কেন বলছি? ত্রিপুরার মানুষ গরীব এবং ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ব্যাকওয়ার্ড, সবচেয়ে অনুন্নত ত্রিপুরার কৃষক। ত্রিপুরার অর্থনীতি কৃষি ছাড়া আর দ্বিতীয় কোন রাস্তা নাই। শিল্পে ত্রিপুরা সবচেয়ে অনুন্নত। কাজেই ত্রিপুরার জনগণের জীবন জীবিকার একমাত্র রাস্তা কৃষি। সেই কৃষিতে শতকরা ৪ শতাংশ জমি আজও সেচের আওতায় নেওয়া গেল না। বছরের পর বছর বন্যা হয়, খরা হয়। এর ফলে ত্রিপুরার শতকরা ৮০ জন কৃষক তাদের কৃষির উৎপাদিকা শক্তি কমে যাচ্ছে। বন্যায় ফসল কম হচ্ছে, খরায় ফসল কম হচ্ছে। এর সংগে দ্রব্যমূল্য বৃদ্ধি, এটা সাংঘাতিক ব্যাপার। বন্যায় ফসল কম হয়েছে, খরায় ফসল কম হয়েছে আর এর সংগে দ্রব্যমূল্য বৃদ্ধি, এটাতো সাংঘাতিক ব্যাপার। এই ত্রিপুরা রাজ্যের শতকরা ৭০ ভাগ লোক যারা দরিদ্র রেখার নীচে আছে, অর্থাৎ যার ৫ জনের একটা পরিবার আছে, সে মাসিক ১০০ টাকা খরচ করতে পারে না। সেই অবস্থায় ওদের থেকে খাজনা আদায় করার কোন নৈতিক অধিকার এই সরকারের নাই। কাজেই এই দৃষ্টি কোণ থেকে এই প্রশ্নটাকে আমরা তুলে ধরতে চাইছি যে গরীব মানুষ যখন বাঁচতে পারছে না, ওরা বলছেন এবার দেড়গুণ ফসল বেশী হয়েছে এবং সরকার তার প্রকিউরমেণ্ট পলিসি প্রয়োগ করে কৃষকদের কাছ থেকে ন্যায্য মুল্যের সেই ধান সংগ্রহ করেছে। ত্রিপুরার স্বার্থে জানি না ওরা এই কথা স্বীকার করবেন কিনা, স্যার, যদি তারা বুকে হাত দিয়ে বলেন তাহলে জানবেন যে ত্রিপুরার স্বার্থে টনুনি, টাউট এবং দালালরা প্রকিউরমেণ্টের নামে কি লুঠতরাজ করছে, এটা বিরোধী দলের নেতা রাইমা শর্ম্মার কথা উল্লেখ করে বলেছেন এবং বিভিন্ন জায়গাতে অন্ততঃ পক্ষে ১২ আনা ক্ষেত্রে দেখা গিয়েছে যে সরকারী দরে তারা ধান সংগ্রহ করেছে অবশ্য যারা ধান দিচ্ছে তাদেরকে অর্দ্ধেকের জন্য রিসিপট দেওয়া হয়েছে আর বাকী অর্দ্ধেকের

জন্য রিসিপ্ট দেওয়া হয় না, এটা ব্রেক আউট হয়ে গিয়েছে। এবং তারা ২২ টাকা দরে নিয়েছে এবং যখন সংগে সংগে তারা দাম চেয়েছে, তাদেরকে বলছে যে হ্যাঁ, ২২ টাকা দরে দিতে পারি, এখন বেশী টাকা নেই, আর যদি সরকারী ন্যায্য দর চাও তাহলে তোমাদেরকে পরে টাকা নিতে হবে। এভাবে আরও নানাভাবে হয়রানি করে এবং ভয় দেখিয়ে, এই টিন দিয়ে, ঢেউ টিনের লোভ দেখিয়ে বা লোনের লোভ দেখিয়ে এবং গাঁও প্রধানদের বাড়ীঘর ইত্যাদির সুযোগ দেওয়ার নাম করে, প্রকিউরমেন্টের নামে খাদ্য শস্য সংগ্রহ করা হচ্ছে। কিন্তু দরটা কোথায়? ওরা বলছেন দেড়গুণ ফসল বেশী হয়েছে, তা যদি হয়ে থাকে তাহলে তো ধানের দাম দেড়গুণ কমে যাওয়া উচিত। এখন আগরতলা বাজারে চাউলের দাম আড়াই টাকা কে. জি, কেন? আর মফস্বলের সওয়া দুই টাকা চাউলের কে, জি,। আষাঢ় মাস পর্য্যন্ত সেটা হয়তো ৩।৪ টাকায় চলে যাবে এবং তাতে আশ্চর্য্য হবার কোন কিছু থাকবে না। কারণ প্রকিউরমেন্টের নামে তারা খানিকটা সুযোগ করে দিয়েছে, যারা ধান চাউলের চোরা কারবার করে তাদেরকে সুযোগ করে দিয়েছে। কাজেই আজকে সেটা ব্রেক হবেই। কাজেই ত্রিপুরা রাজ্যের কৃষক যারা শতকরা ৮০ জন, যারা দরিদ্র রেখার নীচে বাস করে, যাদের ক্রয় ক্ষমতা নাই......

**শ্রীচন্দ্র শেখর দত্ত** :—পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে রিজলিউশানটা হচ্ছে খাজনা মকুবের প্রশ্নে, কিন্তু প্রকিউরমেন্টের কথা আসছে কেন, আমি এটা বুঝতে পারছি না।

**শ্রীঅনিল সরকার** :—বুঝবেন কেন, মাথায় যে কিছু নেই। কাজেই এই যে অবস্থা, আমি যে কথা বলতে চেয়েছিলাম মানুষের দুর্গত অবস্থা, এটাকে বুঝতে গেলে একটু পিছনে যেতেই হবে। এবং সেখানে গত বিধান সভায় সাড়ে সাত কানি পর্য্যন্ত জমির খাজনা মকুবের প্রস্তাব পাশ হয়েছিল, কিন্তু তারা সেটাকে কার্য্যকরী করছেন না, কেন? ডম্বুর প্রকল্প কেন্দ্রীয় কোন মন্ত্রীর স্ত্রী কনট্রাক্টরের সংগে যুক্ত এবং সেখানে ৩ কোটি টাকাকে ১৪।১৫ টাকা করার জন্য এবং তারা সেখানে কোটি কোটি টাকা ডেমেজ করতে পারেন অথচ ত্রিপুরার জনগণের যে প্রাপ্য, ত্রিপুরার লক্ষ লক্ষ গরীব কৃষকের যে প্রাপ্য, তাদের টেক ধরে আজকে যে টান দেওয়া হচ্ছে, সেখানে এই খাজনা মকুব করতে তারা রাজী নয়। যার জন্য তারা আইন রচনা করছেন, কিন্তু সেটাকে কার্য্যকরী করছেন না কেন? কাজেই এটাই প্রশ্ন, রাজ্যের মধ্যে যারা জোতদার রাজ্যের মধ্যে যারা বড় বড় লোক অথবা রাজ্যের মধ্যে যারা কালোবাজারী, তাদের স্বার্থকে রক্ষা করাই হল, এই সরকারের প্রধান এবং প্রথম উদ্দেশ্য। নির্বাচনের সময় তারা জনগণকে ভাওতা দেন যখন এই বিধান সভায় আসেন তখন তাদের কথা তারা একেবারে ভুলে যান। কাজেই তাদের এই প্রস্তাব সম্পর্কে উন্নাসিকতা থাকতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যদি তাদের বিবেক বলতে কিছু থাকে, তাহলে ত্রিপুরা রাজ্যের জনগণের বাস্তব অবস্থাকে বুঝে, সেটাকে উপলব্ধি করার এখন সময় আছে, তাদের। তাই আমি মনে করি তারা এই প্রস্তাবকে সমর্থন করবেন। এটা শুক্রবারের একটা ব্যাপার নয়, এটা ত্রিপুরার জনগণের ব্যাপার যেটা গত বিধান সভাতে যেখানে অনেক কংগ্রেস সদস্যও ছিলেন, যেকথা মাননীয় সদস্য নিশিবাবুও বলেছেন। কাজেই সেদিকে তাদের যাওয়া উচিত এবং সে দিক দিয়ে আজকে আমি তাদের কাছে আবারও আবেদন করছি যে এই প্রস্তাবকে আজকে গ্রহণ করা হউক। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**—শ্রীগুনপদ জমাতিয়া।

**শ্রীগুণপদ জমাতিয়া** (কক্‌বরক) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনিনি যে সদস্য অভিরাম দেববর্মা যে বেসরকারী প্রস্তাব নারিগমানি, আবনঅ আঙ সম্পূর্ণ সমর্থন খাইঅ। তামনি সমর্থন মা খালাইলাঙ, আবনি কয়েকটা কক্ কাঙ অরঅ অ হাউস অ ছানা নাইঅ। যে বর্ত্তমান কৃষকনি অবস্থা, এই দিক দিয়া চিন্তা খাই নাইগালাই, তিনি অরঅ যে বঅ প্রস্তাব নারিখমানি বঅ ন্যায্য, বন যতনঅ রুলিং ফাইছিঙনি সদস্যরগ বঅ সমর্থন খাইনা বানা অঙজাগ। যারা কৃষকনি দরদী খাইঅই কৃষকনঅ যে হারিম-নানি চিন্তা তুই-অই তিনি অরঅ যদি বরগ সত্যি-কারি নঅ এই বিধান সভাঅ আচুগুই আলোচনা খাইনা ছিনকাই, সমস্ত ত্রিপুরা রাজ্যনি যারা গরীব অংশ বরগ-নঅ চুনামনানি চিন্তা খাই তংমা তঙখালাই. তিনি নিশ্চয় অ প্রস্তাব-নঅ বরগ সমর্থন খাইয়ানু আঙ আশা অ। তবে ছামায়া, শাসক গোষ্টিনি মহিমা বাহাইকে অবস্থাঅ ধারক থাঙনাই। হয়তো, আঙ ছা মানঅ তিনি এই সরকার, এই শাসক সরকার কোনদিন বঅ গরীবনি সমস্তানি সমস্যা সমাধান খাইনানি বাগুই এই সরকার আ। তবু আঙ অনুরোধ নারিগঅ তিনি ওই কৃষকরগ নঅ একমাত্র রক্ষা খাইনানি ছিনকালাই যে অরঅ কতগুলি প্রস্তাব নারিখ মানি, আবনঅ সমর্থন খাইয়ানু হিনুই আঙ অনুরোধ খাইঅ! কারণ বর্ত্তমান যে কৃষকনি অবস্থা, বাহাই অবস্থা কালাই তঙ আবনঅ চুঙ লক্ষ্য খাই নাহানানি বাস্তা। লক্ষ্য খাইকে তাম নুক? যখন কৃষকরগ গত বছর-অ খরানি গুনে মনুষ্য অস্তিত্ব কুরুইখা বরগ তিনি প্রত্যেকটি মনুষ্য-নঅ মহাজননি আরঅ ঋণগ্রস্ত, এবং তাই নিজিনি মুছুক, আলনি মুছুক পর্য্যন্ত ফালুই, বরগ যে সমস্ত তাই তংমানি হিনুই আশা কুরুইখা। বরগ সমস্ত হাত খালি অঙ থাঙ বাইখা। কৃষকরগনি এই সমস্ত হাত খালি অবস্থাঅ সরকারনি খানি যখন বরগ অনুরোধ খাইকা যে, চুনঅ আল বলদ. মাইচুলুই, সার রুদি বা তুই রুদি চুনঅ। কৃষি উন্নতি খাইনানি বাগুই সুযোগ রুদি। আবনি পরিপ্রেক্ষিতে চুঙ ছামায়া বরগ আদায় খাই নাই মাখা। আঙ নুগঅ, অন্তত পক্ষে আনি কনষ্টিটিউসনঅ আঙ নুগঅ যে আজ পর্য্যন্ত একটা জলসেচনি ব্যবস্থা কুরুই। শুধু যেখানে ছড়া তঙগঅ আরঅ কিছু কিছু টেম্পরারী বান্ধ রুঅই, সিজনেল বান্ধ হিনুই কিছু খাইকা। কিছু কিছু খাইমানি যখন বরগ ফসলনি সময় পার অঙ থাঙগঅ। বনি পরে চুঙ তাম নুক-খা? যে কৃষি যখন মুমুষা মাচায়া—তুই,মা নুঙ-ইয়াতুই বরগ ভিক্ষা ঝুলি খাই-অই বরগ কোনমতে মাচিলুই সংগ্রহ খাই অই যখন ফসল কিছু খাইকা,আবঅ ওয়াতুইনি তুই বাই ফসল হাম-মা সময়অ তিনি মন্ত্রীরগ প্রচার খাই গ্রামে গঞ্জে থাঙগুই—এই চিনি সরকার খরা মোকাবিলা খাই মানমাহা। তিনি অনেক ফসল উন্নতি অঙলাহ। দেশঅ তাই অভাব কুরুইখা· অভিযোগ কুরুইখা। আবতুই বরগ আওরাইখা। আওরাই, যখন নাকি বন্যা ফাইকা, বন্যানি পরিপ্রেক্ষিতে বরগনি কক ছানানি তঙ। বন্যা মোকাবিলা খাইনানি বরগ কোন প্রস্তুতি নাই মায়া। বনঅ চিন্তা খাই থাঙ-ইয়া, মাননীয় স্পীকার স্যার, আমাকে আর পাঁচ মিনিট সময় দিন।

**মিঃ ডেঃ স্পীকার :**— না এত সময় দেওয়া সম্ভব নয়, দুই মিনিট।

**শ্রীগুণপদ জমাতিয়া :**— এই অবস্থাঅ তিনি কৃষক এমন দুরবস্থাঅ কালাই তঙগ, যে যখন উৎপন্ন কিছুটা খাই-অই প্রত্যেকটা কৃষকরগান বুখা সন্তোষজনক অঙখা। কিন্তু হঠাৎ-খে

যখন কৃষকরগনি হাতে অ ফসল কা-অ আফুরু খেন সারা ত্রিপুরা রাজ্য-ন মাইনি দাম ১৭।১৮।২১ টাকা এর মধ্যে-ন কালাই থাঙকা। আবনি-অ বিধানসভা প্রতিশ্রুতি রুঅ যে প্রত্যেকটি কৃষকরগ-ন ভর্তুকী রুঅই আউস ফসল-ন বরগ ২৬ টাকাথে পাইনা হিনকা। কিন্তু আঙ নুগ, ২৬ টাকা তখন কোন জাগাঅ নজির রুই মায়া, হয়তো কিছু কিছু যারা, টাউন গানানি গরীব কৃষক থেকে কিছুটা আদায় থাই মানথা। যারা ধনী, যারা নাকি মহাজন বরগ-ন ১৭।১৮ টাকা থে পাই খিবি-অই আউস ফসল চিনি কৃষকরগ-ন এই ন্যায্য দর রুনানি হিমানি আবনি থেকে বঞ্চিত থাই থাঙকা। তারপরে তাম চুক? আমন ফসল, ঠিক আমন ফসল যখন উন্নতি দিক দিয়া, কৃষক-রগ যথেষ্ট ফসল মানথা অব ঠিক। তবে যে মানানি বরগ আশা থাইমানি অবনি কমপক্ষে ৩ ভাগে ১ ভাগ বরগনি কমি থাঙকা—এই বন্যানি ফলে। আবনি-অ তাম থাইকা? এই সরকার ২৮·২০ পয়সা থে প্রত্যেকটি গরীব কৃষক-ন ভর্তুকী রুঅই পাইনা হিনুই ছাকা। কিন্তু বরগনি প্রথম তারিখ বছুক রিখা? ডিসেম্বর মাসনি লাষ্ট ডেট পর্যন্ত রুঅই রুঅ। এই অবস্থা-অ সমস্ত বরক ন্যায্য পাওনা থেকে বঞ্চিত অঙ থাঙকা। আর পাট, পাটনি দিক দিয়া বরগ যখন ৭০/৭১ টাকা অঙ তঙগ, আবনি পাট যখন তৈয়ারী অঙ-ইয়াথ মজুতদারনি হাতে যখন পাট তঙগ, আবনি চল্লিশ ৪০/৫০ টাকা। যখন কৃষকনি হাতে পাট ছককাইঅ ১৭/১৮ টাকা। বরগ এইভাবে সম্পূর্ণ দিক দিয়া ন্যায্য মূল্য থেকে বঞ্চিত থাই তঙগ। এই অবস্থা-অ তিনি কক তঙগ যে, যখন খরা, বন্যা অঙগা হিনকালাই থাজনা. অ কৃষকরগন মকুব রিনানি কক। কিন্তু ই মকুব আবনি বাগুই চুঙ হিন কৃষকরগ,—অরনি অ সদস্য-রগ যতন সমর্থন থাই-অই যাতে কৃষক-ন এই দুর্ভোগ থেকে রক্ষা থাইয়ানু হিনুই—আঙ হাহথেন এই প্রস্তাবনি উপর সমর্থন থাই-অই আনি বক্তৃতা শেষ থাইকা।

॥ বঙ্গানুবাদ ॥

**শ্রীগুণপদ জমাতিয়া :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ এখানে সদস্য অভিরাম দেববর্মা যে বে-সরকারী প্রস্তাব রেখেছেন আমি এই প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। কেন সমর্থন করছি সেই সম্পর্কে কয়েকটি কথা আমি এই হাউসের সামনে রাখছি। বর্তমান কৃষকদের অবস্থার দিক দিয়ে চিন্তা করে দেখলে আজ তিনি যে এখানে প্রস্তাব এনেছেন সেটা ন্যায্য এবং রুলিং পার্টির সদস্যদেরও এই প্রস্তাবকে সমর্থন করা উচিত। যারা কৃষকের দরদী সেজে কৃষকের কল্যান চিন্তা করে সত্যি যদি এই বিধানসভায় বসে আলোচনা করতে চান এবং সারা ত্রিপুরা রাজ্যের সমস্ত গরীব শ্রেণীর মানুষের উন্নতির চিন্তা যদি তারা করে থাকেন তাহলে এই প্রস্তাবকে তারা নিশ্চয়ই সমর্থন করবেন—আমি আশা করি। তবে শাসক গোষ্টির মহিমা বলা যায় না তারা কি ভূমিকা নেবেন। হয়তো, আমি জানি যে এই গরীব মানুষের সমস্যা সমাধানের জন্য কোন দিন এই সরকার নয়। তবু আমি অনুরোধ রাখছি যে আজ কৃষকদের রক্ষা করতে হলে এখানে যে কতগুলি প্রস্তাব রাখা হয়েছে সেগুলিকে তারা সমর্থন করবেন। কারণ বর্তমানে কৃষকদের অবস্থা কি স্তরে গিয়ে পৌঁছেছে সেটা আমাদের লক্ষ্য করার বিষয়। লক্ষ্য করলে আমরা কি দেখি? যখন গত বছরের খরার ফলে কৃষকদের অস্তিত্ব বিপন্ন হয়ে উঠেছিল, তখন প্রত্যেকটি গরীব কৃষক মহাজনের কাছে ঋণগ্রস্থ হয়েছিল এবং

নিজেদের হালের গরু পর্য্যন্ত বিক্রী করে সবকিছু হাতছাড়া করতে বাধ্য হয়েছিল। সমস্ত কিছু হাতছাড়া করে তারা নিঃস্ব হয়ে পড়েছিল। কৃষকদের এই ভয়াবহ অবস্থায় সরকারেরকাছে তারা আবেদন করেছিল আমাদের হালের বলদ বীজ ধান ও সার দেওয়া হোক এবং জলের ব্যবস্থা করুন। কৃষি কাজ করার সুযোগ আমাদের দিন। এই পরিপ্রেক্ষিতে আমাদের জানা নেই যে তারা তাদের দাবী আদায় করে নিতে পেরেছে। আমি দেখি অন্তত: আমার নির্ব্বাচনী এলাকায় আমি দেখতে পাই যে আজ পর্য্যন্ত একটা জলসেচের ব্যবস্থা সেখানে নেই। শুধু যেখানে ছড়া আছে সেখানে সিজনেল বাঁধ বলে কিছু কিছু টেম্পরারি বাঁধ দেওয়া হয়েছে। যখন এগুলি করা হয়েছিল তখন কিন্তু চাষাবাদের সময় পার হয়ে গিয়েছিল। এর পরে আমরা আরো কি দেখলাম ? অনাহারে অর্দ্ধাহারে ভিক্ষার ঝুলি কাধে নিয়ে কোন মতে বীজধান সংগ্রহ করে যে কিছু কিছু কৃষি তারা করেছিল সময়মত বৃষ্টিপাতে ফলে সেই কৃষি ভাল হয়েছিল। তখন মন্ত্রীরা গ্রামে গ্রামে গিয়ে প্রচার সুরু করেন যে আমাদের সরকার খরা মোকাবিলা করতে সক্ষম হয়েছে। দেশে আর অভাব নেই। অভিযোগ নেই। এইরকম বুলি তারা আওড়িয়েছেন। কিন্তু যখন বন্যা দেখা দিল, এই বন্যার পরিপ্রেক্ষিতে তাদের মুখ বন্ধ হয়ে গেল। বন্যা প্রতিরোধ করার জন্য তারা কোন প্রস্তুতি নিতে পারলেন না যেহেতু আগে থেকে কোন পরিকল্পনা ছিল না। মাননীয় স্পীকার স্যার, আমাকে আর পাচ মিনিট সময় দিন।

**মি: ডেপুটি স্পীকার** :— না. এত সময় দেওয়া সম্ভব নয়, দুই মিনিট।

**শ্রীগুণপদ জমাতিয়া** :— এই দুরবস্থার মধ্যেও যখন তারা ফসল উৎপন্ন করতে পেরেছে তখন স্বাভাবিক কারণেই তারা কিছুটা শান্তনা পেয়েছিল। কিন্তু তারা ঘরে ফসল তুলল তখন হঠাৎ করে ধানের মুল্য ১৭ | ১৮ | ২১ টাকার মধ্যে পড়ে গেল। এই ব্যাপারে এই বিধান সভায় প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে সরকার ভতুর্কী দিয়ে ২৬ টাকা দরে কৃষকের কাছ থেকে আউস ধান ক্রয় করবে। কিন্তু আমি দেখেছি কোন জায়গায় এই ২৬ টাকা দরে সরকার ধান ক্রয় করেছে এমন কোন নজির নাই। হয়তো. টাউনের কাছাকাছি কিছু কিছু কৃষকের কাছ থেকে এই দরে ক্রয় করেছে। যারা ধনী যারা মহাজন তারা আগেই ১৭ | ১৮ টাকা দরে ক্রয় করার ফলে সরকারের প্রতিশ্রুত এই দর থেকে আমাদের কৃষকের বঞ্চিত হয়। তার পরে কি দেখি ? আমন ফসল কৃষকেরা যথেষ্ট পেয়েছে একথা ঠিক. তবে তারা যতটুকু আশা করেছিল বন্যার ফলে এর ১ ভাগ কম ফসল পেয়েছে। তখন কি করা হল ? সরকার ঘোষণা করেছিল ভতুর্কী দিয়ে ২৮'২০ পয়সা দরে কৃষকের ধান ক্রয় করা হবে। তাদের দেওয়া তারিখ কত ছিল. ডিসেম্বরের লাষ্ট ডেট পর্য্যান্ত ধার্য্য করা হয়. কিন্তু এই অবস্থায়ও সমস্ত মানুষ এই ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছে। আর পাটের দিক দিয়া, পাট যখন মজুতদারদের হাতে মজুতকৃত থাকে এবং কৃষকেরা যে সময় ঘরে পাট তুলতে পারেনি তখন পাটের দর থাকে ৪০ | ৫০ টাকা। আর যেই মাত্র পাট কৃষকের ঘরে আসে তখন দাম নেমে যায় ৩০ | ২৮ টাকায়। তারা এইভাবে ন্যায্য মূল্য থেকে কৃষকদের বঞ্চিত করে থাকে। এই অবস্থায় আজ কথা আছে যে খরা বন্যা ইত্যাদি দুর্যোগ দেখা দিলে কৃষকদের খাজনা মকুব করা হবে। এই জন্যই আমরা অনুরোধ করছি এখানকার সদস্যগণ যাতে এই প্রস্তাবকে সমর্থন করে কৃষকদের বর্ত্তমান দুর্দ্দশা থেকে রক্ষা করেন। আমি এই বলেই এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তৃতা শেষ করলাম।

**মি: ডে: স্পীকার** :—শ্রী নিরঞ্জন দেব—মাননীয় সদস্য আপনি ৫ মিনিটের মধ্যে শেষ করবেন।

**শ্রীনিরঞ্জন দেব** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অভিরাম দেববর্ম্মা যে বেসরকারী প্রস্তাব এই হাউসে উপস্থিত করেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি। এবং উনি উল্লেখ করেছেন যে ১৩৮০ সনের আগেকার রাজস্ব মুকুব করা হউক এবং বর্ত্তমান ভূমি আইন সংশোধন সাপেক্ষে সাড়ে সাত কানি পর্য্যন্ত জমির রাজস্ব স্থগিত রাখা হউক। আমরা দেখেছি যে ১৯৬০ সনে যেখানে ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট পাশ করা হয় এবং সেখানে উল্লেখ আছে যদি কোন বছর খরা এবং বন্যা হয় তাহলে সেই বছর কৃষকদের খাজনা মকুব করা হয় এটা আমরা দেখেছি। এবং এই সম্পর্কে মাননীয় সদস্য পরিষ্কারভাবে তিনি এখানে বক্তব্য রেখেছেন। আমি বলতে চাই যে আজকে আমরা দেখছি যে গত খরা এবং প্লাবনে কৃষকদের মারাত্মক ক্ষতি হয়েছে এবং এই বিধান সভায় এই সম্পর্কে আমরা অনেক আলোচনা করেছি এবং মাননীয় রাজ্যপালও উনার ভাষণে এজন্য খুব দুঃখ করেছেন যে অভূতপূর্ব খরা এবং বন্যার ফলে কৃষকের মারাত্মক ক্ষতি হয়েছে—এবং রাজ্যের উন্নয়নমূলক কাজের ব্যাঘাত হয়েছে। সুতরাং আমরা দেখছি এই কৃষকেরা তাদের যে উৎপন্ন পণ্য তাদের যে কৃষিজাত দ্রব্য সেটার জন্য তারা ন্যায্য মূল্য পাচ্ছে না। পাট, তিল, কার্পাস, সরিষা, ধান, ইত্যাদির জন্য ঠিক মত দাম পাচ্ছে না। আবার অন্যদিকে দেখা যায় যে তাদের নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য উপরের দিকে যাচ্ছে। সুতরাং আমরা দেখছি তাদের উৎপাদিত কৃষিজাত দ্রব্যের সঙ্গে বর্ত্তমান যে বাজার দর তার কোন সামঞ্জস্য নাই। যার ফলে আজকে কৃষকেরা মৃত্যুর মুখে। সুতরাং ঐ কৃষকেরা তাদের সরকারের কাছ থেকে জলসেচের, সারের এবং কৃষির আধুনিক যন্ত্রপাতি ইত্যাদি তারা পাচ্ছে না। তারা সেই মান্ধাতার আমলের কৃষি যন্ত্রপাতি দিয়ে কৃষির কাজ করেছে যার ফলে দেখতে পাচ্ছি যে প্রাকৃতিক দুর্যোগের ফলে তারা ঠিক ঠিকভাবে কৃষির কাজ করতে পাচ্ছেনা। আমরা দেখছি যেসব বাধ দেওয়া হচ্ছে যে সমস্ত ওভার ফ্লো টিউবওয়েল দেওয়া হচ্ছে এইগুলি যারা কৃষক তারাই পাচ্ছে না যারা প্রকৃত কৃষক তারা বঞ্চিত হচ্ছে। আমরা দেখছি যে আজকের দিনে কিভাবে কৃষকেরা দিনের পর দিন দুর্ভোগে ভোগছে। যখন গরু মরক আসে, যখন গরুর রোগ সৃষ্টি হয় তখন তার প্রতিষেধকের জন্য কোন ঔষধের ব্যবস্থা নেই যার ফলে মাননীয় সদস্য নিশি বাবু উল্লেখ করেছেন যে কৃষকদের গরু মরকের সময় রোগের ঔষধ দেওয়া সম্ভব হয় না, কোন ব্যবস্থা নেই। সুতরাং আজকে এই দিকে লক্ষ্য করা আমাদের দরকার। আর রাজ্যপালের ভাষণের তিনি উল্লেখ করেছেন যে সরকার ৪ ভাগ জমি জলসেচের আওতায় এনেছেন। আজকে আমরা দেখছি যে সব জায়গাতে যারা অ-কৃষক যারা কৃষি কাজ করেন না অন্যকে দিয়ে চাষ করান সেইসব জায়গাতেই টিউব ওয়েল, ওভার ফ্লো, ডিপ টিউব ওয়েল ইত্যাদি দেওয়া হচ্ছে। একটা জায়গাতেও কি পাহাড়ী কি বাঙ্গালী তারা কেউ সেই সুযোগ পাচ্ছে না, সেই সুযোগ থেকে তারা বঞ্চিত হচ্ছে।

**মি: ডে- স্পীকার** :— মাননীয় সদস্য, আপনার সময় শেষ হয়ে গিয়েছে।

**শ্রীনিরঞ্জন দেব** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাকে আর ৫ মিনিট সময় দিন।

**মি: ডে: স্পীকার** :— দুই মিনিটের মধ্যে শেষ করুন ...

**শ্রীনিরঞ্জন দেব** :— কংগ্রেস পার্টির মাননীয় সদস্য সুনীল বাবু প্রকাশ্যে বলেছেন ...

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রোলিং পার্টির সদস্য শ্রীসুনীল বাবু বলেছিলেন সেই ইতিহাসের কথা উল্লেখ করে, আমি এখানে বলতে চাই যে গত শতাব্দীর আগেকার কথা তিনি এখানে উল্লেখ করেছেন। সেই সময়ে ভারত এবং চীনের কি অবস্থা ছিল সেই সম্বন্ধে যেন উনি একটা চিন্তা করেন এবং এখন চীন এবং ভারতের বর্ত্তমান অবস্থাটা একটু চিন্তা করে দেখবেন কি ? যেহেতু আমরা দেখছি এখন খাজনা তাদেরকে দিতে হয় না। তারা ছয় মাস, আমাদের এখানে আটমাস খরাতে যে দুর্ভোগ আমাদের হয়েছে সেই চীনে যদি ৬ মাস না হয় বৎসরও খরা থাকে, বৃষ্টি না হয় সেখানে কৃষকদের কৃষি করার জন্য চিন্তা করতে হয় না। কৃত্রিম উপায়ে সেখানে জলসেচের ব্যবস্থা রয়েছে। তিনি যে বক্তব্য এখানে রেখেছেন সেই বক্তব্য যুক্তিসংগত নয়। আজকে ধান সংগ্রহের ব্যাপারে কৃষকরা যে তাদের ন্যায্য দাম থেকে বঞ্চিত হচ্ছে, আজকে বকেয়া খাজনা মুকুব করার যে কথা উল্লেখ করা হয়েছে—

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনার সময় শেষ হয়েছে, আপনি বসুন।

**শ্রীনিরঞ্জন দেব :—**আমাকে আর দুই মিনিট সময় দেন স্যার। সুতরাং আজকে দেখি যে ধান সংগ্রহের ব্যাপারে কৃষকরা যে ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, যে ভাবে সরকার কৃষকদের কাছ থেকে ধান সংগ্রহ করছে, আমরা দেখছি ন্যায্য দর তারা পায় নি। আমরা অনেক জায়গায় লক্ষ্য করেছি যে ধানের মণ ২৯.২০ এবং ২৮.২০, ২৭.২০ তারা তাদের ধান বিক্রী করতে হয়েছে। আর এই দিকে বাজারে নারকেল তৈল এবং সরিষার তৈল, এক লিটার নারিকেল তেলের দাম ২০ টাকা। যেখানে তাদের এক মণ ধানের দাম, ২৯.২০। সুতরাং আজকে যদি আমরা তুলনা-মূলক ভাবে দেখি কৃষকরা যে ভাবে তাদের ন্যায্য দাম থেকে বঞ্চিত হচ্ছে, এইটা আমরা খুব পরিষ্কার ভাবে দেখতে পাচ্ছি। ধান সংগ্রহের যে কথা ছিল সেখানে ১০ হাজার মেট্রিক টন, কথা ছিল সেখানে তারা নিজেদের মনগড়া ২৫ হাজার মেট্রিক টন পত্রিকাতে ঘোষণা করেছে। আমরা দেখছি যে মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিশালগড়ে মিটিং করতে গেছেন তখন তিনি পঞ্চায়েৎকে বলেছেন যে তোমরা যদি ধান না দেও তাহলে তোমরা কোন সাহায্য পাবে না, তোমরা স্কুল পাবে না এবং অন্যান্য সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হবে। তারা এই রকম ভয় দেখিয়ে ধান সংগ্রহ করেছে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য অভিরাম বাবু যে রিজিলিউশন এনেছেন সেইটা হলো ত্রিপুরা বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছেন যে ১৩৮০ সনের আগেকার রাজস্ব মকুব করা হোক এবং বর্ত্তমান ভূমি আইন সংশোধন সাপেক্ষে সাড়ে সাতকানি পর্য্যন্ত জমির রাজস্ব আদায় স্থগিত রাখা হোক। আজকে আমাদের সরকার শুনতে পেয়েছেন যে এত দহরম মহরম যে খাজনা মুকুব কর, চাষীদের জন্য উনারা একটা বিপ্লব আনবেন কিন্তু তাহলে এই কথাটা কেন ১৩৮০ সনের আগেকার রাজস্ব মকুব করা হোক। তবে রাজস্ব মুকুব করতে হলে সারা জীবনের জন্যই মুকুব করতে হবে। আমাদের সরকার সেই ব্যবস্থাই করিতেছে যাতে সারা জীবনের জন্য রাজস্ব মুকুব করতে পারি, ১৩৮০ সনের আগেকার নয়। আজকে মাননীয় সদস্য অমরেন্দ্র বাবু একটা কথা রেখেছেন এই হাউসের মধ্যে উনি কিন্তু উনার নিজের কথা একটাও রাখতে পারেন নি ঐ যে শচীন বাবু, কি

বলেছেন, শচীন বাবু কোথায় গেছেন. উনার নিজস্ব বক্তব্য আমরা কিছু পাই নি। আর অনিল বাবু, বলেছেন যে এই যে খাজনা আদায়ের ব্যাপারটা এই রকম ভাবে ঘুরিয়ে রেখেছে যে সরকার যদি কোন নাগরিক যদি আইন অমান্য করে তাহলে এই প্যাচে ঝুলিয়ে দিয়ে শাস্তি দেওয়া হবে। আরে এই প্যাচ কেন? আজকে আইন না মানে তো আপনাকে আমি কত রকম ভাবে শাস্তি দিতে পারি, আমার কাছে বহু আইন আছে। সুতরাং এই যে বলেছেন আপনি যে খাজনা আদায়ে অধিকার দানের কথা তার কোন মানে হয় না। এই আইন যদি কেউ না মানে সে যে রকম নাগরিক হোক না কেন তার শাস্তি পেতে হবেই। আর কেউ যদি বলে যে আমি ভারতের আইন মানবো না আমি চীনের আইন মানবো তাহলে তাকে চীনে যেতে হবে। সুতরাং এই কথা নয়, আজকে আমার রাজ্য চালাতে হলে যে যে আইন করার প্রয়োজন তা আমরা করবো এবং যদি না কি মুকুব করলে জনসাধারণের উপকার হয় সেগুলি আমরা মুকুব করবোই। ১৩৮০ সনের আগেকার মকুব করবো না, করতে হলে সবগুলিই মুকুব করবো। তারপর আজকে দেখা যায় উনাদের যে চোখ ফেটে জল বেরুচ্ছে তার কারণ মাননীয় সদস্যরা যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করেছেন সেইগুলি সম্বন্ধে উনারা ওয়াকেবহাল আছেন কিন্তু উনারা ওটাকে টুইসট করে অন্য দিকে নিয়ে গেছেন যে ধানের দর বেড়েছে, ঠিকমত পয়সা দেয় নি। আজকে ত্রিপুরাতে যারা নাকি সরকারের সঙ্গে সহযোগিতা করে ধান সরকারের গুদামে তারা রেখেছে, মজুত রেখেছে তাদের দুর্দিনের জন্য। আজকে সেই দুর্দিনের মজুত তারা রেখেছে। তারা বুঝতে পেরেছে যে দুর্দিনের সময় সেই ধান সরকারের গোদাম থেকে আবার তাদের ঘরে যাবে। সুতরাং এই যে মজুত করার ব্যাপারে নয়, যখন সরকার যদি কোন দুর্ভিক্ষ হয় যখন সরকার সেইটার মোকাবিলা করবেন তখন তারা কোন একটা ইস্যু সৃষ্টি করতে পারবে না তার জন্য তার জাল বুনতে আরম্ভ করেছে। কারণ ইস্যুতো সৃষ্টি করতে হবে। কিন্তু জনসাধারণ তো ইস্যু করার পথ বন্ধ করে দিয়েছে। এই হচ্ছে জ্বালার কথা। তা না হলে আজকে এত গণ্ডগোল করে, বিপ্লব করে, গ্রামে গ্রামে তাদের এত কর্মী আছে. যারা নাকি বেশী দাম তারা নিয়েছে তাদেরকে কেন সরকারী লোকের কাছে দেয় নাই। সুতরাং আজকে যদি করে থাকে তবে তাদেরই কেউ করেছে, ধরিয়ে দিতে পারে না। আজকে আমাদের সরকার যে ব্যবস্থা নিয়েছে তাদের দেখা যায় কোন এলাকায় যদি শস্য হানি ঘটে, ১৯৬০ সনের লিখিত ভূমি রাজস্ব আইনের নিয়মাবলী অনুসারে কোন এলাকার খাজনা মুকুব করতে বা সাময়িকভাবে স্থগিত রাখতে, আমরা যদি দেখি কোন সময় অনাবৃষ্টি হয়, তাহলে আমরা গিয়ে একটা যদি ঘটে বিশাল এলাকা লয়ে দুর্ভিক্ষে যদি জনসাধারণ ভোগে সঙ্গে সঙ্গে সেইটার অ্যাকশন নিতে পারি। কাজেই খাজনা আদায় বন্ধ রাখতে পারি সেখানে। খাজনা আদায় বন্ধ করে যদি প্রয়োজন হয় তো আমরা মুকুব করি তার প্রমাণ এই সরকারই রেখেছে আগে ৫ বৎসরের খাজনা মুকুব করে দিয়ে। কিন্তু আজকে দেখা যায় তারা একেবারে মুকুব করার জন্য উঠে পরে লেগেছে যাদের নাকি জমি-জমা জোতগুলি বেশী আছে। কারণ যারা নাকি গরীব কৃষকরা আছে আমার রাজ্যে তারা যথাসময়ে তাদের খাজনা সরকারের তহবিলে জমা দেয়। কিন্তু যারা নাকি বড় বড় জোতদার জমিদার তারাই সরকারের খাজনা দিতে বিমুখ। অনেক সময় আমরা দেখি খাজনা বাকী আছে ঐ বড় বড় কৃষকের খাজনাই বাকী থাকে, গরীব কৃষকদের খাজনা বাকী নাই। যেসমস্ত এলাকায় ম্যাচারেল

ক্যালামিটিজ এবং প্রাকৃতিক দুর্যোগের জন্য যখন আমরা নাকি দেখতে পাই জনসাধারণের দুর্ভোগ চরমে উঠেছে, তখন সরকার কি করেছে. সরকারের কাজই তার প্রমাণ করে। আমাদের ১৯৭২, ৭০, ৭৫ সনের খাজনা আমরা একবার মকুব করে দিলাম, তারপর আবার ৭৪, ৭৬ সনের খাজনা মকুব করে দিলাম তার পরিমাণ আপনারা যদি আনতে চান, তাহলে বলে দিতে পারি। তবে তার কোন প্রয়োজন নেই। কারণ জনসাধারণ কোন কৈফিয়ত তলব করেনা, কয়েকজন মুষ্টিমেয় লোক যাদের স্বার্থে আঘাত লাগে, তাঁরাই এই নিয়ে কৈফিয়ত তলব করেন। ১৯৭২-৭০ ইং সনে ত্রিপুরার খরা পরিস্থিতিতে বিশেষভাবে ক্ষতিগ্রস্ত লোকেদের এই অবস্থা নিরসনের উদ্দেশ্যে গত ১৩/৭/৭৩ ইং সনে ত্রিপুরা সরকার, সরকারী প্রাপ্য ভূমি রাজস্ব এবং ভূমিহীনদের যে ঋণ দেওয়া হয়েছিল, সেই ঋণ আদায়ের ক্ষেত্রে ধীরে চল নীতি অনুসরণ করেছেন। কারণ আমরা জানি সাময়িক কারনে একটা ফসল যদি না উঠে তাহলে আজকে রিজলুশান নিতে হবে যে সমস্ত খাজনা মকুব করে দাও। তার জন্য এইভাবে রিজলুশান নেওয়ার প্রয়োজন আছে বলে আমার সরকার মনে করেন না। তাদের আমরা সময় দিতে পারি, তাদের গ্রাটুইসাচ রিলিফ, এগ্রিকালচারেল লোন, টেষ্ট রিলিফ নানারকম সুযোগ সুবিধা দিয়ে সরকার যদিও খাজনা আদায় করেন, এই তিন খাতে কৃষককে যে সাহায্য করেছেন আমার সরকার, তার পরিমাণ অনেক বেশ। যারা অপারগ ব্যাক্তি, তাদের যাতে নাকি খাজনা আদায়ের ক্ষেত্রে অসুবিধার সম্মুখীন না হতে হয়, তার জন্য সরকার ওয়াকিবহাল। ১৯৭২-৭৩ ইং সনের উপরোক্ত খরা ক্লিষ্ট ব্যক্তিদের, তারা যাতে ফসল উৎপাদন করতে পারে তার জন্য সরকার টেষ্ট রিলিফের কাজ দিয়ে, খয়রাতি সাহায্য দিয়ে, কৃষি ঋণ দিয়ে, দাদন দিয়ে ইত্যাদি দিয়ে সম্ভাব্য সবরকম ব্যবস্থা গ্রহণ করেছেন। খয়রাতি সাহায্য দেওয়া হয়েছে ৩১ লক্ষ ৯ হাজার. টেষ্ট রিলিফের কাজ দেওয়া হয়েছে—৮৪ লক্ষ ৫৪ হাজার, কৃষি ঋণ ৫৮ লক্ষ ৩০ হাজার, দাদন—৩১ লক্ষ ৪৪ হাজার। সুতরাং যখন নাকি তারা অসুবিধায় পড়বে, অভাবে পড়বে, তাদের কৃষি কাজ ব্যাহত হবে, তখনই আমার সরকার এগিয়ে আসেন তাদের সাহায্য দেখার জন্য। বর্তমান আর্থিক বছরে বন্যায় ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের খয়রাতি সাহায্য, টেষ্ট রিলিফের কাজ ইত্যাদি দিয়ে আমার সরকার সাহায্য করেছেন। খয়রাতি সাহায্য দেওয়া হয়েছে ১৩ লক্ষ ৩৫ হাজার ১২৫ টাকা, টেষ্ট রিলিফ দেওয়া দেওয়া হয়েছে—৮১ লক্ষ ৮৪ হাজার, কৃষি ঋণ,—৭৪ লক্ষ ১২ হাজার টাকা। সুতরাং আজকে খাজনা মকুবের কথা যে উঠেছে, তা নিছক একটা অবাস্তব চিন্তা। বাস্তব ক্ষেত্রে এই সময়ে খাজনা মকুব কথাটা সরকারের পক্ষে সম্ভব নয়। গত ৬।১।৬৯ সনে এই ত্রিপুরা এ্যাসেম্বলীতে ত্রিপুরার ক্ষুদ্র চাষীদের ভূমি রাজস্ব রহিত করার জন্য নিম্নলিখিত একটা রিজল্যুশান পাশ করে ছিলেন—গরীব চাষীদের রেহাই দেবার উদ্দেশ্যে এই সভা—যে সব কৃষক তিন একর পর্যন্ত জমির দখলকার, তাদের ভূমি রাজস্ব রহিত করার জন্য সত্বর বিল আনয়ন করার জন্য সরকারকে অনুরোধ করিতেছে।' মন্ত্রী পরিষদ হইতে গত ১৮।১১।৭১ইং সনে এই সভায় এই বিষয়ে বিবেচনা করেন এবং স্থির করেন যে এতদবিষয়ে ভারত সরকারের নিকট প্রস্তাব প্রেরণ করা হউক। তদানুসারে ভারত সরকারের নিকট গত ১৯৭১ সনে প্রস্তাবটি প্রেরণ করা হয়। গত ১৯৭২ইং

সনের ৩রা মার্চ্চ ভারত সরকার প্ল্যানিং কমিশনের একটি নোট প্রেরণ করেন। তাহতে উল্লেখ ছিল রিসোর্স অব মবিলাইজেশানের জন্য, প্ল্যানিং কমিশনের পলিসি ডিসিশনের দিকে লক্ষ্য রেখে ভূমি রাজস্ব মকুবের প্রস্তাবটি আপাতত বন্ধ রাখার জন্য ত্রিপুরা সরকারকে পরামর্শ দেওয়া হউক। ১৯৭০-৭১, ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ সনের আদায়কৃত ভূমি রাজস্ব'এর পরিমাণের তুলনায় এই সকল টেষ্টরিলিফ, এ্যাগ্রি-লোন, দাদন লোনের যে হিসাব যা আমরা এখানে দিয়েছি, তার পরিমাণ কোন মতেই অপ্রতুল নয়। সুতরাং আজকে আপনারা যারা নাকি বাহবা নেবার জন্য এখানে প্রস্তাব এনেছেন, ১৩৮০ সনের আগের খাজনা মকুব করার জন্য আমরা সেই চিন্তা করছি না। আমরা চিন্তা করছি ত্রিপুরার কৃষকগণকে নিজের পায়ে দাঁড়াতে শিখিয়ে, যাতে ভবিষ্যতে তাদের কোন ট্যাক্স দিতে না হয়, ল্যাণ্ড রেভিন্যু না দিতে হয়, তার যাতে ব্যবস্থা করতে পারি। কিন্তু তার আগে যে সমস্ত প্রলীমিনারী কাজগুলি আছে, সেই দিকে লক্ষ্য রেখে প্ল্যানিং কমিশন বলেছেন, এক্ষুণি আমাদের সময় হয়'ন খাজনা মকুব করবার। আমাদের সেই প্রস্তাব আছে, আমরা যথাসময়ে সেটা কার্য্যকরী করব। আজকে বাহবা নেবার জন্য ১৩৮০ সনের পেছনের দিকে না তাকিয়ে আমরা ভবিষ্যতে যাতে নাকি ত্রিপুরার জনসাধারণকে নানারকম ট্যাক্স থেকে রক্ষা করতে পারি, তার জন্য তাদের স্বাবলম্বী করবার জন্য আমরা আজকে যে প্ল্যান প্রগ্রাম নিয়েছি সেগুলির দিকে এগিয়ে যাচ্ছি। আজকে এই যে রিজলুশান এসেছে, তাকে আমি সমর্থন করতে পারি না। আমি মাননীয় সদস্যের কাছে বলছি আগে জনসাধারণকে নিজের পায়ে নিজেদের দাঁড়াতে শিখিয়ে ষ্টেটকে স্বয়ং সম্পূর্ণ হতে চেষ্টা করি, তারপর জনসাধারণের সুযোগগুলি জনসাধারণের মাধ্যমেই ভোগ করতে পারে, তার জন্য তাদের স্বাবলম্বী করতে চেষ্টা করব এবং সর্বোতভাবে তাদের সাহায্য করব। আজকে যে ষ্টেট কেবল খয়রাতির পর খয়রাতির উপর নির্ভর করছে, তাকে স্বাবলম্বী করার জন্য এক্ষুণি যাতে এই আইন গ্রহণ করা না হয়, সেইজন্য মাননীয় সদস্যগণকে চিন্তা করতে বলছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা। আপনি পাঁচ মিনিটে শেষ করুন।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিধান সভার সামনে যে প্রস্তাব আমি উত্থাপন করেছিলাম, সেই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে রুলিং পার্টির মাননীয় সদস্যরা জোরালভাবে যে বক্তৃতা করলেন, তার দ্বারা আমার প্রস্তাবের বিরোধীতা তাঁরা করতে পারেননি। এমন কি মন্ত্রী মহাশয়, যিনি এই প্রস্তাবের বিরোধীতা করছিলেন, তিনিও যে যুক্তি তাঁর বক্তব্যে রেখেছেন, তা নিছক একটা বিরোধীতা করতে হবে, ঠিক এই ধরণের যুক্তি তিনি রেখেছেন। আর আমি দেখে আশ্চর্য্য হয়ে যাই যে মন্ত্রী, যাঁর দায়িত্ব বেশী এবং তাদের কার্য্য-কলাপের উপর, তাদের চিন্তাধারার উপর নির্ভর করে ত্রিপুরার মানুষের উন্নতি, অবনতি, তাদের দুঃখ দারিদ্র দূর করা, কিন্তু তারা এই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে এটাকে তাচ্ছিল্য ভাবে, হাসির ভিতর দিয়ে উড়িয়ে দিতে চেষ্টা করেছেন। আমি জানিনা কোন্ দৃষ্টিকোণ থেকে একথা তিনি বলেছেন। আমি জানি যে আজকে যে মন্ত্রী মহোদয় এই প্রস্তাবের বিরোধিতা করছেন, এক সময়ে তিনি যখন শচীন বাবুর বিরোধী গ্র প বলে পরিচিত ছিলেন, তখন দেখেছি

তিনি কিভাবে এই প্রস্তাবের উপর সরকারের সমালোচনা করেছিলেন, কিভাবে তিনি সেই শোষিত, নিপীড়িত, বঞ্চিত জনসাধারণের পক্ষ নিয়ে কথা বলতে চেষ্টা করেছিলেন। কিন্তু আজকে তিনি মন্ত্রীত্বের আসনে বসেছেন তাই তিনি ভুলে গেছেন সেই ত্রিপুরার মানুষের কথা, ভুলে গেছেন সেই ত্রিপুরার বুভুক্ষ, অনাহারী, মানুষের কথা. ভুলে গেছেন সেই শোষিত, বঞ্চিত মানুষের কথা। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একথা বলতে চাই যে ত্রিপুরা রাজ্যের কৃষক সাধারণকে বাঁচানোর জন্য, তাদের রক্ষা করার জন্য রাজস্ব মকুব করার কথা বলা হয়েছে। সাড়ে সাত কানির মালিক কৃষকদেরকে খাজনা থেকে রেহাই দেওয়ার জন্য বলা হয়েছে। এই কারণে বলা হয়েছে যে কৈলাসহরের ছামনুর দিকে যান, আজকে বাজারে তিন টাকা কে, জি, চাউল বিক্রী হচ্ছে, আর অন্যান্য দ্রব্য বাজারে পাওয়া যাচ্ছে না। এই অবস্থায় সেখানে আরও কি দেখছি, আমরা দেখছি ঘর চুক্তি খাজানা আদায় করা হচ্ছে জুমিয়া কৃষকদের কাছ থেকে, সেখানে আড্ডার খাজানা আদায় করা হচ্ছে, কি নির্মম এই সরকার, কি নিষ্ঠুর তাঁদের কার্য্যপদ্ধতি। আর মুখে বলেন তাঁরা কৃষকদের বন্ধু। আমরা জানিনা কৃষকরা যাতে ফসল উৎপাদন করতে পারে, তার জন্য জলের ব্যবস্থা কি করেছেন, তার জন্য সারের ব্যবস্থা কি করেছেন, তাদের হাল বলদের কি ব্যবস্থা করেছেন? এখানে যে ৪০ লক্ষ টাকা কৃষি ঋণের কথা তিনি বলেছেন, আমি জানিনা কোন ধরণের কৃষক এই পরিমাণ টাকা থেকে কৃষি ঋণ সংগ্রহ করতে পেরেছেন। মন্ত্রী মহোদয় কি বুকে হাত দিয়ে বলতে পারবেন, যা তিনি এখানে বলছেন তা ত্রিপুরার বাস্তব অবস্থার সংগে কোন মিল আছে কি না? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাব যে আমি বিধান সভায় এনেছি, এই প্রস্তাবের উপর আমি ঠিক করছি। আমি আবার বলতে চাই যে রুলিং পার্টির সদস্যরা যারা বিরোধিতা করেছেন, তাঁরা নিছক পদটা রক্ষা করার জন্য চেষ্টা করেছেন। বিরোধিতা করতে গিয়ে আমি দেখছি নিশিবাবু যে কীর্তি গেয়ে গেছেন, আমি মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করতে চাই এই কীর্তিগুলি কি মন্ত্রীসভার পক্ষে না ত্রিপুরার সাধারণ মানুষের পক্ষে গিয়েছে? কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার এই প্রস্তাব হচ্ছে ত্রিপুরার আগামী দিনের গরীব কৃষকদের বাঁচানোর প্রস্তাব, এটা ত্রিপুরার মানুষের প্রস্তাব।

**Mr. Speaker** :—Now the discussion is over. I am puting the resolution to vote. The question before the House is the Resolution moved by Shri Abhiram Deb Barma that—

ত্রিপুরা বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছেন যে, ১৩৮০ সনের আগেকার রাজস্ব মকুব করা হোক এবং বর্তমান ভুমি আইন সংশোধন সাপেক্ষে সাত কানি পর্য্যন্ত জমির রাজস্ব আদায় স্থগিত রাখা হোক।'

(The resolution was negatived by voice vote.)

**Mr. Speaker** :—I would call on Shri Naresh Ch. Roy to move his Resolution that—

'এই বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছেন যে, পূর্ত্ত বিভাগ হইতে বিদ্যুৎ সরবরাহ দপ্তরকে আলাদা করিয়া একটি বিদ্যুৎ পর্ষত্ত গঠন করা হোক।'

Hon'ble member is absent, so his resolution falls through.

Now, I call on Shri Nripendra Chakraborty to move his Resolution that—

'ত্রিপুরা বিধানসভা সরকারকে অনুরোধ করিতেছেন যে, সরকারী রেশনের চালের বিক্রয় মূল্য কমাইয়া কেজি প্রতি এক টাকা করা হোক এবং তার জন্য সরকার প্রয়োজনমত ভর্তুকী দিন।'

Hon'ble Member is absent, so his resolution falls through.

**শ্রীঅজয় বিশ্বাস** —মাননীয় অধ্যক্ষ মহোদয়, অনারেবল মেম্বার আমাকে অথরাইজ করে গেছেন।

( ভয়েস ফ্রম দি রুলিং পার্টি—স্পীকারকে অথরাইজ করার কথা জানিয়ে যেতে হবে )

**Mr. Speaker** :—As the Hon'ble Member is absent, so his resolution falls through.

## RULING OF THE SPEAKER ON THE MOTION OF BREACH OF PRIVILEGE GIVEN NOTICE OF BY SHRI AJOY BISWAS, M. L. A.

**Mr. Speaker** :—I have received a Motion for breach of privilege against Shri Manik Lal Ganguli, Administrator, Agartala Municipality, from Shri Ajoy Biswas, M. L. A. which is as follows :—

To

The Hon'ble Speaker,
Tripura Legislative Assembly,
Agartala.

Dear Sir,

I beg to move a privilege motion against Shri Manik Lal Ganguli, Administrator, Agartala Municipality. The grounds for bringing this motion are as follows :—

1. Shri Manik Lal Ganguli, Administrator, Agartala Municipality, attempts by improper means to influence my activities as a Member of Tripura Legislative Assembly. He brings pressure on me, obstruct me, uses means which restrict my freedom to work as a Member of Tripura Legislative Assembly and this leads to breach of Privileges and contempt of Tripura Legislative Assembly.

2. In support of this contention, it may be pointed out that Shri Manik Lal Ganguli engaged spies and agents to keep watch on my activities, both in side the Agartala Municipality as well as outside. On 14/12/73, while I was performing my duties as a member of the Tripura Legislative Assembly outside Agartala Municipality, these spies and agents of Shri Ganguli made

maliciously false reports to him about my activities outside the Municipality on the basis of which Shri Ganguli wanted to terorise me through serving a notice of suspension on me. The copies of documents enclosed would prove this fact beyond doubt.

3. It is an established fact that as a member of Tripura Legislative Assembly I made serious observations on mal-administration of Agartala Municipality on the floor of the House (Ref: starred question No. 355 of 15/3/73 and afterwards). Shri Ganguli as Administrator of the Municipality adopted vindictive measures against me in order to stop me from doing my duties as a member of the Tripura Legislative Assembly. By doing this, he committed gross breach of privilege and contempt of the Tripura Legislative Assembly.

Yours faithfully,
Ajoy Biswas, M. L. A.

I have examined the case along with the documents produced by Shri Biswas. I am of opinion that there is no prima facie in the case. I, therefore, refuse my consent to the motion being raised.

**শ্রীঅজয় বিশ্বাস** :—স্যার, কেন সেটা রিফিউজড হয়ে গেল তার কারণটা আমি বুঝতে পারলাম না। রুলে আছে ইন অর্ডার যদি না হয় তাহলে তার কারণটা বলতে হবে।

**Mr. Speaker** :—The House stands adjourned till 12-30 P. M. on Monday, the 18th March, 1974.

PAPERS LAID ON THE TABLE Annexure—'A'

STARRED QUESTION NO. 507

By Shri **Radharaman Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Publicity Department be pleased to state .

প্রশ্ন

১। দশ বৎসরের উর্দ্ধ সময় যাবত প্রচার দপ্তরে একই পদে কত জন তৃতীয় শ্রেণীর অফিসার কাজ করছেন ;

২। তাহাদের কতজন Indian Institute of Mass Communication, New Delhi হইতে Training প্রাপ্ত ;

৩। এছাড়া অন্যান্য টেনিং প্রাপ্ত অফিসারের সংখ্যা কত ?

৩। এ সমস্ত অফিসারের প্রমোশনের জন্য সরকার যথোচিত ব্যবস্থা গ্রহণ করিতেছেন কিনা ?

উত্তর

১। তিন জন

২। দুইজন

৩। দুইজন

৪। দুইজন অফিসারকে উচ্চপদে প্রমোশন দেওয়া হইয়াছে।

## STARRED QUESTION NO. 89

**By Shri Manindra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state :—

প্রশ্ন

১। গত ১০ বছরে ত্রিপুরায় কোন কোন সরকারী ও বেসরকারী শিল্প সংস্থার মাধ্যমে মোট কত টাকা মুল্যের Stainless Steel আমদানী করা হইয়াছে।

২) ঐ Stainless Steel প্রস্তুত পণ্য বিক্রয়ের মধ্য দিয়ে সরকারের কি কোন শুল্ক আদায় হয়েছে, যদি হয়ে থাকে তার পরিমাণ ;

৩) ত্রিপুরায় বর্ত্তমানে কোন কোন শিল্প সংস্থা Stainless Steel-এর জিনিষপত্র প্রস্তুত করেন এবং তাতে বর্ত্তমানে মোট কত শ্রমিক কাজ করেন ?

উত্তর

১) বেসরকারী সংস্থা মেসার্স ইণ্ডাষ্ট্রিয়েল এণ্ড ডেভেলাপমেন্ট সিণ্ডিকেট মোট মং ৩৪, ৬৫, ১১৭·৪০ পয়সা মুল্যের এবং সরকারী সংস্থা ত্রিপুরা স্মল ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশন লিমিটেড মোট মং ৫,২৩,৭০১·০০ টকা মুল্যের ষ্টেইনলেস ষ্টিল আমদানী করিয়াছে।

২) না, প্রশ্ন উঠে না।

৩) বর্ত্তমানে ত্রিপুরায় একমাত্র মেসার্স ইণ্ডাষ্ট্রীয়েল এণ্ড ডেভেলাপমেন্ট সিণ্ডিকেট Stainless Steel-এর জিনিষ পত্র প্রস্তুত করিতেছে এবং বর্ত্তমানে ২১ জন শ্রমিক উক্ত সংস্থায় কাজ করে।

## STARRED QUESTION NO. 112.

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state—

১) ত্রিপুরায় কোন্ কোন্ শিল্প গত দুই বৎসরে Backward area হিসাবে সরকারের নিকট থেকে বিশেষ সুযোগ সুবিধা পেয়েছেন এবং ঐ সকল সুযোগ সুবিধার সংক্ষিপ্ত বিবরণ।

২) বিদ্যুৎ কম খরচে সরবরাহ করা ও ঐ সকল সুযোগ সুবিধার অন্তভু ক্ত কিনা ?

৩) যদি হয় কোন কোন শিল্পকে সে সুযোগ দেয়া হচ্ছে ?

উত্তর

১। ১৯৭১—৭৩ সালে শিল্পগুলিকে যেমন মোজাইক টাইলস ও সিটমেটেল, প্রিন্টিং প্রেস কাপড় কাচা সাবান, আহার্য্য তৈল, এ্যালুমিনিয়ামের বাসনপত্র, ঔষধ, ইস্পাত নির্মিত আসবাব পত্র, মোমবাত্তি, দারুশিল্প, হস্তচালিত তাঁতে প্রস্তু কাপড় এবং ষ্টীল ট্রাক-চারেল শিল্পকে বিশেষ সুযোগ সুবিধা দেওয়া হইয়াছে।

জমি, বাড়ী ও যন্ত্রপাতির উপর মূলধন বিনিয়োগের জন্য শতকরা দশ ভাগ অনুদান হিসাবে এবং ত্রিপুরায় আমদানীকৃত কাঁচা মাল এবং ত্রিপুরার বাহিরে তৈরী মাল রপ্তানীর জন্য পরিবহন খরচের শতকরা পঞ্চাশ ভাগ ভতু'কী দেওয়া হয়। এই পরিবহন খরচের ভতু'কী শিলিগুড়ি হইতে ত্রিপুরায় গন্তব্য স্থানে আমদানী কাঁচা মালের উপর রেলের ভাড়া শতকরা পঞ্চাশ ভাগ হিসাবে প্রাপ্য এবং রপ্তানীকৃত তৈরী মালের জন্য শিলিগুড়ি হইতে গন্তব্যস্থল পর্য্যন্ত দেয় রেল ভাড়ার শতকরা পঞ্চাশ ভাগ হিসাব প্রাপ্য।

২। না।

৩। প্রশ্ন উঠেনা।

## STARRED QUESTION NO. 129

### By Shri Anil Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Land Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) বিলোনিয়া ওয়েষ্ট হিল এ জিরাতিয়া জমির বিনিময় নিয়ে কোন ল্যাণ্ড ডিস্পুট সম্পর্কে সরকার অবগত আছেন কি ?

২) যদি অবগত থাকেন, ঐ ল্যাণ্ড ডিসপুট কি ?

৩) ইহা কি সত্য যে গত ৩-৬-৭০ তারিখে ডাইরেক্টর অব সেটেলমেন্ট এণ্ড ল্যাণ্ড রেকর্ড ঐ ডিস্পুট টি এল আর এণ্ড এল আর অ্যাক্ট-এর ৯৫ ধারা অনুসারে নিষ্পত্তি করার সুপারিশ করিয়াছিলেন।

৪) যদি সত্য হয় ঐ সুপারিশ কার্য্যকরী করা হইয়াছে কিনা ?

উত্তর

১। হ্যাঁ।

২) জিরাতিয়া জমি বিনিময়কারীদের নাম রেকর্ড না হওয়ার বিষয়ে।

৩) হ্যাঁ।

৪) না।

## STARRED QUESTION NO. 138

### By Shri Nripendra Chakraborty.

Will the Hon'ble Minister-in-Charge of the Land Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। টি, এল, আর এণ্ড এল, আর, রুলস্ এর ৭০ ধারা অনুসারে এ পর্য্যন্ত মোট কতটি ক্ষেত্রে রেকর্ড রিভাইস্ড এণ্ড কারেক্ট হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসাব ?

২। যদি এই সংখ্যা কম হয়ে থাকে তার কারণ ?

উত্তর

১) যে সব ক্ষেত্রে রেকর্ড revised & corrected হইয়াছে তাহার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল।

| | | |
|---|---|---|
| সদর | — | ১৪০ |
| উদয়পুর | — | ৪০ |
| সাবরুম | — | ৮ |
| ধর্মনগর | — | ১০ |
| অমরপুর | — | ৪৪ |
| কমলপুর | — | ১৪ |
| সোনামুড়া | — | ২১ |
| কৈলাশহর | — | ৮ |
| খোয়াই | — | ১২ |
| বিলোনীয়া | — | ২১ |
| | | ৩১৮ |

২) যে সব ক্ষেত্রে রেকর্ড সংশোধনের আদেশ হইয়াছে তন্মধ্যে ২টি ক্ষেত্র ছাড়া সব ক্ষেত্রেই সংশোধন করা হইয়াছে। ঐ ২টি ক্ষেত্রে কার্যানুষ্ঠান চলিতেছে।

STARRED QUESTION NO. 291

By **Shri Nripendra Chakraborty.**

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to state—

QUESTION

1. How the service conditions of the workers and employees are determined in the Industrial Estates of Tripura.
2. Whether necessary standing orders and rules have been framed for the employees and workers of Industrial Estate at Arundhutinagar, Sadar ;
3. If not, the reasons therefore ?

ANSWERS

1. The service conditions of the employees of the Industrial Estates of Tripura are determined under the relevant service Rules applicable to other employees under this Goverment. Draft standing orders for service conditions as applicable to the workers of Government production units of Industrial Estate of Arundhutinagar has been prepared and submitted to Certifying Officer ( Chief Labour Officer ). At present the service conditions of the workers of the Government production units of the Industrial Estates are guided by the provisions of the tripartite agreement dated September, 17, 1971.
2. Standing orders and Rules are not applicable in case of the Government employees of the Industrial Estate, Arundhutinagar, Sadar, whose service conditions are determined by the Government Service Rules. Draft standing orders for the workers of the Government production units have been prepared and Submitted to Certifying Officer (Chief Labour Officer).
3. The draft standing orders are under examination of the Certifying Officer (Chief Labour Officer).

## STARRED QUESTION NO, 141
### By Shri Bidya Ch. Deb Barma.

Will the Hon'ble Minister-in-chargs of the Community Development Department be pleased to state —

প্রশ্ন

১) খোয়াই বিভাগের অন্তর্গত তেলিয়ামুড়া ব্লক এরিয়াতে ১৯৭২-৭৩ সালে কতটি টিউব ওয়েল ও রিংওয়েল বসাইয়াছেন। তার পঞ্চায়েত ভিত্তিক হিসাব।

২) উত্তর গকুলনগর গাঁও সভায় কতটি টিউবওয়েল, রিংওয়েল কয়টা গ্রামে বসাইয়াছেন। তাহার হিসাব এবং

৩) তুইকর্ম এলাকায় রিংওয়েল বা টিউবওয়েল না বসানোর কারণ কি ?

উত্তর

১) খোয়াই বিভাগের অন্তর্গত তেলিয়ামুড়া ব্লক এলাকায় ১৯৭২-৭৩ সনে ৫৭টি টিউবওয়েল ৬টি ডিপ টিউব ওয়েল ও ১৩টি রিংওয়েল বসানো ও তৈরী করা হইয়াছে। তার পঞ্চায়েত ভিত্তিক হিসাব এতৎসহ দেওয়া গেল।

২) উত্তর গকুলনগর গাঁও সভায় ১৯৭২-৭৩ ইং সনে ১টি টিউবওয়েল এবং ১টি ২ ব্যসযুক্ত গভীর নলকূপ বসানো হইয়াছে।

৩) যেহেতু তুইকর্ম এলাকার নিকটবর্তী তুইথামপুর গ্রামে একটি ২´ ব্যসযুক্ত গভীর নল কূপ বসানো হইয়াছে সেইহেতু তুইকর্ম গ্রামে এ বৎসর কোন টিউবওয়েল বা রিং ওয়েল বসানো হয় নাই।

| পঞ্চায়েতের নাম | টিউবওয়েল | রিংওয়েল | ডিপ টিউব ওয়েল |
|---|---|---|---|
| ১। তেলিয়ামুড়া | ১৩ | | |
| ২। কমলনগর | ৩ | | |
| ৩। ঘিলাতলী | ৫ | ২ | |
| ৪। মঠছড়া | ৮ | ২ | |
| ৫। কৃষ্ণপুর | ৮ | ২ | |
| ৬। উত্তর পুলিনপুর | ২ | | |
| ৭। লক্ষীপুর | ২ | | |
| ৮। দঃ পুলিনপুর | ২ | | |
| ৯। দুর্গাপুর | ২ | | |
| ১০। ধাবিকাপুর | ৪ | | |
| ১১। গয়ামনিবাড়ী | ১ | | ১ |
| ১২। বদলাবাড়ী | ১ | | ১ |
| ১৩। সর্দ্দারকরকরী | ১ | | |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৪। | উঃ মহারাণীপুর | ১ | — | — |
| ১৫। | উঃ গকুলনগর | ১ | — | ১ |
| ১৬। | কুঞ্জবন | ২ | — | — |
| ১৭। | তেলিয়ামুড়া (RF) | ৯ | — | — |
| ১৮। | রামদয়াল বাড়ী | — | ১ | ১ |
| ১৯। | তুইছিংগ্রাম | — | ১ | ১ |
| ২০। | দঃ মহারাণীপুর | — | — | ১ |
| | | ৫৭টি | ১৩টি | ৬টি |

STARRED QUESTIONNO. 217

By Shri Achaichi Mog.

Will the Hon'ble Minister-in-charge of the Community Development Department be pleased to state—

প্রশ্ন

১। বিলোনীয়া মহকুমার বগাফাতে ও রাজনগর ব্লক হইতে গত ১৯৭২-৭৩ইং সনে আর সি, সি, ওয়েল করার জন্য সরকারের মঞ্জুরীর টাকার ঠিকমত খরচ করিতে না পারায় ফেরত গিয়াছে কি ?

২। গিয়া থাকিলে কোন ব্লকে কত টাকা ফেরত গিয়াছে ?

২) প্রশ্ন উঠে না

STARRED QUESTION NO. 374

By Shri Achaichi Mog

Will the Hon'ble Minister-in-charge of the C. D. Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে রাজনগর ব্লকাধীন কৃষ্ণনগর গাঁওসভার অন্তর্গত কাজিরবিল গ্রামে বিদ্যালয়ের নিকট যে আর, সি, সি ওয়েল ( রিংওয়েল পানীয় জলের জন্য করা হইয়াছে তাহা প্রথম দিন থেকে ব্যবহারের অযোগ্য ) ?

২। সত্য হইলে কোন সালে করা হইয়াছিল ? এবং

৩। ঐ আর, সি, সি, ওয়েল ব্যবহার যোগ্য করার কি প্রচেষ্টা চলিতেছে।

উত্তর

১) ইহা সত্য নহে।

২) উত্তর কৃষ্ণনগর গাঁও সভার অন্তর্গত কাজিরখিল গ্রামের বিদ্যালয়ের নিকট যে আর, সি, সি, ওয়েলটি ( রিংওয়েল ) আছে তাহা ১৯৭০ সালে করা হইয়াছিল। কাজিরবিল বলিয়া কোন গ্রাম নাই।

৩) ১৯৭২-৭৩ সনে অনাবৃষ্টি ও তীব্র খরাজনিত পরিস্থিতিতে উক্ত রিংওয়েলের জল শুকাইয়া যায়। ইহা পুন: সংস্কার যাহাতে বর্তমান আর্থিক বৎসরেই হয় তাহার জন্য আর্থিক মঞ্জুরী দেওয়া হইয়াছে।

## STARRED QUESTION No. 245

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) গত ৩।১১।৭৩ ইং ঘুর্নিঝড়ে ফটিকরায় এলাকাতে ক্ষয় ক্ষতির পরিমাণ টাকার অংকে কত ?

২) উক্ত ক্ষয় ক্ষতির পরিপ্রেক্ষিতে সরকার কি সাহায্যের ব্যবস্থা করেছেন ?

১) আনুমানিক ৪৬,১০০.০০ টাকা।

২) উক্ত ক্ষয় ক্ষতির পরিপ্রেক্ষিতে আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে।

## UNSTARRED QUESTION No.252

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the C. D. Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে কুমারঘাট ব্লকে আজ দীর্ঘদিন যাবত B. D. C. করা হচ্ছে না ?

২) যদি না হয়ে থাকে তাহলে ব্লকের কাজ সুষ্ঠভাবে পরিচালনার জন্য B. D. C. গঠন করার সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

১) কুমারঘাট ব্লকে ব্লক ডেভলাপমেন্ট কমিটি গত ২রা জানুয়ারী ১৯৭৪ সালে গঠন করা হইয়াছে।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 137

**By Shri Subal Ch. Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Tourism Department be pleased to state :—

প্রশ্ন

১) আগামী পরিকল্পনাকালে উনকোটী তীর্থকে উন্নত পরিবেশে সৃষ্টি করার জন্য সরকার এর কোন স্কীম আছে কি না ?

২) থাকিলে কি কি ব্যবস্থা নেওয়া হবে ?

উত্তর

১) না

২) প্রশ্ন উঠে না।

## UNSTARRED QUESTION NO. 80

**By Shri Sudhnwa Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state :—

প্রশ্ন

১) গত ৫ বৎসরে মোট কি পরিমাণ (ক) S. P. Sheet (খ) G. I. Sheet (গ) M. S. Round (ঘ) M. S. Plate (ঙ) M. S. Angle এবং (চ) Stanless Sheet আমদানি করেছেন তার হিসাব।

২) ঐ সকল জিনিষ কি ভাবে বিক্রয় করা হয়?

উত্তর

১) ক) এস, পি, সিট—এই নামীয় দ্রব্য আনা হয় নাই।

খ) সি, আই. সিটস—৬৫১৫ বাণ্ডেল।

গ) এম, এস, রাউণ্ড—৫২.৬৯৬ মেঃ টন

ঘ) এম, এস, প্লেট—৬.৩২০ মেঃ টন

ঙ) এম, এস, এঙ্গেলস—১১৬.১৮৭ মেঃ টন

চ) ষ্টেইনলেস ষ্টিল—১৩.৩৪০ মেঃ টন

২) মজুত সাপক্ষে বিভিন্ন শিল্প সংস্থার প্রয়োজন বিবেচনা করিয়া ঐ সকল জিনিষ শিল্প সংস্থাগুলির নিকট বিক্রয় করা হয়। কতক পরিমান ঢেউটিন বিভিন্ন সরকারী বিভাগের জরুরী প্রয়োজন মিটাবার জন্য বিক্রয় করা হইয়াছে। খাদ্য ও জনসম্ভরণ বিভাগের বরাদ্দ হইতে পাওয়া ঢেউটিন মহকুমা শাসকদের পারমিট অনুযায়ী বিভিন্ন ব্যক্তির নিকট বিক্রয় করা হয়।

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE—"B"

## UNSTARRED QUESTION NO. 46

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা জীর্ণময়ী এলুমিনিয়াম প্রোডক্টদের ১৯৭০ হইতে ১৯৭২ তিন বৎসরের বাৎসরিক মোট উৎপাদন।

২) এই তিন বৎসর সময়ে প্রতি বৎসর এই প্রতিষ্ঠান কত মুনাফা করেছে?

উত্তর

| | বৎসর | উৎপাদন পরিমাণ |
|---|---|---|
| ১) | | |
| | ১৯৭০—৭১ | ৬০,০০০ কে, জি, |
| | ১৯৭১—৭২ | ৮০,০০০ ,, ,, |
| | ১৯৭২—৭৩ | ৬৫,০০০ ,, ,, |

**শ্রীশৈলেশচন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোনটা ভাল সেটি বিবেচনা করার জন্য কমিটি গঠন করা হয়েছে।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সাধারণ কারিকুলাম তৈরী হচ্ছে কি না ত্রিপুরী ভাষায় ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি পূর্বেই বলেছি যে ১ম এবং ২য় শ্রেণীর জন্য ত্রিপুরী ভাষায় শিক্ষা দেওয়ার জন্য আমরা বের করেছি এবং উপদেষ্টা কমিটির একটা ইউনিট এইগুলি বিবেচনা করে।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কমিটি কোন সালে গঠন করা হয়েছে।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় '৭৩ সালে এটা গঠন করা হয়েছে।

**শ্রীনিরঞ্জন দেব** :—১৯৭৩ সালে গঠন করা হয়েছে, কিন্তু এখনও সেই কার্যক্রম তৈরী করা হয়নি কেন ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় তৈরী হয়নি এই কথা বলছি না এডুকেশান ডাইরেক্টরেটের একটি ইউনিট আছে তারাই সেগুলি কার্যকরী করার চেষ্টা করছে।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সুপারিশ অনুসারে যে কাজ হয়েছে তাতে আগামী কত বছরের মধ্যে প্রাথমিক স্তরে ট্রাইবেলদের মধ্যে ত্রিপুরী ভাষায় শিক্ষা দিতে পারবেন ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, নির্দিষ্ট টাইম করে বলা সম্ভব নয় তবে কাজ ত্বরান্বিত করা হচ্ছে।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় স্বীকার করবেন কি যে ত্রিপুরী ভাষায় প্রাথমিক শিক্ষার সম্প্রসারণের কাজটা যা করছেন সেটা একটা সৌখিন কথা ধাপপা ছাড়া আর কিছুই নয়। *Expunged as orderded by the Chair.

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় ধাপ্পা কথাটা আনপার্লামেন্টারী।

*Expungsd as ordered by the Chair

**মিঃ স্পীকার** :—হ্যাঁ, দিস সুড বি এক্সপাঞ্জড।

**শ্রীঅনিল সরকার** :—আচ্ছা সেটা ফাঁকি ছাড়া আর কিছুই নয় ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—না, মোটেই ফাঁকি নয়।

**মিঃ স্পীকার** :—না, ১৫ মিনিটের বেশী সময় নিয়েছেন ( ইন্টারাপশান )

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেন কি যে ত্রিপুরী ভাষাটা কোন হরফে হবে তা ঠিক করার জন্য প্রত্যেকটি রাজনৈতিক দলের সংগে আলোচনা করার প্রয়োজনীয়তা আছে ?

**শ্রীসুধন্বা দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ককবরক ভাষা উন্নতির জন্য যে সব কাজ করা হয়েছে সেজন্য মোট কত টাকা খরচ হয়েছে আজ পর্যন্ত ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই তথ্য এখন আমার কাছে নাই।

**মিঃ স্পীকার** :—শ্রীরাইমনি রিয়াং চৌধুরী।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :—কোয়েশ্চান নং ২৭

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নাম্বার ২৭।

প্রশ্ন

১) উত্তর ত্রিপুরা জিলার কাঞ্চনপুর দুর্গারামপাড়া উচ্চ বুনিয়াদী বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে পরিনত করার প্রয়োজনীয়তা সরকার অনুভব করেন কি?

২) ঐ বিদ্যালয় গৃহটিকে স্থায়ীভাবে নির্ম্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

৩) যাতায়াতের অসুবিধা ও উপজাতি অধ্যুষিত অঞ্চলে ঐ বিদ্যালয়ের ছাত্র ছাত্রীদের জন্য ছাত্রাবাসের ব্যবস্থা করা হইবে কি?

উত্তর

১) বিষয়টি ত্রিপুরা সরকারের বিবেচনাধীন রয়েছে।

২) হ্যাঁ।

৩) হ্যাঁ।

**শ্রীরাইমনি রিয়াং চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কতদিনের মধ্যে এটা করা হবে?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্কুল আপগ্রেড করার যে সমস্ত শর্ত সেগুলি যদিও এখানে নাই তথাপি দুর্গম আদিবাসী অঞ্চল মনে করেই চেষ্টা করা হচ্ছে সম্ভব করা যায় কি না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রীমশায় কি বলবেন যে স্কুলের আপ গ্রেডেড এর ব্যাপারে কি কি শর্ত্ত আরোপ করা হয়?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় স্পীকার স্যার, সাধারণতঃ জনসংখ্যা অনুযায়ী এইটা করা হয়।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, জন সংখ্যা অনুপাতে উপজাতি এলাকাতে সেই জন সংখ্যার যে—

( জনৈক সদস্যঃ অর্দ্ধেকটা বলে বসে পড়লেন কেন ? )

**মিঃ স্পীকার** :—অনারেবল ডিপুটি মিনিষ্টার উইল গিভ ইওর রিপ্লাই, আপনি উত্তরটা আবার বলুন।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যতীন্দ্র মহাশয়, উনার প্রশ্নের জবাবে বলছি যে সাধারণতঃ লোক সংখ্যা নিকটবর্ত্তী স্কুল থেকে তার দুরত্ব এবং স্কুলের শেষ ক্লাশের ছাত্র সংখ্যা এইগুলির উপরে বিচার বিবেচনা হয়ে থাকে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাননীয় মন্ত্রীমশায় বলতে পারেন কি যে যেহেতু এইটা উপজাতি অধ্যুষিত এলাকায়, যেহেতু যে জনসংখ্যা বা লোক সংখ্যার কথা বলা হচ্ছে সেইটাতে ট্রাইবেল কনষ্টিটিউশন হিসাবে এইখানে এই আগামী যে ফাইন্যানসিয়াল ইয়ার এইটার মধ্যে হবে কি না?

**মিঃ স্পীকার** :— এইটার উত্তর তো মাননীয় মন্ত্রীমশায় দিয়েছেন। শ্রীঅভিরাম দেববর্মা।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৫৬৪।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৫৬৪।

প্রশ্ন

১) গত ১৯শে জানুয়ারী আগরতলা প্রগতি স্কুলে অবস্থানরত স্কুল শিক্ষকদের উপর সমাজ বিরোধীদের আক্রমণের খবর সরকার অবগত আছেন কি এবং

২) যদি অবগত থাকেন, সমাজ বিরোধীদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

উত্তর

১) গত ১৯শে জানুয়ারী প্রগতি স্কুলের অবস্থানরত স্কুল শিক্ষকদের উপর সমাজ বিরোধীরা আক্রমণ করেছে এমন কোন অভিযোগ কেহ সরকার সমীপে দায়ের করে নাই।

২) প্রশ্ন উঠে না।

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :—সাপ্লিমেন্টারী স্যার মাননীয় মন্ত্রী মশায় জানেন কি যে কয়েকজন শিক্ষকের ব্যাপারে অ্যাক্সটেনসন কমিটি গ্রান্ট করেনি, যার জন্য শিক্ষকরা অবস্থান করেছিলেন এবং সেই অবস্থানের উপর কয়েকজন দুস্কৃতকারী এসে হামলা চালাচ্ছিল তাদের মাইক কেড়ে নিয়েছিল, এই ঘটনা মাননীয় মন্ত্রীমহোদয় জানেন কি ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে প্রশ্ন করেছেন অবস্থানরত স্কুল শিক্ষকদের উপর সমাজ বিরোধীদের আক্রমণের খবরটা সরকার অবগত আছেন কি ? আমি উত্তরে বলছি যে এমন কোন অভিযোগ সরকার সমীপে কেহ দায়ের করে নাই।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রীমশায় জানেন কি যে বেসরকারী শিক্ষক সমিতির তরফ থেকে সমস্ত ঘনটা জানিয়ে অ্যাডুকেশন ডিপার্টমেন্টকে চিঠি দেওয়া হয়েছে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উনি যা বলেছেন সেইটা হলো পুলিশ ডিপার্টমেন্টের ব্যাপার এবং এডুকেশন ডিপার্টমেন্ট কি করেছেন না করেছেন সেইটা অ্যাডুকেশন ডিপার্টমেন্টে বিভিন্নভাবে প্রশ্ন করলে ভাল হয়।

**শ্রীঅজয় বিশ্বাস** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী উত্তর দেওয়ার সময় বলেছিলেন সরকার জানেন না এবং ব্যাপারটা হচ্ছে স্কুলের মধ্যে তাহলে অ্যাডুকেশন ডিপার্টমেন্টকে যদি জানানো হয় সেইটা কি সরকারকে জানানো হয় না ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ল অ্যাণ্ড অর্ডারের ব্যাপার নিয়ে যখন প্রশ্ন করা হয় তখন সেইটা পুলিশ ডিপার্টমেন্ট থেকে আসে, সুতরাং পুলিশ ডিপার্টমেন্টের আওতায় যতটুকু আসে ততটুকুই উত্তর দেওয়া যায়।

**মিঃ স্পীকার** :—ইয়েস, স্পেসিফিক কোয়েশ্চান স্পেসিফিক ডিপার্টমেন্টকে করতে হয়।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রীমশায় জানাবেন কি যে এইটা জেনেও কেন গোপন করছেন ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ব্যক্তিগতভাবে কেহো

চৌধুরী জানে কি জানে না সেই প্রশ্ন নয়, সরকার জানে কি না জানে, পুলিশ ডিপার্টমেন্ট জানে কি না জানে তার উপর সরকারের অ্যাকশন নিতে হবে।

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু একটা স্কুলের মধ্যে ঘটনাটা হয়েছে, সেখানে অ্যাড়ুকেশন ডিপার্টমেন্টের কোন দায়িত্ব আছে কি না সেইটার খবর নেওয়াব ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোয়, আবার এডুকেশন ডিপাটমেণ্ট জানেন এই কথা কে বললো উনাকে আমি বুঝতে পারছি না। আজকে ল্য অ্যাণ্ড অর্ডারের যে প্রশ্ন উনি করেছেন সেইটার উত্তর দিবেন পুলিশ ডিপার্টমেণ্ট আর এডুকেশন ডিপাটমেন্ট জানে কি না জানে এডুকেশন ডিপাটমেন্টকে উনি প্রশ্ন করতে বললেই আমার মনে হয় ভাল হয়।

**মিঃ স্পীকার :**—ইয়েস।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—সাপ্লিমেন্টারী স্যার, যেখানে এই ধরণের ঘটনা ঘটে স্যার, তখন সংশ্লিষ্ট ডিপার্টমেন্টকে জানানো হয়। কিন্তু ল্য অ্যাণ্ড অর্ডার সম্পর্কে কিছু হলে সেই সংশ্লিষ্ট ডিপার্টমেন্ট লিখিতভাবে পুলিশের গোচরে দেন পুলিশ ডিপার্টমেন্টের গোচরে নেন। কাজেই এডুকেশন ডিপার্টমেন্ট থেকে কোন কিছু তাদের গোচরে গিয়েছিল কি না ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রগতি বিদ্যালয়ে অবস্থানরত শিক্ষকদের উপর এই রকম কোন ঘটনা ঘটে নাই, তাদের উপরে হামলা হয় নাই। তবে সাধারণ সংবাদে শ্রীঅমল দাসগুপ্ত ১৯শে জানুয়ারী ১৯৭৪ইং তারিখে ৪-৩৫ মিনিটের সময় কোতয়ালীতে এই মর্মে একটা অভিযোগ করেছেন। সুতরাং এডুকেশন ডিপার্টমেন্ট সম্পর্কে কোন প্রশ্ন আসে না।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটাতো সাংঘাতিক কথা, একটা অভিযোগ আছে কোতয়ালীতে অথচ মাননীয় মন্ত্রীমশায় বলছেন জানেন না। এইটা কি ধরণের ব্যাপার ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মেম্বারদের এত উত্তেজিত হলেতো চলবে না। প্রশ্নটা কি করেছেন সেইটাতো লক্ষ্য করতে হবে উনারা প্রশ্ন করেছেন শিক্ষকদের উপর সমাজ বিদ্রোহীদের আক্রমণ হয়েছে কি না ? আমি বলেছি যে সেই ঘটনা জানা নেই। অভিযোগ আর আক্রমণ তো মাননীয় অপাধ্যক্ষ মহোদয়, এক নয়।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় স্পীকার স্যার, আপনার কাছে জানতে চাই যে আমরা যে প্রশ্ন করেছি আর এতক্ষণ যে উত্তর দিলেন মনে হয়েছে উনি যেন আমাদের কাছে চাইনিজ পাজল দেখাচ্ছেন। প্রশ্নটা হচ্ছে শিক্ষকদের উপর আক্রমণ এবং উনি প্রথমে উত্তর দিলেন যে এই ধরণের কোন খবর নাই এবং শেষ পর্য্যন্ত তিনি বললেন যে না অমল দাসগুপ্ত এই ১৯ তারিখের ঘটনা নিয়ে থানায় এজাহার করেছেন, রিপোর্ট দিয়েছেন তারপরে এইটা স্বাভাবিক পুলিশ ডিপার্টমেন্টে আসার কথা, আর যদি নাও এসে থাকে এডুকেশন ডিপার্টমেন্টে দরখাস্ত দেওয়া হয়েছে, তারপর এডুকেশন ডিপার্টমেন্ট আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে পুলিশ ডিপাটমেন্টকে

জানানো প্রয়োজন। তাহলে উনার উত্তর অনুসারে দুইটা জিনিষ আসে এডুকেশন ডিপার্টমেন্ট জানলেও সেইটা পুলিশকে জানায় নি অথবা পুলিশকে অমল দাসগুপ্ত জানানোর পরেও সেই কথা তিনি বলেন নি। মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রীমশায়কে শুধু একটা কথা জিজ্ঞাসা করতে চাই—যেহেতু এই ঘটনার সংগে শিক্ষা দপ্তরের ভার প্রাপ্ত ডিপুটি মিনিষ্টার নিজে যুক্ত এবং তার রেহাসেলের জন্য সেখানে হামলা হয়েছে শিক্ষকদের উপর—(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি আপনার এক্তিয়ারের বাইরে চলে যাচ্ছেন।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি বলেছেন চীনা ধাঁধায় পড়ে গেছেন। প্রশ্নে একটা থাকলে, আরেকটার উত্তর দিতে পারি না। উনি প্রশ্ন করেছেন শিক্ষকদের উপর সমাজবিরোধীদের আক্রমণ হয়েছে কি না? তারপর বলেছেন কোতয়ালী থানায় অভিযোগ দায়ের করা হয়েছে কি না? কোতয়ালী থানায় অভিযোগ দায়ের করলেই যে শিক্ষকদের উপর আক্রমণ'এর অভিযোগ হতে হবে এটা হতে পারে না স্যার।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঘটনার উপর এই প্রশ্ন দেওয়া হয়েছে, সেই ঘটনা সম্পর্কিত কিনা এই কেসটা, কোতয়ালীতে যে কেস দায়ের করা হয়েছে?

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ২২শে জুন অবস্থানরত কালে যে ঘটনা হয়েছে, তার কথা অভিযোগে দেওয়া হয়েছে, কিন্তু সেই অভিযোগের মধ্যে সত্যাগ্রহী-দের উপর সমাজবিরোধীদের আক্রমণ হয়েছে বলে যে কথাটা বলা হয়েছে, সেই সম্পর্কে আমি বলছি যে শিক্ষকদের উপর আক্রমণ হয়নি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই স্কুলে যে অবস্থান হচ্ছিল সেটা গভর্নমেন্ট জানতেন কি না?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—যখন থানায় অভিযোগ হয়েছে, গভর্ণমেন্ট নিশ্চয়ই জানেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরণের অবস্থান যদি কোন জায়গায় হয়, তাহলে পরে পুলিশের কোন দায়িত্ব থাকে কি না।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয়, স্পীকার, স্যার, পুলিশকে যদি সেইরকমভাবে জানান যায় নিরপত্তার জন্য পুলিশ দেওয়া হউক তাহলে সরকার সেখানে পুলিশ রাখতে পারেন আর যদি মনে করা যায় যে যারা নাকি শিক্ষিত, স্কুলের শিক্ষকরা তাঁরা আইন বহির্ভূত কাজ করবেন না, সৎ উদ্দেশ্য নিয়ে তারা কাজ করছেন, সেখানে পুলিশ দেওয়ার কারণ দেখি না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই অবস্থানরত অবস্থায় কোন পুলিশ সেখানে মোতায়েন করা হয়েছিল কি না?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—আমার কাছে এই রকম কোন তথ্য নেই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, পরের দিন খবর'এর কাগজ'এ ঐখানকার অবস্থানরত যে শিক্ষক তাদের মাইক গুণ্ডারা নিয়ে গেছে, এই রকম কোন সংবাদের প্রতি সরকারের দৃষ্টি আকৃষ্ট হয়েছে কি না?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাইক নিয়ে গেছে সরকারের কাছে এই অভিযোগ দায়ের করা হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারেন যে এই অভিযোগ দায়ের করার পর কি ষ্টেপ পুলিশ নিয়েছে ?

**দেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ২২শে জুন ৪-৩৫ মিনিট কোতয়ালীতে অভিযোগ দায়ের করা হয়, পুলিশ সেখানে যান কিন্তু পুলিশের কাছে খবর দেওয়ার মত কাউকে সেখানে পাওয়া যায় নি, কোন ব্যক্তি সম্পর্কে কোন অভিযোগ আছে কিনা, তাও জানা যায় নি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি স্বীকার করবেন যে তাঁদের পালিত গুণ্ডারা এই কাজ করেছে বলে তারা তাদের ধরছে না।

**মিঃ স্পীকার** :—গুণ্ডা ইজ আনপার্লামেণ্টারী।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কোন পার্লামেণ্টে দেখিনি যে বাইরের গুণ্ডাকে গুণ্ডা বলা যাবে না আমি মেম্বার বা মিনিষ্টারকে গুণ্ডা বলিনি। আমি বলেছি যে যেহেতু এই সমস্ত গুণ্ডারা গভর্ণমেণ্টের আশ্রিত, সেইজন্য তাদের বিরুদ্ধে কোন ষ্টেপ নেওয়া হয় না।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখেছি ভারতবর্ষে একটা নির্দিষ্ট দলেরই গুণ্ডা পালনের দরকার হয়, আমাদের গুণ্ডা পালার কোন দরকার হয় না, আমাদের পেছনে জনসাধারণের সমর্থন আছে।

**মিঃ স্পীকার** :—শ্রীসুধন্ব দেববর্মা।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—কোয়েশ্চান নাম্বার ১৯ স্যার।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—কোয়েশ্চান নাম্বার ১৯ স্যার।

| প্রশ্ন (১৯) | উত্তর |
| --- | --- |
| ১) ত্রিপুরায় সিমেণ্ট সর্টেজের কারণ কি ? | কম উৎপাদনের ফলে এবং পর্য্যাপ্ত সংখ্যক রেল ওয়াগন সময় মত না পাওয়ায় অসুবিধার দরুন কারখানাগুলি হইতে সরবরাহ ঘাটতির ফলে। |
| ২) সিমেণ্টের বর্ত্তমান বন্টন ব্যবস্থা কি ? | খাদ্য ও জনসংভরণ অধিকর্ত্তা, আগরতলায় এবং মহকুমা শাসকগণ নিজ নিজ মহকুমায় জনসাধারণকে সিমেণ্ট সংগ্রহ করার পারমিট দেন। পারমিটের দরখাস্তগুলি তদন্ত করা হয় এবং পারমিট প্রদানের পূর্ব্বে দরখাস্তের তারিখ ও প্রতিটি কাজের গুরুত্ব বিবেচনা করা হয়। |

বাড়ী তৈরীর প্রয়োজনে ঋণ গ্রহণকারীগণকে অগ্রাধিকার দেওয়া হয়। সেনিটারী পায়খানা করার জন্য ও চালকল স্থাপনের জন্যও অগ্রাধিকার দেওয়া হয়।

৩) সিমেন্ট'এর দর নির্ধারিত হয় কিভাবে?

নিম্নলিখিত নীতি অনুসারে সিমেন্টের খুচরা দর নির্দ্ধারণ করা হয়।

ক) ফ্যাক্টরী হইতে শেষ রেল ষ্টেশন পর্য্যন্ত ভাড় সহ মূল্য।

খ) কেন্দ্রীয় বিক্রয় কর শত করা তিন ভাগ।

গ) ধর্মনগর, চোরাইবাড়ী হইতে মজুদকারীর গুদাম পর্য্যন্ত পরিবহন খরচ।

ঘ) যদি রাস্তায় কোন গোদারায় মাল নামান উঠানো হয় তাহার খরচ বস্তা প্রতি ০.২৫ পয়সা।

ঙ) মজুতকারীর মুনাফা শতকরা ১০ (দশ) ভাগ এবং ইহার সংগে মজুতকারীগণকে বর্তমানে অধিক মুলধন বিনিয়োগ করিতে হওয়ায় টন প্রতি অতিরিক্ত ২ (দুই) টাকা হিসাবে।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি সিমেন্টের অভাবে সরকারী কাজকর্ম কোন আটকে আছে কি না?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সিমেন্ট'এর যখন অভাব আছে, তখন সরকারী কাজকর্ম এবং জনসাধারণের কাজকর্ম সবই ব্যহত হচ্ছে।

**শ্রীনিশিকান্ত সরকার** :—ইহা কি সত্য ত্রিপুরার সিমেন্ট অন্য রাজ্যে চলে যাচ্ছে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—এইরকম কোন সংবাদ ত্রিপুরা সরকারের কাছে নেই।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় এটা কি সত্য যে ত্রিপুরার যে সিমেন্টর কোটা সেই কোটা বিহারে চলে যাচ্ছে ওয়াগন কেটে কেটে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোম্পানী থেকে যেটা বিহারে পাঠানোর কথা সেটা বিহারে পাঠান হয়, যেটা ত্রিপুরায় পাঠানোর কথা সেটা ত্রিপুরায় পাঠায়।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে জানাইতেছি যে আমার কাছে রিপোর্ট আছে বিভিন্ন দেশে সিমেন্টের প্রয়োজন। ত্রিপুরার কোটা যখন নির্দ্ধারিত করা হয়, তখন ত্রিপুরার কোন প্রতিনিধি সেখানে থাকে না,

তাই ত্রিপুরার কোটা থেকে কারখানাগুলি সিমেন্ট অন্য জায়গায় বিক্রী করে দিচ্ছে, ইহা সত্য কি না।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার গভর্ণমেন্ট সিমেন্ট কেরী করে না। এখানে নানা ফেক্টরীর নির্দিষ্ট ডীলার আছে, সেই ডীলাররা সিমেন্ট কোম্পানী থেকে কত সিমেন্ট পাবে সেটা সরকারকে জানালে তখন সরকার সিমেন্ট আনতে তাদের সাহায্য করে সুতরাং ত্রিপুরা সরকারের সিমেন্ট অন্য জায়গার চলে যাচ্ছে ত্রিপুরা সরকারের লোক সেখানে না থাকাতে দিতে পারছে না, এইরকম অভিযোগ যদি থেকে থাকে মাননীয় সদস্যের কাছে, তা যদি সরকারকে ওয়াকিবহাল করেন, সরকার নিশ্চয়ই তার ব্যবস্থা করবেন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি কোন্ কোন্ সিমেন্ট্ কারখানার মধ্যে ত্রিপুরার কোটা আছে ?

**মিঃ স্পীকার :**—দিস স্যাড বি এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রীঅজয় বিশ্বাস :**—

Expunged as ordered by the Chair

**মিঃ স্পীকার :**—দিস স্যাড বি এক্সপাঞ্জড ফ্রম দি প্রসিডিং।

**শ্রীঅজয় বিশ্বাস :**—মাননীয় মন্ত্রী মহোদয়, বলেছেন যে সিমেন্ট চায় তাকেই পারমিট ইস্যু করা হয়। তাহলে পি, কে, ভট্টাচার্য্য এর নামে কোন সিমেন্টের পারমিট দেওয়া হয়েছে কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরা রাজ্যে হাজার হাজার লোকের মধ্যে সিমেন্ট বিলি করা হয়। পি, কে, ভট্টাচার্যকে তা আমাদের জানা দরকার। তারপর অফিসে দেখতে হবে যে তার নামে সিমেন্ট ইস্যু করা হয়েছে কিনা। তারপর উত্তর দিতে পারি।

**শ্রীপার্থ ত্রিপুরা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ডুম্বুর বাঁধ দিতে সিমেন্টের অভাবে কাজ বন্ধ হয়ে আছে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—সেটা তো আমি আগেই বলেছি যে সরকারের কাজ বন্ধ হয়ে আছে, অন্যান্য কাজও ব্যহত হচ্ছে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—সিমেন্ট বন্টনে বিভিন্ন ধরণের অব্যবস্থার কোন অভিযোগ সরকার পেয়েছেন কি না ? কারণ বিভিন্ন যায়গায়, বিশেষ করে ধর্মনগরে যারা দরখাস্ত করেছেন, যাদের প্রয়োজন তারা সিমেন্ট পায়নি, কিন্তু পরে যারা দরখাস্ত করেছে তারা পেয়ে গেছে এব বিভিন্ন সরকারী কাজ ও প্রায় বন্ধ হয়ে আছে। এটা সরকার জানেন কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সরকারের অবস্থার কথা বললে খুব বাহবা পাওয়া যায় সত্য। কিন্তু আগে দরখাস্ত দিলেই আগ পেতে হবে এই কথা ঠিক নয়। আমার উত্তরে বলেছি যে প্রয়োজন অনুসারে এবং মেরিট অনুসারে কাদের কাদের অগ্রাধিকার দেওয়া হয়, সেরকম ভাবে আমরা সিমেন্ট বন্টন করছি।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :**—রাস্তা ঘাট সব বন্ধ থাকে সিমেন্টের অভাবে। একজিকিউটিভ ইঞ্জিনীয়ার চিঠি দিয়ে জানিয়েছেন সিমেন্টের অভাবে রাস্তার কাজ এবং প্রয়োজনীয় কাজ

হচ্ছে না। এটা কি মেরিট অনুযায়ী আগে আসে না? আমি জানতে চাই।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—সরকার যেটা মেরিট বিবেচনা করেন সেইভাবে দেওয়া হয়।

**শ্রীনিশিকান্ত সরকার** :—উদয়পুরে সিমেন্টের জন্য যে এজেন্ট আছেন, তিনি এখানেই সিমেন্ট বিক্রি করেছেন, এটা কি সত্য? উদয়পুরে সিমেন্ট এতদিন কেন যাচ্ছে না, এই সিমেন্ট কোথায় আছে, কোন্ গোদামে আছে উদয়পুরের সিমেন্ট?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে উদয়পুরের যে এজেন্ট আছে সেই এজেন্টকে কোম্পানী থেকে যে সিমেন্ট দেয় সেটা যখন তার গোদামে মজুত হয় তখন সরকার থেকে রেট ঠিক করে দেওয়া হয়। ইট ইজ নট কন্‌ট্রোল কমিডিটিজ। সুতরাং উদয়পুরের সিমেন্ট উদয়পুরে নিবে যখন রিপোর্ট পাব তখন আমরা পারমিট দিই কিভাবে বিলি ব্যবস্থা করবে।

**শ্রীঅমরেন্দ্র শর্মা**:—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন মেরিট অনুযায়ী সিমেন্ট দেওয়া হয়। মেরিট কিভাবে যাচাই করা হয়?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর উত্তরে আমি বলেছি সেই কথাটা হবে তিনি বোধ হয় শুনতে পান নি। তবে আমি আবার বলছি বাড়ী তৈরীর প্রয়োজনে ঋণ গ্রহণকারীকে অগ্রাধিকার দেওয়া হয়। সেনিটারী পায়খানা তৈরী করার জন্য এবং চালকল স্থাপনের জন্য অগ্রাধিকার দেওয়া হয়।

**মিঃ স্পীকার** :—শ্রীপাথী ত্রিপুরা আপনার প্রশ্ন করুন।

**পাথী ত্রিপুরা** :—কোয়েশ্চান নাম্বার ১২২।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ১২২।

**প্রশ্ন**

১) ১৯৭২ এবং ১৯৭৩ সনে ত্রিপুরার কোন কোন এলাকায় কতবার মিজো আক্রমণ হয়েছে এবং এ আক্রমণে মোট ক্ষতির পরিমাণ কত।

**উত্তর**

১) ১৯৭২ সালে মোট দুইবার—দুইটিই উত্তর ত্রিপুরা জেলার কাঞ্চনপুর থানায় প্রথমটি সেভুবার এবং দ্বিতীয়টি শান্তি রায় চৌধুরী পাড়ার—

১৯৭৩ সনে মোট দশবার—স্থানের নাম নিম্নে দেওয়া গেল :—

**উত্তর ত্রিপুরা**

১) গেন্দাছড়া… দামছড়া থানা
২) মনিরাম চৌধুরী পাড়া… ছামনু থানা
৩) খাসছড়া… ছামনু থানা
৪) বৃদিজয় চৌধুরী পাড়া… ছামনু থানা

৫) খগেন্দ্র চৌধুরী পাড়া...দামছড়া থানা
৬) ভাইবোনছড়া... ছামনু থানা
৭) বুধিজয় চৌধুরী পাড়া.. ছামনু থানা
৮) ভাণ্ডারীমা... কাঞ্চনপুর
৯) নাত্তিন মনু (চাইরামুনী রোয়াজা পাড়া) ছামনু থানা।

দক্ষিণ ত্রিপুরা জেলা :—

১০) গীরাচন্দ্র পাড়া... গণ্ডাছড়া থানা দক্ষিণ ত্রিপুরা।

নগদ কাপড় চোপড় ইত্যাদি বাবত মোট ক্ষতির পরিমাণ আনুমানিক ৬৮,১৯৬ টাকা (১৯৭২ সালে ক্ষতির পরিমাণ আনুমানিক ২,৯১৯ টাকা এবং ১৯৭৩ সালের ক্ষতির পরিমাণ আনুমানিক ৬৫, ১৯৭ টাকা)

২) ক্ষতিগ্রস্থদের কিভাবে সাহায্য করা হচ্ছে এবং

২) সাধারণত: ডাকাতির ব্যাপারে ক্ষতিগ্রস্থদের সরকারী সাহায্য দেওয়া হয় নাই। কারণ মোকদ্দমা নিষ্পত্তির পর পুনরুদ্ধার হওয়া জিনিষপত্র মালিকগণের নিকট ফেরত দেওয়া হইয়া থাকে। তবে ক্ষতিগ্রস্থদের মধ্যে যাহারা অতি দরিদ্র তাহাদিগকে খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে। গণ্ডাছড়া থানার অধীন গিরাচন্দ্র পাড়ার মিজো হামলায় ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের মধ্যে কিছু কম্বল সাহায্য বাবত দেওয়া হইয়াছে।

৩) আক্রমণ কারীদের মধ্যে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

৩) কেবলমাত্র একটি ক্ষেত্রে ৭ জনকে গ্রেপ্তার করা হইয়াছে।

**শ্রীপাখী ত্রিপুরা** :—এই যে গণ্ডাছড়া থানাধীনে গিরাচন্দ্র পাড়ায় মিজো আক্রমণের কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, এখানে আদৌ মিজো আক্রমণ হয় নাই এবং মিজোর নামে এই সরকারের সি, আর, পি, বাহিনী ডাকাতি করেছে বলে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :...মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি প্রশ্ন করেছেন যে মিজো আক্রমণ কতবার হয়েছে এবং কোন কোন জায়গায় হয়েছে। আমি সেই উত্তর দিয়েছি।

**শ্রীপাখী ত্রিপুরা** :—স্যার, আমি প্রশ্নটা করেছি এই জন্য যে ঘিরা চন্দ্র পাড়ায় মিজো আক্রমণের যে তারিখ দিয়েছেন, সেটা আসলে মিজো আক্রমণ নয়। আমরা খোঁজ নিয়ে জানতে পেরেছি যে এটা সি, আর, পির, আক্রমণ। কাজেই আমি জানতে চাইছি, এটা সরকারের জানা আছে কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মিজো আক্রমণ যেখানে যেখানে হয়েছে তার উত্তর আমি দিয়ে দিয়েছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী**:—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে গণ্ডাচড়া থেকে মিজো বর্ডার অনেক দূর এবং গণ্ডাচড়ায় যে আক্রমণটা হয়েছে সেই আক্রমণটা মিজোদের দ্বারা হয় নাই, সি, আর পির দ্বারা হয়েছে এবং ঐ এলাকার লোকেরা বলছেন যে যারা আক্রমণকারী তারা হিন্দুস্থানী ভাষায় কথাবার্তা বলেছেন ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমে উনার প্রশ্ন হল গণ্ডাচড়া থেকে মিজো এলাকা অনেক দূর এবং তার উত্তর দিতে গেলে আমাকে বলতে হয় যে যারা ডাকাতি করে তারা দূরে কাছ বিবেচনা করে না, সুযোগ পেলে তারা যেখানে খুসী সেখানে ডাকাতি করে থাকে। আর জনসাধারণ তাদের কাছে বলছে যে আক্রমণকারীরা হিন্দী ভাষায় কথা বলেছে, এখন হিন্দী ভাষায় কথা বললে সেটা সি, আর, পি না হয়ে সি, পি, এম মেম্বার ও হতে পারে, তাতে আমার কিছু বলার নাই।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—তা আমাকে বলুন, ক্ষতি নাই। কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে এই ডাকাতি হওয়ার পর ঐ এলাকার যারা সর্দার লোক আছে, তাদের কাছে ২০০/৪০০ টাকা করে সি, আর, পিরা চেয়েছে এবং এই রকম কোন লিখিত অভিযোগ সি, পি, এম, পার্টি থেকে সরকার পেয়েছেন কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—স্যার, এটা এই প্রশ্নের সংগে রিলেটেড কিনা, আমি জানতে চাই ?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সি, আর, পিরা নিজেরা আক্রমণ করে নিজেরাই আবার এই সমস্ত সর্দারদের কাছে গিয়ে তাদেরকে মিজো বলে বা মিজোদের সাহায্যকারী বলে তাদের কাছ থেকে ঘুষ আদায় করবার চেষ্টা করেছিল এই ধরনের কোন লিখিত অভিযোগ পেয়েছেন কিনা ?

**শ্রীদেবেন্দ্রকিশোর চোধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ধরনের কোন অভিযোগ আমার কাছে নাই। তবে উনি যখন বলেছেন, আমি সেটা খোঁজ করে দেখতে পারি এবং জনসাধারণ যদি সেই রকম অভিযোগ করে থাকে এবং সেই অভিযোগগুলি যদি প্রমাণিত হয় তাহলে তাদের বিরুদ্ধে নিশ্চয় শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় আপনি যে বললেন ১৯৭২ সালে ২ বার এবং ১৯৭৩ সালে ১০ বার, এই সংখ্যাটা বৃদ্ধি পাওয়ার কারণ কি এবং এর জন্য সরকার আগে থেকে কোন প্রিকসানারী ব্যবস্থা নিয়েছেন কি ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আইন শৃঙ্খলা রক্ষার জন্য প্রয়োজনীয় সব ব্যবস্থাই নেওয়া হয়েছে। কিন্তু আইন শৃঙ্খলা রক্ষা করলে এর মধ্যে যদি ডাকাতি করার ইচ্ছা থাকে, তাহলে যে কোন জায়গায় ডাকাতি করা যায়।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সমস্ত ডাকাতি হওয়ার ব্যাপারে আগে থেকে পুলিশ মহলে কোন খবর ছিল কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পুলিশ মহলে যখন আগে থাকতে খবর আসে তখন সংগে সংগে সরকার থেকে প্রিকসানারী মেজার নেওয়া হয়ে থাকে।

**শ্রীতাপস দে** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে এই সমস্ত ডাকাতি বা হামলা হতে পারে এটা আশঙ্কা প্রকাশ করে এখানকার স্থানীয় কোন কোন পত্রিকায় কমেন্ট করে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিল ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :– মাননীয় অধ্যক্ষ মহোদয়, সংবাদপত্রের দৃষ্টি আকর্ষণ করার জন্য সরকার বসে থাকে না, সরকারের নিজস্ব লোক আছে এবং সেখানে থেকে যখন খবর আসে তখন সঙ্গে সঙ্গে তার জন্য প্রিকশানারী মেজার নেওয়া হয়।

**শ্রীকালিপদ বানার্জী** :—তাহলে আমাদেরকে কি বুঝতে হবে যে সরকারের ইন্টেলিজেন্স এতটা ইমপ্রুভ করেছে ? কারণ যেখানে ১৯৭২ সালে ২টা কেস ছিল সেখানে ১৯৭৩ সালে ১০টা কেস হয়েছে আর সেজন্য প্রিকসানারী কোন মেজারই নেওয়া যায়নি ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ইন্টেলিজেনসের উপর ডাকাতি নির্ভর করে না। ডাকাতি হলে তারপর আমরা যখন খবর পাই তখন প্রিকশনারী মেজার নেওয়ার ব্যবস্থা হয়ে থাকে আর যদি কোন ক্রাইম হয়ে যায়, তাহলে সরকার সেই ব্যবস্থা গ্রহণ করে থাকে।

**শ্রীতাপস দে** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সমস্ত এলাকায় ইনটেলিজেনস ব্রানচ অথবা সরকার পক্ষ থেকে খবর দেওয়ার জন্য কোন এজেনসী নিয়োগ করা হয়েছে কিনা এবং নিয়োগ করা হয়ে থাকলে তারা ঠিকমত কাজ করছে কি না ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইনটেলিজেনস ব্রানচের খবর সাধারণত সিক্রেট থাকে এবং সেটা জনসাধারণের স্বার্থের খাতিরে প্রকাশ করা সম্ভব হয়না।

**শ্রীকালীপদ বানার্জী** :—স্যার, আমরাত ইন্টেলিজেন্সের সিক্রেট খবর জানতে চাইনি। আমরা জানতে চাইছি যে ইন্টেলিজেন্স আছে কিনা এবং তার মাধ্যমে কোন খবর নেওয়া হয় কি না ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—হ্যাঁ, প্রয়োজনীয় সমস্ত ব্যবস্থাই আছে।

**শ্রীতাপস দে** :–মাননীয় মন্ত্রী মহোদয়, সরকারের ইন্টেলিজেন্সের সমস্ত রকম ব্যবস্থাই আছে, অথচ তারা কোন খবর রাখেন না। আর এখানকার দৈনিক সংবাদপত্রগুলি সেই খবর

প্রেস করে, এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি এবং সরকার-এর ইন্টেলিজেন্স কাজ করছে না বলেই ওই সমস্ত ঘটনা ঘটেছে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দৈনিক সংবাদপত্রগুলি কোথায় থেকে এই সব ইন্টেলিজেন্স এর খবরা খবর কালেক্ট করে, সেটা আমি জানি না। কিন্তু আমাদের ইন্টেলিজেন্স যেটা আছে, সেটা আমাদেরকে খবরা-খবর দেয় এবং আমাদের সেই মত ব্যবস্থা গ্রহণ করি।

**শ্রীতাপস দে :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পত্রিকার খবরের উপর সরকার নির্ভর করে থাকে না, এটা সত্যি কথা। কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় এইটুকু স্বীকার করবেন কি যে জন স্বার্থের খাতিরে পত্রিকাগুলি এই সমস্ত সংবাদ প্রেস করে এই সব দিক দিয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করে থাকে এবং সরকারের ঐদিকে দৃষ্টি দেওয়া উচিত কিনা ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছিলাম যে দৈনিক সংবাদপত্রগুলি আমাদেরকে ইন্টেলিজেন্স এনে দেবে, এরপর কি হবে না হবে তারপর আমরা একশন নেব, তার জন্য আমরা বসে থাকি না। আমাদের নিজস্ব যে ইন্টেলিজেন্স আছে, তারা যে খবরা-খবর দেয় তার পরিপ্রেক্ষিতে আমরা প্রিকশনারী মেজার নেই।

**শ্রীতাপস দে :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সমস্ত খবর প্রকাশ হওয়ার পর সরকার থেকে কি কি প্রিকসানারী মেজার নেওয়া হয়েছে ঐ সমস্ত এলাকায় ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**— আমাদের ইন্টেলিজেনসের ব্যাপারে এবং আমাদের প্রিকসানারী মেজারের ব্যাপারে যে সমস্ত ব্যবস্থা আমাদের গ্রহণ করতে হয় সেগুলি আমরা এখানে প্রকাশ করতে পারি না।

**শ্রীতাপস দে :**— মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই সব খবর জনস্বার্থের খাতিরে প্রকাশ করা যাবে না খুব ভাল কথা—কিন্তু এখন যে সমস্ত ঘটনা ঘটেছে সেগুলির জন্য কোন কোন অফিসার দায়ী এবং তাদের বিরুদ্ধে কি কি একশান নেওয়া হবে ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে একটা ডাকাতি হলেই যে কোন অফিসার দায়ী হবে তার কোন মানে নেই—আজকে কোন জায়গায় ডাকাতি হলেই কিংবা কোন জায়গায় একটা মিজো আক্রমণ হলেই কোন অফিসার দায়ী হবে এমন কোন মানে নেই। যদি কোন অফিসার দায়ী হয়ে থাকে, যদি কোন অফিসার মিজোদের ইনভাইট করে নিয়ে আসে এই খবর আমরা পাই তাহলে নিশ্চয়ই তার এগেনষ্টে একশান নেওয়া হবে।

**শ্রীতাপস দে :**— এটা মিজোদের নেহাত ডাকাতি নয় স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঐ সমস্ত এলাকায় যে সমস্ত ইন্টেলিজেন্স অফিসার নিযুক্ত করা হয়েছে তারা আগরতলায় বসে বসে রিপোর্ট তৈরী করেন এবং তারা সেইসব এলাকায় যান না—এটা সত্যি কি না ?

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**— মাননীয় সদস্য আমাদের অফিসারদের উপর এইটুকু

বিশ্বাস রাখতে হবে যে তারা মিজোদের ইনভাইট করে নিয়ে আসবে না এবং যাতে ওরা না আসে সেই ব্যবস্থা তারা নেবে এবং যে রিপোর্ট দেন সেটাই রিলিভেন্ট। এর মধ্যে এমন কোন অফিসার—যারা দেশে বিদ্রোহের কারণ ঘটাবে তাহলে নিশ্চয়ই তাদের এগেনষ্টে একশান নেওয়া হবে।

Mr. Speaker ;— Question hour is over. The Ministers may lay on the Table of the House the replies to the Unstarred Questions and also to Starred Questions which were not answered orally.

**Shri Ajoy Biswas** :— মাননীয় স্পীকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই—১৫ তারিখ আমি একটা প্রিভিলেজ মোশানের নোটীশ দিয়েছিলাম সেটী বাতিল করেছেন, কিন্তু বাতিল করার কোন কারণ দেখান হয় নি। আমি দাবী করেছিলাম কারণ দেখাবার জন্য ......

Mr. Speaker ;— Hon'ble Member, I have given my ruling on that issue.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— স্যার, এই যে গত ১৫/৩/৭৪ ইং তারিখে শ্রীঅজয় বিশ্বাস একটা প্রিভিলেজ মোশান এনেছিলেন এবং যে ভাবে এট দি ফেগ এণ্ড অব দি সেশান এটাকে বাতিল করা হয়েছে—এর মধ্যে কতগুলি নীতিগত প্রশ্ন জড়িত আছে বলে আমরা মনে করি। মাননীয় স্পীকার যদি এখনই আমাকে সুযোগ দেন তাহলে আমি বলতে পারি অথবা অন কনসিডারেশান অব দি প্রিভিলেজ কমিটী রিপোর্ট সেই সময় দেন তখনও বলতে পারি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, এই বিষয় বিচার বিবেচনা করেই আমি আমার রুলিং দিয়েছি ..

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— স্যার, আপনার রুলিং আমি মেনে নিয়েছি তবে কতগুলি নীতিগত প্রশ্ন এর সঙ্গে জরিত। মাননীয় স্পীকার কি কি গ্রাউণ্ডে বাতিল করতে পারেন সেটা পার্লামেন্টেও আছে—লোকসভায়ও আছে—রুলস বইয়ে দেওয়া আছে (ইন্টারাপশান)

**মিঃ স্পীকার**:— পয়েন্ট অব অর্ডার আছে

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—পয়েন্ট অব অর্ডার স্যার, ইউজুয়েল কনভেনসান হচ্ছে স্পীকারের কোন ডিসিশানের বিরুদ্ধে যদি কিছু বলতে হয় তাহলে আগে স্পীকারের ঘরে গিয়ে আলোচনা করে নিতে হয়, তারপর হাউসে আলোচনা করা যায়। কাজেই স্পীকারের সঙ্গে আলোচনা না করার আগে তুলতে দিতে পারা যায় না সেই প্রসিডিউর ঘোষণার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— আই এগ্রি টু দিস সাজেশান—মাননীয় স্পীকার যদি বলেন আপনার চেম্বারে আমি যেতে রাজী আছি। আমি যদি সেটিসফায়েড না হই তাহলে আমাকে বলার সুযোগ দেবেন এখানে বলতে...

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য আপনি আমার সঙ্গে আলোচনা করুন তবে সুযোগ দেব কি দেব না সেটি আমি বলতে পারছি না...

**শ্রীনিশিকান্ত সরকার :**— অধ্যক্ষ মহোদয়, আমরা যারা পিছন দিকে আছি আমরা অনেক কথাই শুনতে পাচ্ছি না...

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য এই বিষয়ে আমি দেখব যাতে কোন অসুবিধা না হয়...

**শ্রীমধুসূদন দাস :**— স্যার, মন্ত্রীরা এবং মাননীয় স্পীকার যা বলছেন তার একটা কথাও আমরা শুনতে পাচ্ছি না, তাহলে আমাদের আসা আর না আসা সমান।

**শ্রীঅজয় বিশ্বাস :**— মাননীয় স্পীকার স্যার, আমার একটা কলিং এটেনশান নোটিশ ছিল টংঘর ভেঙ্গে দেওয়ার ব্যাপারে—বটতলা বাজার থেকে খগেন্দ্র চৌধুরী...

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য আজকে একটি মাত্র কলিং এটেনশান নোটিশ আমি এডমিট করেছি আর বাকীগুলি আমি ডিসএলাউড করেছি।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**— স্যার, বটতলাতে শ্রীখগেন্দ্র চৌধুরী ২২/২৩ বছর যাবত দোকান করছিল—তাকে উইদাউট নোটিশ বিকল্প কোন ব্যবস্থা না করে তার টংঘর ভেঙ্গে দেওয়া হয়েছিল। তিনি মিউনিসিপ্যালিটির ট্যাক্সও দিয়েছেন এবং তিনি মাননীয় মন্ত্রী শ্রী আলী এবং শ্রীমতি বাসনা চক্রবর্তীর দৃষ্টি আকর্ষণ করলে তাঁরা তাকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তোমাকে সরানো হলে কোন বিকল্প ব্যবস্থা না করে সরানো হবে না। তারপর মিউনিসিপ্যালিটির পুলিশ এবং অন্যান্য লোকজন দিয়ে সেই টংঘর ভেঙ্গে দিয়ে সেখান থেকে তাকে সরানো হয়েছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং আমি আশা করব যে এটার উপর হাউসে আপনি আলোচনা করার সুযোগ দেবেন।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য, সেটিতো আপনারা বাজেটের সময় আলোচনা করতে পারবেন। This Calling Attention Notice does not satisfy the conditions of admissibility and that is why I have disallowed the Calling Attention Notice.

**Shri Ajoy Biswas :**— স্যার, বাজেটের সময় নয়, এখনই আলোচনা করতে চাই।

**Mr. Speaker :**— No, this is not so urgent that should be allowed just now.

**Shr Nripendra Chakraborty :**— স্যার, একটা জিনিষের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ আমি করছি, সেটি আপনার প্রতি কোন একসপার্শান নয় সাপ্লিমেন্টারী বাজেটের উপর কাট মোশান দেওয়ার ব্যাপারে আপনি বলেছেন যে আজকের মধ্যে আমাদের কাট মোশান সাবমিট করতে হবে। আমাদের রুলসে পরিষ্কার বলেছে যে দিন আলোচিত হবে তার দুই দিন আগে নোটিশ দিতে হবে পরিষ্কার বলা আছে। আনলেস আদার ওয়াইজ ডিসাইডেড বাই দি স্পীকার। তার অর্থ হচ্ছে যে তার কমেও তিনি পারেন অর্থাৎ এক দিনের নোটিশেও দিতে পারেন বা হাউসের মধ্যেও যদি কেউ আনেন কাটমোশান সেটিও আপনি এডমিট করতে পারেন। স্যার, আপনার ক্ষমতা আছে আপনি করতে পারেন। কিন্তু দুই দিনকে চার দিন করার কোন ক্ষমতা আপনাকে রুলসে দেওয়া হয়নি। রুলসে এই কথাই বলা হয়েছে যে দিন আলোচনা হবে তার অনন্ত দুই দিন আগে নোটিশ দিতে হবে কাট মোশানের নোটিশ দিতে হবে। কাজেই স্যার, যদি ১৬ তারিখ বা ১৭ তারিখ আমাদের কাট মোশানের নোটিশ দিতে

বলেন তাহলে তার অর্থ দাঁড়ায় যে আপনারা চান না যে কাট মোশান আলোচিত হউক। স্যার, তাহলে এই বিরোধী দলটা তুলে দিলেই ভাল হয়। অনাবশ্যক তাহাদের এখানে আসা, রুলসে যে সামান্য একটু খানি সুবিধা আছে, সেই সুবিধাটুকুও যদি মাননীয় স্পীকার দিতে না চান—যদি মনে করেন যে বিরোধী দল পাবে না যেহেতু আনলেস আদার ওয়াইজ আছে। আনলেস আদার ওয়াইজের অর্থ কি—আনলেস আদার ওয়াইজ এর অর্থ হচ্ছে এক দিনেও পারেন আবার এক ঘন্টায়ও পারেন—আপনার ক্ষমতা দেওয়া আছে। কাট মোশান আপনি এক ঘন্টার নোটিশেও নিতে পারেন। কিন্তু দুই দিনকেতো চার দিন করার ক্ষমতা কেউ আপনাকে দেয়নি। কোন রুলসে দেয়নি। এখানে নয়, পার্লামেন্টে নয় কোথাও নয়। কাজেই বলুন বিরোধী দল আমরা চাই না...

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য এটাতো বিরোধী দলের (ইন্টারাপশান)

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— স্যার, আমাদের বিরোধী দলের নেতা বলেছেন যে রুলসে আছে ২ দিনকে ৪ দিন করতে পারেন না—১৬ তারিখ দিতে বলার অর্থ ই হল যে দুই দিন আগে দিতে হবে...

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— কাট মোশানের আলোচনাটা কবে হবে? দুই দিন জেনারেল ডিসকাশান তারপর কাট মোশান—স্যার, যেদিন কাট মোশান আলোচিত হবে তার দুই দিন আগে দিন তার আগে নয়। সেটিকে বিচার বিবেচনা করে তারপর বাতিল করবেন। আই হ্যাভ নো অবজেকশান—আমি রুলস মানি কিন্তু রুলসে যে ক্ষমতা দেওয়া আছে সেটি কার্টেলড হবে এটা আমি মানতে রাজী নই।

**মিঃ স্পীকার** :— এক দিন আগে অর্থাৎ ১৫ তারিখ দিয়েছি, ১৬ তারিখ আফটারনুনে দেওয়ার জন্য...

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— স্যার, কাট মোশান আলোচিত হবে কবে—বহু দিন পরে। কাল শুক্রবার, শনিবার, রবিবার তারপর সোমবার—বহুদিন পর।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আমার যতদূর মনে হচ্ছে রুলস অনুযায়ীই কাজ করেছি (ইন্টারাপশান)

**শ্রীঅমরেন্দ্র শর্মা** :— মাননীয় স্পীকার স্যার, আমার একটা কলিং এটেনশান নোটিশ ছিল—গ্রাম এবং শহরের বাজারগুলিতে লবণের দুষ্প্রাপ্যতা এবং অস্বাভাবিক মূল্য বৃদ্ধি সম্পর্কে (ইন্টারাপশান)

**মিঃ স্পীকার** :— অলরেডি এসেছে— I have received a Calling Attention Notice from Hon'ble Member Shri Tapash Dey, M. L. A. on the subject :—"রাজধানী সহ সমগ্র ত্রিপুরায় লবণের দর বৃদ্ধি ও সরবরাহের অপ্রতুলতা সম্পর্কে"...

I have given consent to the motion of Shri Tapas Dey. Now I would request the Hon'ble Minister in charge of the Department to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to day he will kindly give me a date when the Calling Attention notice will be shown on the order paper for a statement.

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় স্পীকার স্যার, এই বিষয়ে আমার একটা কলিং অ্যাটেনশন নোটিশ ছিল, সেইটার কি হলো ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এইটা মনে হয় আগে যেটা পেয়েছি সেইটাই এখানে দেওয়া হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—মাননীয় স্পীকার স্যার, এইটার নিয়ম হচ্ছে একই সাবজেকটের উপর যদি হয় তাহলে পার্লিয়ামেন্টারী প্রেকটিস হচ্ছে সবগুলি একসঙ্গে করতে হয়।

**মিঃ স্পীকার** :—পার্লিয়ামেন্টারী প্রেকটিস আমরা পড়েছি এবং এখনও পড়ি—

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—তাতো আপনি বলেন নি স্যার, আপনি তো শুধু একজনের নাম বললেন।

**মিঃ স্পীকার** :—হ্যাঁ, নির্দিষ্ট সময়ের পরে বলে সেইটা ব্রেকেট করা হয় নাই। মাননীয় সদস্যরা নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে যখন এই ধরণের কলিং অ্যাটেনশন নোটিশ আসে ব্রেকেট করে দিই। যদি নির্দিষ্ট সময়ের পরে আসে তাহলে সেইটা সম্ভব হয় না।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, জানতে পারি কি নির্দিষ্ট সময়টা কি ?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—উনি জানতে চাচ্ছেন যে নির্দিষ্ট সময়টা কি ? কোন সময়ের কথা বলছেন ?

**মিঃ স্পীকার** :—সাড়ে দশটার মধ্যে দিতে হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—এইটা হাফ অ্যান আওয়ারের আগে দিতে হবে। তাহলে আমাদের হাউস বসছে ১২-৩০ মিনিটে, তাহলে ১২টায় দিলেই হবে?

**মিঃ স্পীকার** :—আই অ্যাম সরি, এইটা সেশনের আধাঘণ্টা আগে দিতে হবে। আচ্ছা আমি দেখবো। আমার কাছে অফিস থেকে যে কাগজ দিয়েছে তাই দেখছি। আই উইল লুক ইনটু দি ম্যাটার।

**শ্রীসুশীল চন্দ্র সাহা** :—আমার একটা কলিং অ্যাটেনশন নোটিশ ছিল যে ছাপাখানাতে লক্ষ লক্ষ টাকার ছাপার যে টাইপ সেইটার পাচার সম্পর্কে। আমি সেইটা অফিসে পাঠিয়েছিলাম প্রায় সোয়া দশটা সাড়ে দশটা নাগাদ কিন্তু এইটা ফেরত দেওয়া হল কেন বুঝতে পারলাম না। অফিস রিচিভ করে নি, আপনি যখন আজকে বললেন হাউস আরম্ভ হওয়ার আধ ঘন্টা আগে পর্য্যন্ত নিয়ম আছে তাহলে আপনারা ১২টা পর্য্যন্ত নিতে বাধ্য কিন্তু কেন যে নেওয়া হল না আমি বুঝতে পারলাম না ?

**শ্রীতাপস দে** :—মাননীয় সদস্য যদি নির্দিষ্ট সময়ের আগে দিয়ে থাকেন তাহলে কেন রিচিভ করলো না ? মাননীয় স্পীকার স্যার, এইটা অ্যাকসেপট করা আর না করা এইটা আপনার উপর নির্ভর করে, কিন্তু অফিস স্যুড নট ডিসঅনার কলিং অ্যাটেনশন নোটিশ।

**মিঃ স্পীকার** :—তাতো হচ্ছে বলে আমার মনে হয় না। আচ্ছা আমি দেখবো। অফিস অ্যাকসেপট করবে, তারপর এইটা অ্যালাউ হবে কি হবে না সেইটা পরে বিচার করা হবে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :**—স্যার, আমাদের কাজ হচ্ছে, কি তাড়াতাড়ি বাতিল করে দিতে পারি, না, কাজ হচ্ছে আলোচনার সুযোগ দেওয়া যায় যত বেশী ? স্যার, আমি এইটাতো বুঝতে পারছি না, এইটা সাড়ে দশটায় নোটিশ দিয়ে—

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আমি বলছি এইটা আবার দেখতে হবে অফিসে—অফিস থেকে নোট দিয়ে পাঠিয়েছে কিনা দেখছি।

**Mr. Speaker :**—Next business is presentation of the Report of the Select Committee on The Tripura Co-operative Societies Bill, 1973. I would request Shri Sailesh Chandra Some, Chairman of the Select Committee to present the Report to the House.

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, আপনি যে কলিং অ্যাটেনশনের উপর ষ্টেইটমেন্ট চেয়েছিলেন সেইটা আমি ২১ তারিখে দিয়ে দেবো।

**মিঃ স্পীকার :**—Hon'ble Minister will make a statement on the calling attention notice on 21st March'74.

**শ্রীতাপস দে :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে এইটা আরও আগে দিলে ভাল হয়। কারণ এইটা একটা ক্রাইসিস—

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—স্যার, এইটা আজকে দেওয়া উচিত ছিল।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনারা যদি এক সংগে কথা বলতে থাকেন তাহলে কি করে বুঝবো ?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :**—স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, ২১ তারিখ একটা ইম-পোর্টেন্ট দায়িত্ব আমাদের পালন করতে হবে। সেইটা হচ্ছে রাজ্য সভার ইলেকশন। আমি অনুরোধ করবো যে সেইদিন আমাদের কোয়েশ্চান হাওয়ারের পরে আর কোন বিজনেস যাতে না থাকে যাতে আমরা সুষ্ঠুভাবে সুস্থ মস্তিস্কে আমাদের যে অধিকার, ভোটের অধিকার সেইটা আমরা প্রয়োগ করতে পারি এবং এই ভোটের অধিকারটা আমরা ৫ বছর অন্তর একবার আসে। কাজেই এইদিন হাউসে কোন বিজনেস থাকুক সেইটা আমরা চাই না।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য যদি ভোটটা হাউস বসবার আগে যদি হয়ে যায় তাহলে সুস্থ মস্তিস্কেই দেওয়া যেতে পারে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :**—না স্যার, তবু যে জিতে, একজনের হার হবে একজনের জিত হবে কাজেই একটা ইলেকশনের দিনে সেই আলোচনা হয় না।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, ভোটের টাইমটা যদি সেইভাবে করা হয় তাহলে সকলেই সুস্থ মস্তিস্কে সুস্থভাবে ভোট দিতে পারবে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :**—সেইটায় অসুবিধা হচ্ছে এক পক্ষ জিতবে এক পক্ষ হারবে। যে জিতবে তার সুস্থ মস্তিস্ক থাকবে না আর যে হারবে তারও সুস্থ মস্তিস্ক থাকবে না। কাজেই আমি অনুরোধ করবো সেইদিনের কোন বিজনেস যেন না থাকে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, রেজাল্টটা যদি পরে অ্যানাউন্স করে দেওয়া হয় ?

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—তাতেও হয় না।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—স্যার, আমার একটা অবজারভেশন আছে, মাননীয় অপোজিশন লীডার এবং লীডার অব দি হাউসের সংগে আলাপ করে সেইটা বিবেচনা করে দেখতে হবে।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে, আমি লীডার অব দি হাউসের সংগে আলোচনা করেই এইটা ঠিক করবো।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— স্যার, আমরা কলিং এটেনশান সম্বন্ধে আমরা বলছিলাম এইটা গুরুত্বপূর্ণ বিষয়, সেইটার উত্তর আজকেই মন্ত্রীমশায় দেওয়া উচিত ছিল আর আজকে যদি না পারেন তবে কালকে দিয়ে দেবেন।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, যখন আমি কলিং এটেনশন পেয়েছি তার উত্তরের জন্য আমি বলেছি ওয়েদার দি অনারেবল মিনিষ্টার ইনচার্জ ইজ অ্যাবল টু মেক এষ্টেটমেণ্ট টু-ডে, ইফ পছিবল, আমি বলছি—

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— দ্যাট ইজ দি ফরম, আই নো। আমি বলছি মিনিষ্টারকে আজকে উত্তর দিবার জন্য আজকে যদি না পারেন তবে কালকে দিয়ে দেবেন। কারণ হচ্ছে লবণের যে অবস্থা সেইটা অত্যন্ত উদ্বেগজনক, সাধারণ মানুষ অধীর হয়ে পড়ছে সেইটা মাননীয় মন্ত্রী মশায় বুঝতে পারছেন না। কাজেই আমি বলব যে কালকে এইটার উত্তর উনি দিয়ে দেবেন।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে তো আপনি সবাইকে বললেন যে আপনার সঙ্গে আলোচনা করে যদি পারা যায় তাহলে এই তারিখের আগেই দিয়ে দেব।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় স্পীকার স্যার, কি ষ্টেটমেণ্ট উনি করবেন, লবণ আছে কি না সেইটাইতো উনি ষ্টেটমেণ্ট বলবেন ?

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্যরা এই বিষয়ে উদ্বিগ্ন এইটা আমি বুঝতে পেরেছি এবং মাননীয় মন্ত্রী মশায় বললেন যদি সম্ভব হয় তার আগেই দিয়ে দেবেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— সম্ভব হলে, এই কথা বিধান সভায় উঠতে পারে না। উনি বলতে পারেন যে আমি সংবাদ সংগ্রহ করে দিয়ে দেব এবং আমি অনুরোধ করবো উনি কালকেই দেবেন। এইটা মন্ত্রী মশায় আশা করি চিন্তা করবেন, কারণ এইটা অত্যন্ত উদ্বেগের বিষয়।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলিং এটেনশনের গুরুত্ব বুঝছি না তা নয়। কারণ ষ্টেটমেনটা আমার তৈরী করে দিতে সময় লাগবে তাই আমি বলছি ২১ তারিখ দিয়ে দেব, তার পরেও আমি বলছি আপনার সঙ্গে আলাপ করে দেখব এর আগে দেওয়া সম্ভব কি না।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— যে কলিং এটেনশনের বিষয়টা হাউসে এসেছে হাউসের বাইরে তো আপনার সংগে আলোচনার তো কিছু দেখি না। আমরা এখানে বলছি যে হয়তো আজকে

দেন তা না হলে আপনার কনভিয়েন্ট ডেট একটা সেটা উনি বলেছেন যে সম্ভব যদি হয়, এই সংসদীয় নীতিতে সম্ভবত কোন কথা নাই। এইটা বলতে হবে হয়তো আজকে দেবেন না হয় তো কালকে দেবেন।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সম্ভবতঃ কথা না থাকলে তো আমি ২১ তারিখের কথা বলেছি-ই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় স্পীকার স্যার, তাহলে উনি হাউসকে ধোঁকা দিয়ে যাচ্ছেন ?

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, মাননীয় মন্ত্রী নিশ্চয়ই আপনাদের উদ্বেগের কথা উপলব্ধি করেছেন। উনি বলেছিলেন যে ২১ তারিখে ষ্টেটমেন্ট করবেন; কিন্তু অবস্থার গুরুত্ব বিবেচনা করে তিনি বলেছেন যে ২১ তারিখের পূর্বেই এই সম্পর্কে ষ্টেটমেন্ট হাউসে তিনি দেবেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— আপনি বলুন কালকের মধ্যে উত্তর দিতে হবে, আপনার সে ক্ষমতা আছে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, আপনি আশা করি জানেন, কোন মন্ত্রীকে এখনই ষ্টেটমেন্ট দিতে হবে, সেই রকম কমপ্লেন আমি করতে পারিনা।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— আমাদের রাইট আছে আনার। মাননীয় মন্ত্রী বললেন দেবেন না, তাহলে কি করে হাউস চলবে। কলিং এটেনশনের উত্তর আনার আমাদের অধিকার আছে।

**মিঃ স্পীকার** :— উত্তর দেবেন না বলেন নি। তিনি বলেছেন ২১ তারিখে দেবেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী** ;— তার উত্তর তাই হয়।

**মিঃ স্পীকার** :— আপনারা যে বিষয়টির উপর আগামীকাল ষ্টেটমেন্ট দেওয়ার জন্য বলছেন, সেই বিষয়টির উত্তর দিতে গেলে অন্যান্য সাবডিভিশান থেকে খবর সংগ্রহ করতে হবে। যদি ঠিক তথ্য আনতে চান, তাহলে পরে মাননীয় মন্ত্রীকে একটু সময় দেওয়া দরকার।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— With all my respect to the chair. আমি জানতে চাই যে কলিং এটেনশন নোটিশ অত্যন্ত জরুরী বিষয়ের উপর দেওয়া হয় এবং আমি যতটুকু জানি লোকসভায় সকালে দিলে বিকেলে মন্ত্রীরা জবাব দেয়। খুব বেশী হলে একদিন সময় নিতে পারেন। কিন্তু আমি কোথাও দেখিনি যে কলিং এটেনশান-এর জবাব দেওয়ার জন্য তিন/চার দিন সময় দেওয়া হয়। সেটা আমার নোলেজে নেই।

**মিঃ স্পীকার** :— আমাদের হাউসে সেই রকম হয়েছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :— আমাদের এখানে হয়েছে, অন্যায়ভাবে হয়েছে বলে আমি মনে করি। তার অধিকার আছে কি না, সেই প্রশ্ন আমি তুলছি না। রুলস যখন বলছে তিনি পরে দিতে পারেন, তবে রিপ্লাই তাঁকে দিতে হবে। অনর্যাবল স্পীকার যদি সেটা এডমিট করেন, তাহলে রিপ্লাই তাঁকে দিতে হবে। এই নজির যদি আমরা স্থাপন করি যে কলিং

এটেনশন তিন/চার দিন পরে তার জবাব আসবে, তাহলে আমি মনে করব যে এই সরকার এমনই অপদার্থ, এই সরকার চলবে না, অচল হয়ে যাবে। তিন/চার দিনে একটা খবর নিয়ে আসতে লাগবে। এটা সকাল বিকেলের ব্যাপার। যেহেতু আমাদের রাজ্যে তেমন যাতায়াতের সুযোগ সুবিধা নেই, তার জন্য একদিন লাগতে পারে। আমি মনে করছি তিনি এটার আর্জেন্সী ফীল করছেন না এবং কলিং এটেনশান জিনিষটা তিনি অনুভব করতে পারেন নি, সেইজন্য তিনি ইচ্ছামত সময় চাচ্ছেন। এবং অন্যান্য মন্ত্রীরাও সেই রকম সময় নিয়েছেন। আমাদের ধৈর্য্যের একটা সীমা আছে তো?

**শ্রীবিনোদ বিহারী দাস** :— এটাতো তেল নুনের ব্যাপার স্যার। এটা জানতে পারলে আমাদের সুবিধা হয়।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— এটা যদি না করা হয় স্যার, তাহলে কাটা ঘায়ে নুনের ছিটার মত হবে স্যার।

**শ্রীনিশিকান্ত সরকার** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মন্ত্রীরা কি খবর নেবেন? আমরা বিভিন্ন সাব-ডিভিশন থেকে এখানে এসেম্বলীতে আসছি রাজ্যে বিভিন্ন অংশের খবর দিতে আসছি। উনি কি করে খবর নেবেন? আমাদের কথা তাঁকে বিশ্বাস করতে হবে যে আমরা যা বলছি সত্য বলছি।

**Mr. Speaker** :— I would request the Hon'ble Minister to make a statement tomorrow.

**শ্রীনরেশ রায়** :— মাননীয় স্পীকার স্যার, আমার একটা কলিং এটেনশান ছিল।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, আপনি এই বিষয়ে আমার সঙ্গে আমার চেম্বারে আলোচনা করবেন।

## PRESENTATION OF THE REPORT OF THE SELECT COMMITTEE ON THE TRIPURA CO-OPERATIVE SOCIETIES BILL, 1973.

**Mr. Speaker** :— Next business is the presentation of the Report of the Select Committee on 'The Tripura Co-operative Societies Bill, 1973.' I would request Shri Sailesh Ch. Some, Dy. Minister to present the Report to the House.

**Shri Sailesh Ch. Some** :— Mr. Speaker, Sir, I beg to present before the House the Report of the Select Committee on 'The Tripura Co-operative Societies Bill, 1973.'

**Mr. Speaker** :— Hon'ble Members are requested to collect their copies of the Reports from Notice Office.

## CONSIDERATION AND ADOPTION OF THE REPORT OF THE COMMITTEE ON PRIVILEGES.

**Mr. Speaker** :— There are four reports of the Privilege Committe befoie the House for consideration and adoption which have been carried over ftom the business of 15th March, 1974.

The motion for consideration of the 15th Report was already moved by Shri Ashoke Kr. Bhattacharjee. Now, I put the motion to vote.

The question before the House is the motion moved by Shri Ashoke Kumar Bhattacharjee—'That the 15th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.

(The motion was carried by voice vote.)

**Mr. Speaker :**— I would call on Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—'that this House agrees with the recommendations contained in the 15th Report of the Committee on Privileges.

**Shri Ashoke Kr. Bhattacharjee :**— Mr. Speaker, Sir, I beg to move— 'That this House agrees with the recommendations oontained in the 15th Report of the Committee on Privileges.

**Mr. Speaker :**—Now the question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee 'That this House agrees with the recommendations contained in the 15th Report of the Committee on Privileges.

(The Motion was carried and the Report was passed by voice vote.)

**Mr. Speaker :**— Now I would call on Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—'That the 16th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

**Shri Ashoke Kr. Bhattacharjee :**— Mr. Speaker, Sir, I beg to move— 'That the 16th Report of the Committee on Privileges be taken into consideration for with.'

**Mr. Speaker :**— Now the question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee—'that the 16th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.

(The motion was carried by voice vote.)

**Mr. Speaker :**— After the motion is agreed to any member may move a substantive motion indicating the commission of a breach of privilege and also suggesting the action to be taken by the House and any other Member may move an amendment to the said motion. After a brief discussion of the motion and the amendments, if any, the Speaker shall put the question.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**— স্যার, আমি একটা কথা জিজ্ঞাসা করছি। তাহলে দুটো মোশন আমাদের সামনে রয়েছে। একটা ফিফটিন্থ—

**মিঃ স্পীকার :**— ফিফটিন্থটা অ্যাডপশান হয়ে গেছে।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :**— স্যার, আমি একটা মোশান মুভ করছি—That the Tripura Legislative Assembly after taking into consideration the 16th Report of the Committee on Privileges in relation to the cases of breach of privileges by Shri Khagendra Nath Chakraborty, the Editor, Rudrabina for various

obligations resloves that the cases of breach of privileges be sent back to the Committee on Privileges for their reconsideration.

মিঃ স্পীকার, স্যার, প্রিভিলেজ যে জিনিষটা এটা খুব বেশী দিনের নয়, পার্লামেন্টারী পদ্ধতির মধ্যে। কতগুলি প্রিভিলেজ আছে যেগুলি কোডিফায়েড। কতগুলি আছে যা প্র্যাকটিস এবং এই যে প্রিভিলেজ মোশনটা এখানে আনা হয়েছে ফর কনসিডারেশন এটা বেজড অন প্র্যাকটিস এবং একটা পত্রিকা সম্পর্কে। সামগ্রিকভাবে পত্রিকা কোন ব্যক্তি নয়। পত্রিকা একটা প্রতিষ্ঠান এবং আমরা দেখেছি যে পত্রিকায় অবজারভেশন সম্পর্কে, এটা নজীরও আছে, লোকসভায় নজীর আছে যে তাদের একটা সুযোগ সুবিধা দিতে হয়, তাদের সমালোচনার যে অধিকার, পত্রিকার বক্তব্য রাখার যে অধিকার সেই অধিকারটা একটা স্বীকৃত অধিকার। ভারতবর্ষের মধ্যে সরকার চান আর না চান তারা অবশ্য সেই অধিকারটা সংকুচিত করছেন। কিন্তু তাহলেও এটা একটা স্বীকৃত অধিকার। স্যার, কেসের মেরিট সম্পর্কে আমি এখন যাচ্ছি। আমি এই কথা এই হাউসকে বুঝতে অনুরোধ করছি যে ধরুন আমাদের পার্লামেন্টে একজন মেম্বার, তাকে যখন বলা হল নাম করে যে অমুক লোকটা চীনের দালাল এবং রাশিয়ার দালাল বা আমেরিকার দালাল সেটা ব্রীচ অব প্রিভিলেজ। কি সাংঘাতিক কথা। এখানে প্রিভিলেজ হয় তার চেয়ে অনেক বেশী, কারণ অন্য একটা দেশের দালাল বলা মারাত্মক কথা। কিন্তু আমি দেখিনা যে কেউ এই কথা বলার জন্য কোন পত্রিকাকে আসামীর কাঠগড়ায় এনে দাঁড় করিয়েছেন। এমন খবরের কাগজ খুব কম আছে দেশের মধ্যে যারা স্ল্যাণ্ডার করে না, নানারকমভাবে কুৎসিত আক্রমণ করে না। কিন্তু আমরা তো চাই না কোন খবরের কাগজের কাছে যে অমুক সংবাদ পত্রটা আমাদের গালাগালি করেছে তোমরা আমাদের রক্ষা কর। স্যার, যারা পলিটিক্যাল লীডার, উইথ অল মাই রেসপেক্ট টু মিঃ ভট্টাচার্য, তাদের চামড়াটা একটু শক্ত হয়। কারণ তারা জনসাধারণের উপর আস্থা রাখে। পত্রিকা যাই-ই বলুক না কেন জনসাধারণ হচ্ছে শেষ বিচারক এবং সেই বিচারকের যে রায় সেটাই হচ্ছে শেষ রায়। পত্রিকার রায় কিছুই নয়। আমি জানি এই খবরের কাগজও দুদিন পরে শাসক গোষ্ঠীর যদি সমর্থক হয়, আমাদের বিরুদ্ধে হয়ত একই ভাষায় লিখবে। সব কাগজ লিখে না, কিন্তু কোন কোন কাগজ লিখে। কাজেই আমি বলব ঠিক এইভাবেই যেভাবে লোকসভা কোন কোন কেসে বলেছে যে এদের একটুখানি নরম করে এই সমস্ত জিনিষটাকে দেখা দরকার। দ্বিতীয় হচ্ছে যে অনেক সময় আমরা দেখি যে সত্যিকারের যেটা সিরিয়াস ব্রিচ অব প্রিভিলেজ সেটা আমরা নোটিশে নিই না বা হয়ত মাননীয় স্পীকার সেটা হাউসের সামনেই আনতে দেন না। প্রশ্ন দাঁড়িয়েছে যে সংবিধানের অধিকার বড় না সার্ভিস কণ্ডাক্ট রুল বড়? মাননীয় স্পীকার বললেন যে সার্ভিস কণ্ডাক্ট রুল বড়, সংবিধানের রুল বড় নয়। এবং কিরকম সিরিয়াস চার্জ যে একজন এম, এল, এ, তার অধিকার প্রয়োগ করতে চান যখন তখন তাকে বাধা দেওয়া হয়েছে। ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট লিখেছে যে একজন এম, এল, এ, অমুক, অমুক জায়গায় কি করেছে দেখতে হবে। একজন আগরতলা মিউনিসিপ্যালিটির কর্মচারী আমাদের, তিনি লিখেছেন যে আমি আমার দালালদের পাঠিয়েছি রিপোর্ট করতে। একজন এম, এল, এ, কি করবে, একজন আমাদের কর্মচারীর দালাল রিপোর্ট দিবে এবং তার ভিত্তিতে—

মিঃ স্পীকার :— অনারেবল মেম্বার, এটা তো আলোচ্য বিষয় নয়।

শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :— আলোচ্য বিষয় এই জন্য যে ব্রীচ অব প্রিভিলেজ যেখানে হচ্ছে সেখানে আমাদের হাউসের নজর দেওয়া দরকার। কিন্তু যেখানে হচ্ছে না বা কম হচ্ছে সেখানে আমরা নজর দিচ্ছি। স্যার, একজন কর্মচারীকে যখন অ্যাসেম্বলীতে বা পার্লামেন্টে দাঁড়াবার অধিকার দেওয়া হয়, এটা বুঝে নেওয়া হয় যে সে তার অধিকার প্রয়োগ করবে। সেই সংগঠনের সমালোচনা তাকে করতে হয়। একজন মেম্বার যদি আগরতলা মিউনিসিপ্যালিটির কর্মচারী হন সেই আগরতলা মিউনিসিপ্যালিটিকে কি তিনি খাতির করবেন? বিধানসভায় তাকে আক্রমণ করবেন না, তাকে ভয় দেখানো হবে, তোমার চাকরী নিয়ে যাব। এর চেয়ে সিরিয়াস আর কি হতে পারে? মেম্বার হিসাবে যে কাজ করার অধিকার সেই অধিকারকে কেড়ে নিয়ে যাচ্ছে একজন কর্মচারী? স্যার, এটা ব্রিচ অব প্রিভিলেজ এবং এটা এই সভার মধ্যে আলোচনা হতে পারে এবং এই রকম একটা প্রিভিলেজ মোশান মাননীয় স্পীকার সভায় কেন আনতে দিলেন না? শ্রীঅজয় বিশ্বাস যে মোশান এনেছেন, আমি সেই মোশানের সম্পর্কে কথা বলছি।

শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী — পয়েন্ট অব অর্ডার স্যার। মাননীয় স্পীকার একটু আগে বোধ হয় মাননীয় সদস্য নৃপেন বাবুকে বলেছেন যে এই বিষয়টা নিয়ে আপনি আমার সংগে আলোচনা করবেন আমার চেম্বারে। তারপরেও এটা এখানে উত্থাপন করাটা উচিত হয়েছে বলে আমি মনে করছি না।

মিঃ স্পীকার :— হ্যাঁ, আমি মাননীয় সদস্যকে বলেছিলাম যে এই বিষয়টা নিয়ে উনি আমার সংগে আমার চেম্বারে আলাপ করবেন।

শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :— আমি আপনার কথা মেনেছি। স্যার, এই প্রশ্নটা তো তা নয়। এর মধ্যে কতগুলি নীতির প্রশ্ন জড়িত আছে। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে একটা ব্রীচ অব প্রিভিলেজ মোশান আনলাম এবং সেটাও একটা সিরিয়াস ব্রিচ অব প্রিভিলেজ। সেখানে একটি কমিটি কাজ করছে, তবুও সেই কমিটির কাজে তিনি বাধা দিলেন। স্যার, আমার বুঝতে হবে তো যে আমার কমিটি মানে আমার বিধানসভা। আর আমার বিধানসভার মেম্বারকে বলে দেওয়া হল তুমি ঐ এলাকায় ঢুকতে পারবে না। অথচ সেই অর্ডারের মধ্যে এমন কোন কথা নেই যে বিধানসভা মেম্বার এ্যাকস্‌ক্লুডেড ..

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, বিধান সভার মেম্বারেরা অন ডিউটি অব দি এ্যাসেম্বলী সেখানে গিয়েছিলেন কি?

শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, পিটিশন কমিটি, আমি যদি বলি, যার নি যেহেতু সেখানে একটা নিষেধাজ্ঞা দেওয়া হয়েছে এবং সেজন্য পিটিশন কমিটি ডিড নট কমপ্লিট দি ওয়ার্কস।

মিঃ স্পীকার :— পিটিশন কমিটি গিয়েছিল কি?

**Shri Nripendra Chakraborty :—** Petition Committee could have gone

twice, thrice or nine times, but they could not because there was a restriction and that is why they did not complete the works.

কাজেই এই রকম ঘটনা ঘটেছে। এই হাউসের যে প্রিভিলেজ, এই হাউসের যারা মন্ত্রী তারা নষ্ট করছেন, স্যার, কর্মচারীরা নষ্ট করছেন, তাদের কোন শাস্তি হচ্ছে না, তাদের কোন জেল হচ্ছে না, জেল হচ্ছে কার ? না জেল হচ্ছে একজন ক্ষুদ্র সাংবাদিকের। একজন ক্ষুদ্র সাংবাদিককে জেলে দেওয়ার জন্য আমরা সবাই অস্থির হয়ে পড়েছি। মাননীয় স্পীকার স্যার, আমি জানি মাননীয় সদস্য মি: ভট্টাচার্য্য হি ওয়াজ ইন এ পজিশান অব দিস এ্যাডভান্টেজ, কেন না, তার বিরুদ্ধে অভিযোগ এবং তিনিই আবার বিচারক। বলা হয়েছে সেই সংবাদপত্র বলছে আপনাকে যে সব কাগজপত্র যেটা আমি বলেছি, সেটা আপনি লেখেন নি, মুস্কিল আমি অশোক বাবুকে বিশ্বাস করব, সাংবাদিককে বিশ্বাস করব না। কিন্তু আমি করলে তো হয় না। যারা খবর কাগজ পড়বে তারা বলবে, ঠিক তো হয়তো করতে পারে, কাজেই অসুবিধা আছে। যিনি অভিযোগ এনেছেন, অবশ্য তিনি নিজে আনেন নি যা হউক যাকে আক্রমণ করা হয়েছে তাকে যদি বিচারকের আসনে বসিয়ে দেখ হয়, তাহলে অসুবিধা হয়। এই সমস্ত কথাই আমি চিন্তা করেছি। আমি চিন্তা করেছি যে আরও কত কমপ্লিকেশান করতে পারে। আপনি দেখছেন আমরা জেল দিয়ে দিলাম তারপর এটা যদি এখানে না থাকে তাহলে আরও অনেক রকম কমপ্লিকেশান হতে পারে। Why we are entering into this complication over such a matter. কাজেই আমি অনুরোধ করব, এই হাউসেই আমি দেখেছি কি কি শাস্তি হতে পারে পার্লামেন্টারী প্রসিডিউরে, জেলটা তো একমাত্র শাস্তি নয়। স্যার, আমরা একটা শাস্তি দিয়েছি, তা সত্ত্বেও উই ক্যান অ্যাস্ক হিম টু এ্যাপলজাইস। যদি আমরা মনে করি, যদি হাউস মনে করে কমিটি রি-কনসিডারেশনের সময়ে তিনি যদি ক্ষমা প্রার্থনা করেন দ্যাট উইল বি সাফিসিয়েন্ট, তার জন্য কমিটি ক্যান আস্ক হিম টু এ্যাপলজাইস, Committee again ca i ask him before the Committee or before this House যেটা সাধারণত: করা হয়ে থাকে। পার্লামেন্টে সাংবাদিকদের নিয়ে দাঁড় করানো হয়েছে, তাদের বক্তব্য শোনা হয়েছে এবং এখানেও তার জন্য সাংবাদিককে ডাকা যেতে পারে বা তাকে বলা যেতে পারে—যদি কমিটি বলেন বা এই হাউস বলেন হিজ ইজ টু এ্যাপলাইজ। যদি আমরা মনে করি তিনি অপরাধ করেছেন। এই কথা ঠিক যে মন্তব্য এর মধ্যে ডাইরেক্টলী হউক ইন-ডাইরেক্টলী হউক আমাদের এই হাউস এবং কমিটির উপর কিছু কিছু আক্রমণ রয়েছে, ব্যক্তিগত প্রশ্ন বাদ দিলে, যদি আমার হাউসের উপর অথবা কমিটির উপর, কারণ কমিটি মানে হাউস, কাজেই সেখানে হাউস টেক কগনিজেন্স অব ইট। কিন্তু যে পানিশমেন্ট সাজেষ্ট করা হয়েছে, আমি তার বিরোধীতা করি। আমি মনে করি যে সমগ্র ব্যাপারটা আবার কমিটির কাছে পাঠানো হউক এবং হাউসে যে ডিসকাশন আজকে হবে, সেই ডিসকাশনের স্পিরিটে কমিটি তার বিচার বিবেচনা করে তার রিকমেণ্ডেশান হাউসের সামনে পাঠাক।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**— মাননীয় স্পীকার স্যার, গত সিটিং-এ যখন এই বিষয়টা উঠে, তখন আমি বলেছিলাম যে এটাকে বিবেচনা করে দেখে সিদ্ধান্ত নেওয়া হবে। কারণ

সেটা সে দিনই করা উচিত নয়। তার অর্থ হচ্ছে হাউসের তরফ থেকে আমরা জিনিষটাকে বিবেচনা করে দেখতে চাই এবং হাউস কোন সময়ে তাড়াহুড়া করে জিনিসটা করছে না। আজ মাননীয় বিরোধীদের নেতা একটা বিকল্প প্রস্তাব এখানে রেখেছেন, আমি সেটাকে সমর্থন করতে পারছি না। কেন পারছি না, সেটা আমি বলছি। তিনি যে কথাটা বলেছেন যে সাম্প্রতিক আমাদের দেশে ইনষ্টিটিউশান অব ডেমোক্রেসী হয়েছে। কিন্তু যখন থেকে পার্লামেন্টারী ইনষ্টিটিউশান চালু হয়ে আসছে সেই সময় থেকে তার যে প্রিভিলেজ, তার যে বিশেষ একটা সম্মান যেটা রক্ষিত হচ্ছে এবং যখনই তার সম্মানের উপর আঘাত করা হয়, সেটা যদি কমিটির দৃষ্টিতে আসে তাহলে নিশ্চয় সেটা তাদের বিবেচনায় আসবে। এবং সেখানে এই কেসগুলি যারা করছেন তারা এটাকে এই হাউসের দৃষ্টিতে এনেছেন এবং এটাকে প্রিভিলেজ কমিটিতে রেফার করা হয়েছিল। মাননীয় সদস্য, তার যুক্তি সমর্থন করতে গিয়ে অন্যান্য বিষয়ে কয়েকটা কথা বলেছেন যে সেখানে যদি দৃষ্টিতে এনে থাকে অথবা যদি প্রাইমা ফেসী দেখা যায় বা এটার মধ্যে কোন রকম প্রিভিলেজ নেই, তাহলে এখানে স্পীকার মহোদয়ের ক্ষমতা আছে যে তিনি সেটাকে বাতিল করে দিতে পারেন। কিন্তু স্পীকার মহোদয় প্রিভিলেজ কমিটিতে রেফার করেছেন। কাজেই Prima facie কেস্‌ প্রতিষ্ঠিত হয়েছে। এই হাউস হচ্ছে জনসাধারণের প্রতিনিধি তার উপর কেউ আঘাত করতে পারে না। সংবাদপত্রের অধিকার আছে। আজকে সংবাদপত্রের অধিকার যেমন স্বীকৃত ঠিক সেই পরিমাণ হাউসেরও অধিকার আছে। যেখানে হাউসের প্যারামাউন্ট পাওয়ার হাউসের যেখানে সম্মানের প্রশ্ন সেখানে কেউ তাকে আঘাত করতে পারে না। সেখানে হাউস সুপ্রিম। কাজেই লেজিসলেচারের দিক থেকে তার বিচারের যে ধারা—এবং এখানে হাউস সুপ্রিম বলেই হাউস বিচার করবে। আর আমাদের ইনষ্টিটিউশানের অধিকার যদি অভিযোগ থাকে—এই এসেম্বলীতে তার কাজের সুবিচারের জন্য তার যে অধিকার সেই অধিকারটা রক্ষার জন্য ৯ জন সদস্য বিশিষ্ট প্রিভিলেজ কমিটি তৈরী করেছেন। সেই কমিটির কাছে বিচার দেওয়া হয়েছে। কাজেই এই যে বিচার সেই বিচার হচ্ছে হাউসের অধিকার রক্ষার যে অভিযোগ সেই অভিযোগের বিচার করছে। কাজেই মাননীয় সদস্যের যে যুক্তি দিলেন সেই যুক্তি টিঁকে না। কাজেই এই অভিযোগটা এই হাউসের অধিকার রক্ষার এবং সেই অভিযোগটার বিচার করতে হাউস একটা কমিটী নিযুক্ত করেছেন সেই নির্দিষ্ট কমিটী সেই অভিযোগের বিচার করছেন। এখানে মাননীয় সদস্য এই কথা বলতে পারেন নি যে সম্পাদক বিধান সভার যে কন্টেম্পট করেন নি। এখানে সম্পাদকের বক্তব্য নিশ্চয়ই আমাদের দেখতে হবে। আলোচনায় যখন জিনিষটা এসেছে এবং তারাও তুলে দিয়েছেন—এখন কোন অংশই আমরা বাদ দিতে পারিনা। এখানে দেখছি—যেটা আমার সামনে রয়েছে সেটা আমি না পড়ে পারলাম না। পড়া উচিত ছিল না। যেহেতু আলোচনায় এ সম্বন্ধে কাগজপত্রে উঠেছে সেই জন্যই পড়ছি। সম্পাদক প্রথমেই যে সম্পাদকীয় লিখলেন সেখানে সমস্ত হাউসের উপর তিনি একসপাসান করেছেন। এবং করে তিনি শুধু রিপোর্টই করেন নি—মন্তব্য করেছেন। নিশ্চয়ই এই হাউস সম্পর্কে

তার রিপোর্ট করার ক্ষমতা সম্পাদকের আছে। কিন্তু সেই জিনিষগুলি যদি স্পীকার একসপাঞ্জড করে দেন তাহলে সেই একসপাঞ্জড জিনিষটাকে রিপোর্ট করার অধিকার তার নেই। যদিও সম্পাদকের ক্ষমতা আছে কিন্তু সেখানে হাউস সুপ্রীম, হাউস যদি বলে যে আমার এটা একসপাঞ্জড থাকবে তাহলে সম্পাদক রিপোর্ট করতে পারেন না। সম্পাদক শুধু রিপোর্টই করেছেন তা নয় তিনি কমেন্টস করেছেন। এটা রিপোর্ট নয়—তিনি যা লিখেছেন সেটি রিপোর্ট নয়—এডিটরিয়েল লিখেছেন। সম্পাদক তিনি—তার সম্পাদকীয়তে তিনি তার কমেন্টস যতটুকু পর্য্যন্ত করতে পারেন করুন। কিন্তু আর একজনের সম্মান হানী তিনি করতে পারেন না। এবং এটা ব্যক্তির ক্ষেত্রে যেমন সত্য প্রতিষ্ঠান হিসাবে এই হাউসের কাছেও ততখানিই। ব্যক্তির যেমন একটা ফাণ্ডামেণ্টল রাইট আছে—যদি কোন ব্যক্তির বিরুদ্ধে সম্মান হানী করা হয় তাহলে তিনি কোর্টের আশ্রয় নিতে পারেন কিন্তু হাউস—তার আইনে তার বিচার—বিকজ ইট ইজ এ প্যারামাউণ্ট বডি—নিজে করেন। সম্পাদক প্রত্যেক সভ্যকে আঘাত করেছেন এবং সেই আঘাতটা গুরুতর তিনি বলেছেন কিন্তু মুশকিল হচ্ছে আমাদের সভ্যরা যে অনভিপ্রেত আচরণ করছেন তা তারা গণতন্ত্রের জন্য পবিত্র কর্ত্তব্য (?) হিসাবে করেছেন বলে মনে করেন।" এখানে আবার তিনি একটি প্রশ্নবোধক চিহ্ন দিয়ে আরও বেশী বুঝাতে চাইছেন। অবশ্য শব্দটা তিনি দিয়েছেন "বিভ্রমের মাথায়।" কিন্তু তিনি সেখানে প্রত্যেকটি মেম্বারের এক্সপার্সান করেছেন। তাদের আলোচনার উপর সমস্ত ইষ্টিটিউশানের উপর আঘাত হানছেন। তিনি একজন সাংবাদিক তার যেমন লেখার অধিকার থাকবে নিশ্চয়ই, কিন্তু হাউসের অধিকার নিয়ে ধৃষ্টতা দেখাতে পারেন না। কিন্তু উত্তরে তিনি সেটিকে আবার সাপোর্ট করেছেন। সাধারণত আজকে যিনি সাংবাদিক তিনি দেশ বিদেশের খবর রাখেন এই আমরা ধরে নেব। আজকে পার্লামেণ্টারী প্রেকটিসে অন্যান্য জায়গায় যখন একটা হাউসে তার কণ্টেম্প্ট বলে ধরে নেয় তখন সেটাকে আর চেলেঞ্জ করেন না। এই ব্যাপারে মানুষের ব্যক্তি স্বাধীনতা যেরূপ সাংবাদিকের স্বাধীনতা। এবং এই জন্যই হাউসও সেটির উপর একটা সাজা দেওয়ার দৃষ্টিভংগী নিয়ে কাজ করে না যদি দেখা যায় তারা দোষটা স্বীকার করে নেন। কোন কোন জায়গায় পার্লামেণ্টারী প্রোকটিস আছে যে সেখানে সেই ত্রুটি নিজের থেকে স্বীকার করতে হবে এবং কমিটি আর গঠিত করবে না। তিনি যদি কণ্টেষ্ট করতে আসেন তাহলে তার বিচার হবে (ভয়েস—এই কথা ইল্লিগ্যাল, পার্লামেণ্টে জেইল নেই, এই রকম নজির নেই) তিনি হয়তো উত্তেজনা বশে লিখতে পারেন—সেই বিশেষ মহূর্ত্তে লিখতে পারেন। কিন্তু পরবর্তী পর্য্যায়ে যদি দেখা যায় যে এটাকে হাউস কণ্টেমপ্টের পর্য্যায়ে নিয়েছেন তাহলে সে ক্ষেত্রে তাকে মুখে দুঃখ প্রকাশ করলেই হাউস সেই ম্যাটারটা ড্রপড করে। কিন্তু এখানে সাংবাদিক-এর দুঃখ প্রকাশ করার কোন নিদর্শন নাই। তিনি দুঃখ প্রকাশ করেন নাই তিনি বলেছেন তিনি যা করেছেন তা সাংবাদিকের পবিত্র কর্ত্তব্য বলেই মনে করেন। কাজেই তার যে অথরিটি সেই অথরিটিকে হাউস মেনে নিতে পারে না। সেই অথরিটি তার নেই। তিনি তার পবিত্র কর্ত্তব্য বলে মনে করে একটা ইনষ্টিটিউসানকে—এই হাউসকে অবমাননা করেছেন। কাজেই এখানে যে ফাইনডিংসটা হয়েছে তা ঠিকই হয়েছে।

তিনি যদি সো-মোটো—নিজের থেকে বলতেন যে আমি আমার বক্তব্য রাখতে গিয়ে হাউসের উপর সমস্ত সভ্যদের উপর সমস্ত ইনষ্টিটিউশানের উপর আঘাত করতে চাইনি—যদি এটাও প্রমাণিত হতো যে তিনি ক্ষমা চেয়েছেন বা দুঃখ প্রকাশ করেছেন তাহলে সেটা ধরা যেত। কিন্তু সেটি হয়নি। এর মধ্যে তা নেই। কাজেই সেই দিক থেকে উনার ত্রুটি স্বীকারের কোন প্রচেষ্টা নাই। তাকে ডাকার উদ্দেশ্যই হচ্ছে তার বক্তব্য বলার সুযোগ দেওয়া। আজকে পার্লামেন্টারী কনভেনশান যিনি বুঝেন তিনি প্রথমেই নিজে যদি বলতেন যে আমার এটা ভুল হয়েছে আমার এটা ড্রপড করুন তবেই মকুব হতে পারে। তিনি অবস্থার বিবেচনায় এই কথাও বলতে পারতেন যে আমি ক্ষমা প্রার্থনা করছি। এ রকম কিছুই কথা হয়নি। কাজেই এখানে যে বিচার হয়েছে আমি অত্যন্ত ধৈর্য্যের সংগে লক্ষ্য করেছি এবং ব্যক্তিগত অভিজ্ঞতার দিক থেকেও বলছি এটার জন্য কোন সাক্ষী সাবুদের দরকার হয় না। এটা এমনই একটা ব্যাপার যে সমস্ত মেম্বারদের উপর সমস্ত কিছুর উপর তিনি তার রিপোর্ট—তার অভিমতে যা কিছু করেছেন তা বিভ্রমপূর্ণ করেছেন। তিনি বিভ্রমের মাথায় মুগুড়াঘাত করেছেন। কাজেই এই তথকে কমিটি স্বীকার করে নিতে পারে না। তিনি যদি ত্রুটি স্বীকার করতেন হাউস হতে যদি রিকমাণ্ডেশান নাও আসতো তথাপি আমরা বিবেচনা করতে পারতাম। কিন্তু তিনি তার লেখাকে জাষ্টিফাই করতে চেয়েছেন। কাজেই এটাকে সত্যিকারের সাংবাদিকতা বলতে পারি না। নিশ্চয়ই সম্পাদকের সংগে একটা সম্পর্ক হাউসের ধরা হয়। আমরা জানি যে সম্পাদকেরাও সেবা করছেন। জনগণের অধিকার নিয়ে হাউসের নিউজ তারা ছাপেন। কিন্তু সেজন্য তাকে এমন একটা ক্ষমতা দেওয়া হয়নি যা এই হাউসকে আঘাত করবে তার সম্মানের উপর। তিনি এটুকুতেই ক্ষান্ত হননি। তিনি অন্য একটিতে লিখেছেন "বিধান সভায় সংবাদপত্র সম্পাদকের বক্তব্য সম্পূর্ণ মিথ্যা এবং ষড়যন্ত্রমূলক সাজানো রিপোর্ট দেওয়া হচ্ছে"—কতবড় একটা অভিযোগ! আমি এখানেও বলতে পারি হাউসে যেমন রেকর্ডিং হয় কমিটিতেও তেমন হয়। হাউসের জিনিষ লিখে নিচ্ছেন একজন ষ্টেনো। এবং তার শ্রুতির সাহায্যের জন্য টেপ রেকর্ডিং-ও আমাদের এখানে নেওয়া হয়। যাতে যার যার বক্তব্য ঠিক ঠিক ভাবে ভার্বেটিম হয়, সেই ভাবে নেওয়া হয় তার ব্যবস্থা এখানে আছে। কিন্তু এটা যদি উনার ক্ষেত্রে না করা হয়ে থাকে তাহলে তিনি কমিটির কাছে আপিল করতে পারতেন যে আমার বক্তব্য যা লিখা হয়েছে তা ঠিক হয়নি, আমার বক্তবা এই রকম হবে। কিন্তু তিনি সংগে সংগে পত্রিকাতে লিখলেন। তিনি তাদের কাছে কোন আপিল করলেন না তাহলে তার মটিভটা কোথায়? এটা সম্পাদকের ফাণ্ডামেন্টাল রাইট নয়। এখানে লিখানুযায়ী তার কোন নিদর্শন নেই। এবং সেটা করে তিনি অশোক ভট্টাচার্য্যের নাম প্রকাশ করেছেন। কিন্তু অশোক ভট্টাচার্য্য যে কাজটা করেছেন সেটি তিনি এই হাউসের একটি কমিটির একজন চেয়ারম্যান হিসাবে এ কাজ করেছেন। এবং অশোক ভট্টাচার্য্য যা করেছেন সেটি তিনি একক ভাবে করেন নি। তিনি একটা কমিটির চেয়ারম্যান হয়ে অন্য সভ্যদের সঙ্গে এই কাজ করেছেন। এবং তিনি যে কাজ করেছেন সেটি করেছেন তার একটা বিশেষ একটা ক্যাপাসিটিতে। এখন যদি এখানে অশোক ভট্টাচার্য্য না থেকে রামবাবু বা অন্য কোন মেম্বার থাকতেন তাহলে একই জিনিষ ঘটতো

পত্রিকাতে তিনি বললেন "সম্প্রতি বিধান সভার অধিকার রক্ষা কমিটির সভাপতি হিসেবে অশোক ভট্টাচার্য্য বিধান সভার সদস্য শ্রীমধুসুদন দাসের উত্থাপিত একটি অধিকার ভংগের অভিযোগ সম্পর্কে যে প্রতিবেদন দিয়েছেন তাতে রুদ্রবীণা সম্পাদকের বক্তব্য বলে সম্পূর্ণ মিথ্যা একটি উক্তি লিপিবদ্ধ করেছেন। এবং একমাত্র উদ্দেশ্য রুদ্রবীণা সম্পাদককে নাজেহালের চেষ্টা।" কতবড় একটা ইনসেনিকেশান। কমিটির আলোচনা লিপিবদ্ধ করার জন্য লোক আছে। তার যদি সন্দেহ থাকতো তাহলে তিনি বলতে পারতেন যে আমার এই বক্তব্য এই রকম হবে না এই এই রকম হবে। বা তিনি যখন সম্পাদক তিনি বলতে পারতেন যে আমি আমার ষ্টেটমেন্ট এইভাবে না করে আমি আমার বক্তব্য লিপিবদ্ধ করে দিতে পারি। কিন্তু সেই জিনিষের দিকে তিনি গেলেন না। না গিয়ে ইনষ্টিটিউশানের উপর তিনি আঘাত করলেন যেটি তিনি করতে পারেন না।...

**Mr. Dy. Speaker** :— The House stands ajourned till 3-00 P. M. to-day.

**Mr. Deputy Speaker** :— Hon'ble member, Sri Tarit Mohan Dasgupta, please resume his discussion.

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— মাননীয় স্পীকার স্যার, আমি যা বলছিলাম যে অধিকার রক্ষার জন্য প্রিভিলেজ কমিটি যে সিদ্ধান্ত নিয়েছেন তার মধ্যে ত্রুটি কিছু নেই। এবং আমি এখানে দেখলাম যে শ্রীমধুসুদন দাস একটা অধিকার ভঙ্গের অভিযোগ সম্পর্কে যে প্রতিবেদন দিয়েছেন তাতে রুদ্রবীণার সম্পাদক যে মিথ্যা বলে অত্যাক্তি করেছেন, এই রকম জিনিষ কখনও ঘটতে পারে না এবং শুধু তাই নয় তিনি একেবারে নির্জলা মিথ্যা বলে অবহিত করেছেন। কতটুকু কনটেমপ্ট জিনিষটা চলে যাচ্ছে এবং কোথায় এইটার সুরু সেইটা লক্ষ্য করার বিষয়! কিন্তু তারপর তিনি যখন কমিটির সামনে উপস্থিত হলেন তখন এর জন্য তার কোন বক্তব্য নেই। ওখানে তিনি অশোকবাবুর নামে তিনি যা বলেছেন কিন্তু অশোক বাবু যে কাজ করেছেন সেইটা তিনি ব্যক্তি হিসাবে করেন নি, অ্যাজ চেয়ারম্যান অব দি কমিটি হিসাবে করেছেন এবং সেই কাজ তিনি করেন নি যে ভাবে রেকর্ডিং সিসটেম আছে তা আমি আগেও বলেছি তার উপর নির্ভর করে করেছেন কাজেই এখানে এমন কিছু পাওয়া যাচ্ছে না যে এই সিদ্ধান্তকে বাতিল করা যায় এবং যদি এই রকম কিছু থাকতো আমরা বিবেচনা করতে পারতাম নিশ্চয়ই সম্পাদক হিসাবে সত্য সংবাদ প্রকাশ করেন এবং সত্য সংবাদ যদি প্রকাশ করেন তাহলে সেখানে বলার কিছু থাকে না। তিনি প্রথমে লিখলেন জালিয়াতির আশ্রয় নিয়ে অশোক বাবু প্রিভিলেজ কমিটি Chairman হয়েছেন এইটার আমি কি ব্যাখ্যা করবো মাননীয় স্পীকার মহোদয়, হাউসের নীতি আছে সেই নীতি অনুযায়ী হাউসের প্রিভিলেজ কমিটির সভ্য নির্ব্বাচিত হয়। সেই ভাবেই অশোক বাবু Chairman নির্ব্বাচিত হয়েছেন। জালিয়াতি করে হন নি। কাজেই এই রকম একটা অভিযোগ করার পর যেটা প্রথম পাঠেই মনে হচ্ছে অসত্য। তিনি সম্পাদক হিসাবে দাবী করছেন যে সত্য সংবাদ প্রকাশ করার তার অধিকার আছে, কিন্তু সংবাদটা নিজে থেকে অসত্য। কারণ অশোক বাবুকে, প্রিভিলেজ কমিটির chairman হতে কিছু জালিয়াতির আশ্রয় নিতে হয় নি সেইটা

হাউসের যে রোলস আছে সেই রোলস অনুযায়ী কমিটিতে নির্ব্বাচিত হয়েছেন এবং সেই রোলস হিসাবে তিনি তার প্রেসিডেন্ট নির্ব্বাচিত হয়েছেন। এবং সম্পাদক যদি সেইটাকে নিয়ে গৌরব করেন এবং পরবর্ত্তী পর্যায়ে যদি তিনি তার পূর্ব বক্তব্যে অটল থাকেন তাহলে বলার কিছু থাকে না। কাজেই সেইদিক থেকে যেটা করেছেন তিনি জেনে শুনেই করেছেন। যদি একটা বড় পত্রিকা থাকে হয়তো সম্পাদকের সমস্ত কিছু খুটিয়ে দেখা সম্পাদকের পক্ষে সম্ভব হয় না। অন্যরা অনেক সময় নিউজ ছাপিয়ে দেয় এবং তার জন্য একটা সুবিধা সম্পাদকরা পেয়ে থাকেন বড় বড় পত্রিকাতে। কারণ সম্পাদক ছাড়া অন্যরা যারা থাকেন অনেক সময় সম্পাদকের অগোচরে একটা নিউজ দিয়ে দেন। কিন্তু এখানে সম্পাদক তার দায়িত্ব স্বীকার করে বলেছেন যে তিনি সেটা করেছেন এবং তার উপর তিনি জোর দিয়ে বলেছেন যে প্রত্যেক ক্ষেত্রে তিনি সম্পাদকের কর্ত্তব্য করতে গিয়ে সেইগুলি করেছেন। কাজেই সেইদিক দিয়ে এর মধ্যে কোন রিকনসিডার করার নাই। মাননীয় সদস্য বিরোধী দলের নেতা এই কথা বলেছেন যে রিকনসিডার করে তারপর তাকে বলা হোক যে তিনি কিছু বলতে চান কি না। সেইটা কমিটি কখনও নিজের থেকে নিজে বলতে পারে না। কমিটি তাকে বলবে যে তুমি ক্ষমা চাও নাহলে কমিটি তাকে ক্ষমা করে দেব এই রকম কোন পদ্ধতি নেই। তিনি একজন সম্মানিত সাংবাদিক। কাজেই তার জানা উচিত যে এক্ষেত্রে তার বক্তব্য কি। এবং কেজের গুরুত্ব হিসাবে তার নিজের থেকে অগ্রসর হয়ে আস', কিন্তু তিনি অগ্রসর হয়ে আসেন নি বা এইদুই দিনের মধ্যে তিনি এমন কিছু দেখান নি যে এই সম্বন্ধে তিনি অনুতপ্ত কিন্তু সেই দৃষ্টি ভঙ্গী এই দুদিনের মধ্যে দেখান নি। কাজেই আমাদের নিজের থেকে কনসিডার করার মত কোন সুযোগ এর মধ্যে নেই। আরেকটা কথা বলা হয়েছে যে অশোক বাবুর বিরুদ্ধে অভিযোগ এবং তিনিই বিচার করেছেন। এইটা অশোক বাবুর বিরুদ্ধে নয়, প্রেসিডেন্টের বিরুদ্ধে। এখানে কেউ হয়তো বলতে পারেন যে এই ধরণের কনটেমপট যদি কোন কোর্টের হয় তখন হাইকোর্টের বিচারকরা রায় দেন এবং কেউ এই কথা বলতে পারেন যদি হাইকোর্টের নজির থাকে। অবশ্য কেউ বলেন নি আমি নিজে থেকেই বলছি। সেইটা সেখানে নিয়ম আছে। হাইকোর্টের বিচারক অনেষ্ট সেজন্য নিজের কোর্টের অবমাননার অভিযোগ অন্য বেঞ্চে হয়, সেইটা হচ্ছে কনভেনশন। কিন্তু এখানে হাউসে যে কমিটি আমরা করেছি সেখানে এই রকম কোন বিধান নেই, সুযোগও নেই। এখানে যে আমরা হাউস থেকে কমিটিটা করেছি সেখানে তার এই বিধান নেই, এটাকে আলাদা করার উপায় নেই। সেটাকে করতে হবে কমিটিকে সিটিং'এ এনে। কাজেই কমিটি হিসাবে ৯ জন সভ্য হিসাবে এটা করেছেন, হাই-কোর্টের এ্যানালজী আমাদের এখানে চলে না। আমরা হাউস থেকে কমিটি করে দিয়েছি, সেটা কমিটি করতে পারে। অধিকন্তু যখন এই অভিযোগগুলি কমিটিতে যায়, আমরা জেনে শুনেই এই কমিটিতে দিয়েছি তখন আমরা আপত্তি করিনি, কোন আপত্তি উঠেনি, সেইদিক দিয়ে এর মধ্যে যুক্তি কিছু নেই। কারণ ব্যক্তিগত আইনের দ্বারা, এটা হয়নি, সূক্ষ্ম বিচারের কোন এখানে প্রয়োজন হয় না, এটা দিনের মত সুস্পষ্ট যে তিনি প্রিভিলেজ ভঙ্গ করেছেন এবং সেটা স্বজ্ঞানেই করেছেন যেটা দিয়ে বিচার বিবেচনা করে কমিটি সর্ব্বসম্মত ভাবে

রিকম্যাণ্ড করেছেন, এই হাউসের কমিটি যা করেছেন সেটাকে হাউস সর্বান্তকরণে সমর্থন করছে। আমরা একটা সাংবাদিককে শাস্তি দিতে যাচ্ছি, এর মধ্যে কোন আনন্দ নেই, এর মধ্যে কোন গর্ব নেই। কিন্তু সাংবাদিক আমাদের কোন সুযোগ দেননি যেটা দিয়ে আমরা কিছু করতে পারি। তিনি সেই সুযোগ দেননি, সেটাও অত্যন্ত বেদনার। বেদনাহত মন নিয়েও আমাদের তা করতে হচ্ছে। কারণ আমি নিজেও সাংবাদিকতা করেছি, সেই জাতেরই মানুষ, তাহলেও আমরা বিচারকের আসনে যখন বসব, যখন সম্মানিত অগাষ্ট হাউসের সদস্য হিসাবে, এই হাউসের সম্মান সকলের উর্দ্ধে, কাজেই যদিও আমাদের মন বেদনায় ভারাক্রান্ত, তবুও এই সিদ্ধান্ত আমাদের নিতে হবে। এই বলে আমি এই প্রস্তাব সমর্থন করছি।

**মিঃ স্পীকার :**— অনারেবল মেম্বার শ্রীকালিপদ ব্যানার্জী।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে ব্রীচ অব প্রিভিলেজ মোশানটি এসেছে, আমরা যা দেখছি তাতে সত্যি সত্যি সাংবাদিক হাউসের প্রিভিলেজ নষ্ট করেছেন দেখা যাচ্ছে। কিন্তু ঐদিন আমরা তাড়াহুড়া করে কোন প্রস্তাব পাশ করতে চাইনি। কারণ বুঝার জন্য। কারণ আমাদের হাউসের গণতান্ত্রিক অধিকারকে নষ্ট করেছেন সাংবাদিক খগেন্দ্র নাথ চক্রবর্তী মহাশয়। কিন্তু দুঃখের সংগে আমাকে বলতে হচ্ছে যে আমরা যদি উনাকে জেলে দিই—যে কথা তড়িৎ বাবু বলেছেন, আমাদের গর্বের কিছু হবে না আমাদের হাউসের গৌরব রক্ষার্থে কিছু একটা করতে হবে। আমি মনে করি যে লোকটাকে অন্যরকম-ভাবে শাস্তি দেওয়া যেত। এই বিষয়ে আমার কিছু বলবার নেই। যদি এই কমিটির চেয়ার-ম্যান এটাকে রিকন্সিডার করতে বলেন তাহলেই শুধু বিষটির নিষ্পত্তি হতে পারে, তা না হলে যে ভাবে এসেছে, সেইভাবেই নিষ্পত্তি হবে এটা অত্যন্ত দুঃখের বিষয়।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমিও সভায় প্রস্তাব রাখছি জিনিষটা রিকন্সিডার করার জন্য। একজন সাংবাদিক-এর শাস্তিমূলক ব্যবস্থা এইভাবে হয়েছে কোন বিধান সভায় বা পার্লামেন্টারী ব্যবস্থার মধ্যে আমার অভিজ্ঞতার মধ্যে নেই। এখানে তিন দিনের জেল দেওয়া হয়েছে। কাজেই এই জিনিষটা প্রিভিলেজ কমিটির কাছে আবার পুনর্বিবেচনার জন্য দেওয়ার পক্ষে আমি আমার প্রস্তাব রাখছি।

**Mr. Speaker :**—I am now putting the motion moved by Shri Nripendra Chakraborty to vote.

The question before the House is the motion moved by Shri Nripendra Chakraborty—

'That the Tripura Legislative Assembly, after taking into consideration the 16th Report of the Committee on Privileges, in relation to the cases of breach of privileges by Shri Khagendra Nath Chakraborty, Editor, 'Rudrabina', for various obligations, resolved that these cases of breach of privileges be sent back to the Committee on Privileges for their re-consideration.

( The motion was lost by voice vote. )

**Mr. Speaker** :—Now I put to vote the Motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee.

The question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattaeharjee—'That this House agrees with the rcomendations contained in the 16th Report of the Committee on Privileges.'

( The motion was carried and passed by voice vote ).

**Mr. Speaker** :—Now I would call on Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—'That the 17th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

**Shri Ashoke Kr. Bhattachaajee** :—Mr. Speaker, Sir, I beg to move—'That the 17th Report of the Committee on Privileges be taken into considera tion forthwith.'

**Mr. Speaker** :—Now the question before the House is the Motion moved by Shri Ashoke Kr. Bhattacherjee—'That the 17th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

( The motion was carried by voice vote. )

**Mr. Speaker** :—I would call on Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—'That this House agrees with the recommendations contained in the 17th Report of the Committee on Privileges.'

**Shri Ashoke Kr. Bhattacharjee** :—Mr. Speaker, Sir, I beg to move—"That this House agrees with the recommendations contained in the 17th Report of the Committee on Privileges.'

**Mr. Speaker** :—The question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee—

'That this House agrees with the recommendations contained in the 17th Report of the Committee on Privileges.'

(The motion was carried and the Report was passed by voice vote).

**Mr. Speaker** :—Now I would call ou Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—'that the 18th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

**Shri Ashoke Kr. Bhattacharjee** :—Mr. Speaker. Sir. I beg to move—'That the 18th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

**Mr. Speaker** :—Now the question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee—

'That the 18th Report of the Committee on Privileges be taken into consideration forthwith.'

( The motion was carried by voice vote. )

**Mr. Speaker** :—I would call on Shri Ashoke Kr. Bhattacharjee to move his motion—

'That this House agrees with the recommendations contained in the 18th Report of the Committee on Privileges.'

**Shri Ashoke Kr Beattacharjee** :—Mr. Speaker, Sir, I beg to move—

'That this House agrees with the recommendations contained in the 18th Report of the Committee on Privileges.'

**Mr Speaker** :—Now the question before the House is the motion moved by Shri Ashoke Kr. Bhattacharjee—

'That this House agrees with the recommendations contained in the 18th Report of the Committee on Privileges.'

( The Motion was carried and the Report was passed, by voice vote. )

## GENERAL DISCUSSION ON THE DEMANDS FOR SUPPLEMENTARY GRANTS FOR THE YEAR—1973-74.

**Mr. Speaker** :—Next item in the List of Business is the General Discussion on the Supplementary Demands for grants for 1973-74.

I would like to draw the attention of the Hon'ble Members to the scope of debate on the supplementary Demands for Grants which is to be confined to the items constituting the same and no discussion is permitted to be raised on the original grants nor policy underlying them save in so far as it may be necessary to explain or illustrate the particular items under discussion.

When the supplementary demands does not refer to any new service, there cannot be any discussion on the principle and policy.

Before discussion begins, I would like to request the Hon'ble members to give me their names who would like to participate in the discussion so that I may allot time for them.

I would now call on Shri Nripendra Chakraborty to open the discussion on the Supplementary Demands for Grants for 1973 74.

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রাণ্ড ১৯৭৩-৭৪-এ যে ১ কোটি ৬২ লক্ষ টাকা চাওয়া হয়েছে, তার মধ্যে দেখা যাচ্ছে হাফ এ মিলিয়ন জবের জন্য কিছু টাকা চাওয়া হয়েছে। এই হাফ এ মিলিয়ন জব আর হাফ এ মিলিয়ন জোক—জানিনা বেকারদের ভাগ্য নিয়ে কি জোক হাসি, ঠাট্টা তামাসা করা হচ্ছে, না তাদের কাজ দেওয়া হচ্ছে, সেটা বেকারাও সম্ভবতঃ জানে না। কারণ এই স্কীমে দেখা যাচ্ছে যে তাদের কাজ কি সেটা কোন নির্দ্ধারিত হয় নি। তাদের মজুরী কি তাও কোন নির্দ্ধারিত হয় নি এবং তাদের কিভাবে নেওয়া হবে, রিক্রুটমেণ্ট কিভাবে নেওয়া হবে তারও কোন নির্দিষ্ট নীতি এই সরকার গ্রহণ করেন নি। মাননীয় স্পীকার, স্যার, কার্য্যতঃ আমরা কি দেখছি ?' একজন গ্রেজুয়েট

ছেলে ১০০ টাকা কি ১৫০ টাকা পায়, তার বাড়ী থেকে হয়তো ৭০ | ৮০ মাইল দূরে তাকে এ্যাপয়েন্টমেন্ট দিয়ে দেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই সেনগুপ্ত মন্ত্রীসভাকে যে ১০০ টাকা যদি তাদের পকেটে মাসে দেওয়া যায় তাতে দুই বেলার কথা বলব কি এক বেলাও খেতে পারে না হয়ত। অথচ তার বাড়ী থেকে দূরে, খোয়াই এর ছেলেকে সোনামুড়ায়, কৈলাশহর ছেলেকে সাবরুম গিয়ে ১০০ | ১৫০ টাকায় চাকরী করতে হচ্ছে। তারা কংগ্রেসের ভলান্টিয়ার হয়ে সি, পি, এম, খুন জখম করল অথচ এই চাকুরী করে তাদের পকেট খরচ হয় না। তার এই চাকরীও এক বছর কি দুই বছর, কোন গ্যারান্টি আছে কিনা জানি না। আমি জানিনা এই প্রহসন কেন সুরু হচ্ছে বেকারদের ভাগ্য নিয়ে। আমাদের এইখানে কি চাকরী দেওয়া যায় না? বিশেষ করে আমি প্রথম শিক্ষিত বেকারদের কথাই বলব যারা ৪০ | ৪৫ হাজার রেকর্ডেড বেকার, তাদের কি চাকরী দেওয়া যায় না? আমাদের প্রাথমিক শিক্ষা আরও বিস্তৃত করা যায়। মাননীয় স্পীকার, স্যার, যে কয়টা স্কুল আছে তার মধ্যে ওয়ান টিচার স্কুলই এখানে প্রাইমারী স্কুলগুলির মধ্যে সম্ভবত অর্দ্ধেকেরও বেশী। আমি যেখানেই যাই সেখানেই ওয়ান টিচার স্কুল দেখি। প্রায় জায়গাতেই বন্ধ, মাষ্টার মশায় হয়ত অসুস্থ বা ছুটি নিয়ে গেছেন অফিসের কাজে। কাজেই এটা একটা শুধু স্কুলের নামে একটা কিছু রেখে দেওয়া। আমরা গত ২৬ বছরে মাত্র শতকরা ২০ জনকে অক্ষরজ্ঞান সম্পন্ন করতে পেরেছি। মহারাজার আমলে অক্ষরজ্ঞান সম্পন্ন লোক ছিল না ধরলেও দেখা যায় গ্রামাঞ্চলে আমরা অক্ষরজ্ঞান সম্পন্ন করতে পারিনি। অথচ বিনা খরচে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা প্রবর্তন করবেন এবং সংবিধানের মধ্যে ১০ বছরে এই কাজ সম্পূর্ণ করবেন বলে প্রতিশ্রুতি ছিল। ১০ বছরের জায়গায় ২৬ বছর চলে গেছে। কমলপুরে পাইলট প্রজেক্টও চলে গেছে। কিন্তু আমি দেখেছি কয়েকটা প্রাইমারী স্কুল চেষ্টা করেও খোলা যায় নি। আমি কালকে খোয়াই থেকে এসেছি। কয়েক জন লোক আমাকে প্রাথমিক স্কুলের কথা বলেছে। আমি বলেছি এটা সম্ভবত সরকারের নীতি যে আর প্রাথমিক স্কুল খোলতে পারবে না। কি আমি দেখছি যে আরও ১০ হাজার প্রাথমিক স্কুল খুলা দরকার। যদি সমগ্র ট্রাইবেল অঞ্চলে প্রাথমিক শিক্ষক মেট্রিক পাশ অথবা মেট্রিক পর্যন্ত পড়েছে এইরকম ট্রাইবেল ছেলে নেওয়া হয় তাহলে বহু ছেলেকে এই কাজে লাগানো যায়, প্রাথমিক শিক্ষক করে তাদের নেওয়া যায় এবং তার ফলে তারা উপযুক্ত শিক্ষকও হতে পারে।

মাননীয় স্পীকার, স্যার, আমরা দেখেছি যে সমগ্র ত্রিপুরা রাজ্যে ম্যালেরিয়া ছেয়ে গেল। প্রথমেই বলেছেন যে বর্ডার এলাকায় আমরা কিছুটা ওয়ার্ক করছি। এবার বলেছেন সেই এলাকা কিছু বাড়িয়ে দেওয়া হয়েছে। কত কাজ বেড়েছে তাও তারা বলেছেন। আগরতলা সহরের অবস্থা কি, গ্রামাঞ্চলের কথা ছেড়েই দিলাম। ম্যালেরিয়ায় ছেয়ে যাচ্ছে। গ্রামাঞ্চলে অমরপুর ইত্যাদি জায়গায় শত শত লোক মারা যাচ্ছে। মন্ত্রীরা অসত্য পরিবেশন করেন। তারা খবর নেওয়ার চেষ্টা করেন না। প্রাইভেট ডাক্তারদের কাছ থেকে যারা এই ম্যালেরিয়ার চিকিৎসা করেন তাদের কাছ থেকে খোঁজ নিতে পারেন এবং আমরা দেখছি যে সমগ্র ত্রিপুরার সেই আগের দিনের মতন ম্যালেরিয়া ব্যাপকভাবে আমাদের জীবনকে গ্রাস করছে। আমরা ৩৪ হাজার ছেলেকে অ্যানটি ম্যালেরিয়ার কাজে নিয়োগ করতে পারি। যে কাজ

করলে আমাদের জনস্বার্থের উন্নতি হতে পারে সেই কাজে আমরা তাদের নিতে পারি। মাননীয় স্পীকার, স্যার, আমি যখন সারা ত্রিপুরা রাজ্য ঘুরে দেখি এবং সেই সংগে অন্যান রাজ্য দেখি তখন আমার কাছে একটা চমৎকার জিনিষ মনে হয় যে অন্যান্য রাজ্যে, এমন কি পাঞ্জাবে বৃটি-শের আমলে ক্যানেল কেটেছে। তাদের বহু পরিশ্রম করে ক্যানেল কাটতে হয়। আর আমার এখানে তো ক্যানেল কাটাই রয়েছে প্রথম থেকে। এক একটা ছড়া, এক একটা নদী আছে, যাতে অফুরন্ত জল আছে: সেই জল আমরা বাংলা দেশকে পাঠিয়ে দিই, ফ্লাড করে দিই, বন্যা হয়ে যায়। সেই জল আমরা রাখতে পারি না। শতকরা ৪।৫ ভাগ জমিতে আমরা জলসেচের ব্যবস্থা করতে পারি না। অফুরন্ত বৃষ্টি হচ্ছে, অফুরন্ত জল যাচ্ছে। অতি খরা কয় বছর হল ? ১০।১৫ বছর পরে একবার খরা হতে পারে। খোয়াই-এর এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্য্যন্ত দেখুন এই সময়েতে টিলার উপর পর্য্যন্ত জল পাওয়া যায়। কিন্তু কয়টা ছড়াতে আমরা বাঁধ দিতে পেরেছি ? কয়টা ছড়াতে সেই বাঁধ দিয়ে ক্যানেল করে সেই জল আমরা ত্রিপুরার বুকে ছড়িয়ে দিতে পেরেছি। বেকারদের কাজ দেওয়া যায় না। আমরা দেখেছি যখন চীন না কি প্রথম স্বাধীনতা পেয়েছে, জনগণতান্ত্রিক সরকার স্থাপন করেছে, একটি মাত্র কাজ তারা হাতে নিয়েছিল। তারা বড় বড় চটকলের কথা বলে নি, বড় বড় কাগজ কলের কথা বলে নি। তারা সমগ্র চীনকে বাঁধ দিয়ে ঘেরাও করে রেখেছিল। আমার মনে আছে, এক একটার পরিধি ৪।৫ লক্ষ বর্গ মাইল হবে, সেখানে ছেলেরা কাজ করেছে, মেয়েরা কাজ করেছে, মেয়েরা ইঞ্জি-নীয়ার হিসাবে কাজ করছে এবং সেই সমস্ত কাজ দিয়ে তারা চীনের বেকার সমস্যার সমাধান করেছিল। লম্বা লম্বা কথা তারা বলে নি, তারা টেষ্ট রিলিফের কাজের টাকা নিয়ে দুর্নীতির কারবার করে নি, তারা বন্যার হাত থেকে মানুষকে বাঁচাবার জন্য বা মানুষের জমির জলসেচের ব্যবস্থা করবার জন্য সমগ্র চীনকে তারা যে বাঁধ দিয়েছিল, চীনের হিসাব মত সমগ্র পৃথিবীকে নাকি দুইবার ঘুরিয়ে আনা যায়, সেই বাঁধ দিয়ে। গল্প মনে হচ্ছে তাদের কাছে, আমাদের মাননীয় সদস্যদের কাছে মনে হতে পারে তারা যে বাঁধ দিয়েছিল, তা সমগ্র পৃথিবীকে দুইবার ঘুরিয়ে আনা যায়, এত বাঁধ তারা দিয়েছিল। নতুন যে কালো নদীর বন্যা বছরে প্রায় ৩০ লক্ষ লোক খুন হয়েছে. তারা সেই নদীকে এমনভাবে বাঁধ দিয়েছে যে এখন আর একটা মানুষের জীবনও নষ্ট হয় না। আমাদের এখানে এ্যাম্বাকমেন্টের কথা বলা হচ্ছে, তার জন্য টাকা বরাদ্দের কথা বলা হচ্ছে, এই সমস্ত কাজে দুই-চার টাকা খরচ করে তারপর কনট্রাকটার ঠিকাদার এবং কংগ্রেসের আমলাদের পকেটে টাকা দেওয়ার ব্যবস্থা রয়েছে। কিন্তু তারপরে দেখা যাবে যে সেই বাঁধ খুঁজে পাওয়া যায় না। অবশ্য তখন বলা যাবে যে এটাতো সীজন্যাল বাঁধ দেওয়া হয়েছিল, সেই সীজন্যাল বাঁধ কি এখন আর পড়ে থাকবে। এভাবে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে, অথচ একটা বাঁধও ঠিক ভাবে হল না। আমাদের ত্রিপুরাতে নদী আর ছড়ার অভাব নাই, রাজ্যের সর্ব্বত্র এগুলি ছড়িয়ে আছে: সেই সব নদী বা ছড়ার জল ব্যবহার করা যায় না, এমন নয়। অফুরন্ত কাজ রয়েছে, আমাদের গ্রামাঞ্চলে অথচ সেই সমস্ত কাজে আমাদের যুব শক্তিকে ব্যবহার করা যাচ্ছে না। মাননীয় স্পীকার স্যার, প্লেনটেশানের কথা, হ্যাঁ, গাছ একদিনে তৈরী করা যায় না, গাছ অত্যন্ত মূল্যবান

জিনিষ। আমাদের জমি যদি সংরক্ষিত না হয় তারপরে মরুভূমি হয়ে যাবে। আমরা কি করছি? আমরা প্লেনটেশান করছি, কিন্তু সেই প্লেনটেশানকে আমরা রক্ষা করছি কি? সেটা তো করছি না। আমরা যদি প্লেনটেশান রক্ষা করতাম, তাহলে এই সমস্ত প্লেন্টেশানের মধ্যে যে সমস্ত মানুষ আছে, সেই মানুষগুলিকে যদি মানুষের মত বাঁচাবার ব্যবস্থা করতাম। স্যার, জুম চাষ বন্ধ কর বলে প্লেন্টেশানকে রক্ষা করা যায় না। আবার ফরেষ্ট গার্ডদের হাতে বন্দুক দিয়েও প্লেনটেশান রক্ষা করা যায় না। আমি শুনেছি ৩০০ প্লেনটেশান আমাদের আছে, আরও ৩০০ করুন। ত্রিপুরাতে এত জংগল আছে, আরও ৩০০ প্লেনটেশান করা যায়। আমি জিজ্ঞাসা করি মাননীয় মন্ত্রী, কয়জন স্যার, এখানে তো আছেন, আমি দেখছি মাননীয় বন মন্ত্রী, উনি বলতে পারেন না, কয়জন লেবার পার্মানেন্টলী এমপ্লয়েড, কয়জন শ্রমিক, কয়জন যুবক পার্মানেন্টলী লেবারের কাজে এ্যামপ্লয়মেন্ট পেয়েছেন। আমি কন জার্ভেটার অব ফরেষ্টকে জিজ্ঞাসা করেছিলাম তিনি বলেছেন আমরা তা করি নি। কেন করেন নি? না, আমরা তো সীজন্যাল লেবার লাগাই। এক মাস, ১৫ দিন, ১০ দিন বা এক দিনের জন্য ১০০ জনের লিষ্ট করি আর ১০ জনকে খাটাই আর ৯০ জনের পকেটের পয়সা বাড়ী নিয়ে চলে যাই। আমাদের প্লেনটেশানে জঙ্গল কাটবার মত লোক নাই। তাহলে আমরা কি আমাদের সম্পদকে রক্ষা করবার জন্য টাকা খরচ করছি? আমরা কি এই রকম কোন পরিকল্পনা করছি যে প্লেনটেশানের মধ্যে আমরা কত লোক চাই? আমরা তো আমাদের জমির ৬০ ভাগ ফরেষ্টের মধ্যে রেখে দিয়েছি। স্যার, আমার জন সংখ্যার ৬০ ভাগ তো আমি ফরেষ্ট বেসড ইণ্ডাষ্ট্রির মধ্যে লাগাই নি. আমার তো এটা কল্পনার মধ্যে নাই। তাহলে মানুষগুলি কি করে বাঁচবে? আমি দেখছি আমরা চাষের জমি দিতে পারি না, আমরা মানুষকে কাজ দিব না, আমরা এখানে শিল্প গড়ে তুলব না যেটা এই ফরেষ্টের মেটেরিয়েলসের উপর নির্ভর করে হতে পারে। বাঁশ, বেত, ছনের কাজ শুধুমাত্র আমাদের এখানে ঐ মিউজিয়ামে রেখে দেওয়ার জন্য নয়। ঐ মন্ত্রীরা বাইরের বা বিদেশী লোকজন আসলে এক একটা করে দেখান আর পুরস্কার পান, দিল্লীতে, কলকাতাতে মিউজিয়ামে রাখেন, এটা তো তার জন্য নয়। আমি তাদের কথা বলছি না, আমি বলছি হাজার হাজার মানুষকে যে কাজ দেওয়া যায়, সেটা আমাদের দরকার হয় না। চাটাই, টুকরী বিভিন্ন জিনিষের কাজ আমাদের কি দরকার হয় না? এই গভর্ণমেন্ট কি মনে করেন যে যদি আমার লোকশান হয় তাহলে আমি ১০ হাজার লোককে চাটাই তৈরী করতে লাগিয়ে দেই। স্যার, একটা ঘটনার কথা আমি যদি বলি তাহলে এই হাউসের সবাই অবাক হয়ে যাবেন। সেটা হচ্ছে সমগ্র রাইমায় এত গাছ আছে, যে গাছ আমাদের আর কোন জায়গায় নেই, কারণ ইনএ্যাক্সিসেবাল এরিয়া, ঐখানে গাড়ী যায় না, মানুষ যায় না, বড় বড় গাছ তৈরী হয়েছে, এবং সেগুলি অমূল্য গাছ যার শুধু রয়ালিটি হতে পারে ৫০ লাখ টাকার। আমি স্যার, কোন কিছু বাড়িয়ে বলছি না, অন্তত: এক কোটি টাকা ঐ গাছের দাম হতে পারে। আগুন দাও, গভর্ণমেন্ট সিদ্ধান্ত করেছে যে ঐ গাছে আগুন দেওয়া হবে। অথচ আমরা জানি, চীফ ইঞ্জিনিয়ার নিজে জানেন এবং আমাদের এখানকার সরকারও জানেন যে আরও দুই বছরের মধ্যে ঐখানে জল যাচ্ছে না। ২ বছরে একটা রাস্তা করতে পারে না, ২ বছরের মধ্যে একটা ট্রাক নিতে পারি না। ঐ কাঠ

আমি যদি লাকড়ি করে আগরতলায় বিক্রী করি, আমি যদি ঐ লাকড়ি ফিফটি পার্সেণ্ট কম দরে আগরতলা শহরের মানুষকে দেই, আগরতলার মানুষ এই সরকারকে আশীর্ব্বাদ করবে। বলবে দেখছ কি চমৎকার সরকার, গভর্ণমেণ্ট ডিপো করেছে, লাকড়ি পাই না, কয়লা পাই না, কেরোসিন পাই না, জ্বাল্যনি পাই না, কিছুই পাই না আর সেখানে নাকি সস্তায় লাকড়ি দিচ্ছে, রাইমার লাকড়ি আগরতলা শহরে ছেয়ে গেছে। স্যার, আমার সুনাম হত না, ওদের সুনাম হত। এই অপদার্থ মন্ত্রীরা জাতীয় সম্পদকে নষ্ট করছে, তারা শুধু মানুষকে খুন করে নি, রাইমাতে ওরা মানুষকে খুন করে নি, মানুষের রক্তে রাইমাকে স্নাত করেছে, তারা আবার সেখানকার সম্পদকে আগুন দিয়ে জ্বালাতে চেয়েছে, এত বড় দেশদ্রোহী সরকার? আমি কল্পনা করতে পারি না যে ৫০ লাখ টাকা যার রয়্যালিটি হতে পারে, সেই কাঠকে আগুন দিয়ে পোড়ানো হচ্ছে। কত লোক সেখানে কাজ করতে পারে, কত লোক সেই রাস্তা তৈরী করতে পারে, কত লোকে কাঠ চিরাতে পারে, কত লোক সেই কাঠ আগরতলায় নিয়ে আসতে পারে, কত লোকের কাজ দিতে পারতাম। লোকে কাজ খুঁজছে, কিন্তু কাজ পায় না। মাননীয় স্পীকার, স্যার, কটেজ ইণ্ডাষ্ট্রি মরে যাচ্ছে। আমি অনেক বার বলেছি, এখনও বলছি যে সুতার অভাবে সেটা মরে যাচ্ছে, যে সমস্ত কাচামাল এর প্রয়োজন, সেই কাচামালের অভাবে সেই কটেজ ইণ্ডাষ্ট্রি মরে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মশাই জানবেন, একটা এলুমিনিয়াম ফেক্টরী, সেটা কুমারঘাটে স্তব্ধ হয়ে আছে, একমাত্র এলুমিনিয়াম কারখানা চালু ছিল, আর ঐ তীর্থময়ের কারখানা তারাও নোটিশ দিয়েছেন শ্রমিকদের আর ৭ দিনের মধ্যে আমরা কারখানা বন্ধ করে দেব। আর তারা এখানে আমাদেরকে চট কলের গল্প শোনাচ্ছেন, সুতা কলের গল্প শোনাচ্ছেন, চিনি কলের গল্প শোনাচ্ছেন, কাগজের কলের গল্প শোনাচ্ছেন আর একটা মাত্র এলুমিনিয়াম-এর কারখানা চালু রাখতে পারছেন না। আর এখানকার যারা শ্রমিক, যারা কাজ করত আর এক সপ্তাহের মধ্যে তারা বেকার হয়ে যাবে। মাননীয় মুখ্যমন্ত্রী তো দিল্লী গিয়েছেন, এই এলুমিনিয়ামের কারখানা খোলার জন্য, এসে হয়তো বলবেন যে আমি কাগজের কল নিয়ে এসেছি, আমি চটকল নিয়ে এসেছি। কিন্তু আমার যে কারখানা, সে এলুমিনিয়াম কারখানা হউক বা সে চা বাগানই হউক সেটা খোলার জন্য ওদের মাথা ব্যাথা নাই। আর এদিকে বেকারদের কাজ দেওয়ার জন্য হাফ এ মিলিয়ান জব তারা ঠিক করেছেন, অন্যদিকে যে নূতন করে বেকার হচ্ছে এবং গ্রামাঞ্চলের মধ্যে কাচামালের অভাবে শিল্পগুলি বন্ধ হয়ে যাচ্ছে এই যে চা বাগানগুলি বন্ধ হয়ে যাচ্ছে, এই যে আমার এলুমিনিয়াম কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, মাননীয় মন্ত্রীরা তার খোঁজ রাখবার কোন প্রয়োজন মনে করেন না। এমন কি সাধারণ যে টেষ্ট রিলিফের কাজ পর্যান্ত তাদের দিতে পারছেন না। খোয়াই থেকে আমি গত কাল এসেছি, আমি নিজে কতবার সেখানকার এস, ডি, ওকে বলেছি যে বাগানটা বন্ধ হয়ে গেল, তাদেরকে অন্তত: দুই টাকার মজুরীর কাজ দিন। এখানকার এম, পি, মাননীয় বীরেন দত্ত তিনি ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটকে বলেছেন যে মশাই কিছু মাটি কাটার কাজ তাদেরকে দিন, আমি এবার নিজে গিয়ে তাকে অনুরোধ করেছিলাম, কিন্তু সেই কাজও তারা পায় নি। সেই মাটি কাটার কাজ তারা পায় নি। কমপক্ষে এই ত্রিপুরা রাজ্যের মধ্যে আমরা হিসাব করে দেখেছি ৫ থেকে ৬ লক্ষ লোক আছে, মন্ত্রীরাও জেনে রাখুন এবং তাদের সেই চেতনা আছে কিনা আমি জানিনা। আমার

হিসাব হচ্ছে ৫ কানি পর্য্যন্ত যাদের জমি, আমার হিসাব হচ্ছে যারা ভূমিহীন এবং জুমিয়া তাদের সংখ্যা হচ্ছে ৫ থেকে ৬ লক্ষ যারা কোন কাজ বছরে ৭ মাস, ৮ মাস, ৯ মাস কোন কাজ পায় না। তাদের কাজ কোথায়? হাফ এ মিলিয়ন জব বা হাফ মিলিয়ন লোক—শিক্ষিত বেকারদের ভাওতা দেবার জন্য করা হয়েছে। কিন্তু গ্রামাঞ্চলের জন্য আমরা কিছু দেখছি না এই সাপলিমেন্টারী বাজেটে। মাননীয় স্পীকার স্যার, আমি সেইজন্যই বলছিলাম বেকার যুবকরা আমদের দেশের যে সম্পদ সেই সম্পদকে আহরণ করার জন্য—সেই সম্পদের উপর ভিত্তি করে শিল্প সেই সম্পদের উপর ভিত্তি করে কৃষির উন্নতি করার জন্য যদি এই যুবকদের কাজ দেওয়া যেত তাহলে সত্যি সত্যি আজকে তাদের জন্য স্থায়ী কাজ করা যেত। আজকে যেমন তারা বিভ্রান্ত, তারা ডিমরালাইজড, আজকে তাদের মধ্যে যে হতাশা এসেছে তাকে আজকে ঠেকাতে পারতাম। মাননীয় স্পীকার স্যার, এখন আমি বলতে চাই যে হাফ এ মিলিয়ন জব নয়, গভর্ণমেণ্টকে সিদ্ধান্ত নিতে হবে আজকে যারা বেকার তাদের যদি কাজ দিতে না পারে তাহলে ভাতা তাদের দিতে হবে। এটা কোন বিপ্লবের আওয়াজ নয়। এটা যারা কংগ্রেস সরকার, আমাদের বুর্জোয়া গভর্ণমেণ্ট, ঐ বিলেতে বলুন, ঐ পশ্চিম জার্মাণীতে বলুন যে কোন জায়গায়, যেখানেই বেকার আছে—সুখের বিষয় সমাজতান্ত্রিক দেশে বেকার নেই তারা বরং আমাদের দেশ থেকে লোক নিতে পারলে খুশী হয় চাকরী দেওয়ার জন্য। কিন্তু যেখানে বুর্জোয়া দেশেও ভাতা দেওয়া হয় তাহলে আমাদের এখানে কেন দেওয়া হবে না। মাননীয় স্পীকার স্যার, আমার এখানে এই সাপলিমেন্টারী বাজেটে দেখলাম যে ইন্টারিম রিলিফ বা অন্তবর্তীকালীন সাহায্য, যা কর্মচারীদের দেওয়া হচ্ছে। ১০ টাকা ১৫ টাকা করে তাদের জন্য কিছু বরাদ্দ আছে। আমরা কি জানি না যে কর্মচারীদের উপর ক'জন করে বেকার নির্ভরশীল? আগরতলা সহরে আমাদের মাননীয় অর্থ মন্ত্রী হিসাব নিনতো প্রত্যেকটি কর্মচারী পরিবারে তার ভাই, তার বোন, তার আত্মীয় ক'জন করে বেকার নির্ভরশীল আছে? কোথা থেকে খাওয়াবে? আমাদের জিনিষের দাম বাড়ছে, আপনি আমার বাঁচার মত মজুরী দিচ্ছেন না, আর আমাকে বলছেন যে আমাকে তিন জন বেকারের দায়িত্ব নিতে হবে। যদি তারা বেকার ভাতা পেত যদি এই কর্মচারীদের ভাইবোন তারা যদি বেকার ভাতা পেত তারপর যদি মাননীয় অর্থমন্ত্রী বলতেন যে মহাশয় দেখুন আমরা বেকারদের জন্য টাকা দিচ্ছি কাজেই আমরা কর্মচারীদের বেতন বাড়াতে পারব না। হ্যাঁ, তখন আমরা একটু চিন্তায় পরতাম, একটু ভাবতাম যে হ্যাঁ, ঠিকইতো গভর্ণমেন্ট ডান হাতে না দিলেও বাম হাতেতো দিয়েছে। আমার বাড়ীতে দুইজন বেকার আছে, আমিতো ১০০ টাকা করে ২০০ টাকা পাচ্ছি। আচ্ছা, বেতনটা না হয় নাই বা বাড়ল। যখন ভাতা হিসাবে ১০০ টাকা করে ২০০ টাকা আসছে আমার বেতন বাড়ানোর জন্য নাইবা চাইলাম, অন্তত কষ্ট করে কিছুদিন কাটালাম। তাদের জন্য কি করেছেন? বলতে পারেন? ঐ মন্ত্রীরা বলছেন আজকে ঐ কর্মচারীরা তাদের বেতন বাড়াবার জন্য ধর্মঘটের নোটিশ দিয়েছে আমরা কি করে দেব। ভাবটা যেন আমরা তোমাদের জন্য দিয়ে দিতাম কিন্তু পারছি না ঐ কর্মচারীদের জন্য, কত বড় ধাপ্পাবাজী। স্যার, কর্মচারীরা কি চেয়েছে আর কি পেল। আমি জিজ্ঞাসা করতে চাই যে সেন্ট্রাল ডি, এ, তাদের কেন দেওয়া হয় না।

ভারতবর্ষের দেওয়া হচ্ছে না কোন জায়গায়? ভারতবর্ষের ১ম শ্রেণী এবং ২য় শ্রেণীর কর্মচারীরা তারা কি প্রথম শ্রেণীর ২য় শ্রেণীর নাগরিক? আমার এই এসেম্বলীর একজন পিয়ন আর দিল্লীর একজন পিয়ন কি আলাদা? তাকে কি বসে থাকতে হয় না হাউসের মধ্যে—কতক্ষণ বসে থাকতে হয়—তার পেটটা কি ছোট আর দিল্লীর মানুষ মোটা বলে কি তার পেটটা মোটা। গভর্ণমেন্টের একটুক্ বিবেচনা নেই! মানুষতো মানুষ, ভারতবাসীতো ভারতবাসী! এমনিতে আবার বলছেন মুখে আমাদের ঐক্য চাই, ভারতবর্ষের জনসাধারণের ঐক্য, কিসের ঐক্য! তোমরাই ঐক্য ভেঙ্গে দিচ্ছ, দিল্লীর জন্য এক রকম, কেরলের জন্য আর এক রকম, মহারাষ্ট্রের জন্য এক রকম, আর ইলেকশান আসলে ইউ, পি'র জন্য আর এক রকম—কেন্দ্রীয় হারে ভাতা তারা পাবে। স্যার, আমি জিজ্ঞাসা করি ইউ, পি'র সরকারী কর্মচারীরা পেতে পারে, রাজস্থানের সরকারী কর্মচারীরা পেতে পারে, কেরেলার সরকারী কর্মচারীরা পেতে পারে আর আমার ত্রিপুরার সরকারী কর্মচারীরা তারা কেন সেন্ট্রাল ডি, এ, পাবে না, কারণটা কি? এবং তাদের নিম্নতম মজুরী এবং সেই মজুরী দাবি আজকে শুধু আমার ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের দাবী নয় সমগ্র ভারতবর্ষের। সেই কেন্দ্রীয় সরকারের হারে সে যে কোন কর্মচারীই হউক, সে রেলের কর্মচারীই হউক আর যে কোন অংশের কর্মচারীই হউক, বাচার মত মজুরী তাকে দিতে হবে। এবং সেজন্যই আমি দেখি যে আমার এখানকার সরকারী কর্মচারীদের— যদি এখানকার মাননীয় মন্ত্রীদের চোখ থাকতো তাহলে গত ১৫ই মার্চের মিছিলে সারা ত্রিপুরাকে দেখে তারা এটা বুঝতে পারতেন যে সি, পি, এম,র উস্কানীতেই এই মিছিল হয়নি। যদি তাদের চোখ থাকতো তাহলে তারা দেখতেন ঐ রেলের ধর্মঘট হচ্ছে যার জন্য তারা বলছেন যে ওয়াগন আসতে পারছে না যাত্রী আসতে পারছে না, এটা হচ্ছে না সেটা হচ্ছে না—এটা কোন সি, পি, এম,র উস্কানীতে তারা ধর্মঘট করছে না। গার্ডদের মধ্যে সবাই সি, পি, এম, হয়ে যাচ্ছে না। এদের মধ্যে একজনও সি, পি, এম,র লোক নেই। পেটের খিদে নিয়ে তারা দাসত্ব করতে আর প্রস্তুত নয়—১১ ঘন্টা ১২ ঘন্টা তারা কাজ করছে। ইঞ্জিন ড্রাইভাররা কি স্থির করেছে? যেখানেই ১০ ঘন্টা হবে আমি ইঞ্জিন ছেড়ে চলে, যাব পেটের ভাত না দিয়ে ১১ ঘন্টা ১২ ঘন্টা কাজ করতে হবে এমন দাসখত দিয়ে আসিনি। তোমাদের ইঞ্জিন তোমরা চালাও তোমাদের পুলিশ আছে তোমাদের মিলিটারী আছে তোমরা ইঞ্জিন চালাও। তাদের দিয়ে ইঞ্জিন চালাও। যে দেশের মধ্যে বরাবরের জন্য ইমার্জেন্সী কণ্ডিশান রেখে দেওয়া হয়, ডি, আই, আর, রেখে দেওয়া হয়, তাদের পক্ষেতো ইঞ্জিন চালানো খুব কঠিন কাজ নয়। স্যার, এই জন্যই বলছি এই ইন্টারিম রিলিফ দিয়ে পেটের আগুনকে স্তব্ধ করা যাবে না, কর্মচারীদের পেটের আগুন নেভান যাবে না। এই জন্যই কর্মচারীরা ৯ই এপ্রিল সমগ্র ভারতবর্ষের মধ্যে একদিনের জন্য প্রতীক ধর্মঘট করছে। কিন্তু মনে রাখতে হবে এটা প্রতীক, এটা প্রতিবাদ, এটাই শেষ কথা নয়। এবং আমরা মন্ত্রীদের জানিয়ে রাখতে চাই যে তারা পে কমিশনের ভাওতা দিয়ে ঐ ইন্টারিম রিলিফের ভাওতা দিয়ে তারা যদি মনে মনে এই সিদ্ধান্ত নিয়ে থাকেন যে একে ডি, আই, আর, দিয়ে, ভারত রক্ষা আইন দিয়ে প্রতিহিংসার

মনোভাব দিয়ে দমন করতে পারবেন তাহলে তারা নিশ্চয়ই ভুল করবেন। সেজন্যই আমি বলছি যে এই প্রস্তাবের—এই যে আমাদের গ্র্যান্টের প্রস্তাব আনা হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি বলছি যে যদি জিনিষের দাম বাড়ে তাহলে সরকারী কর্মচারীদের সস্তায় জিনিষ দিতে হবে নইলে তাদের বেতন ভাতা বাড়িয়ে দিতে হবে শুধু ইন্টারিম রিলিফ দিয়ে তাদের বিক্ষোভকে বন্ধ করা যাবে না। স্যার, দ্বিতীয় মহাযুদ্ধের সময় আমরা দেখেছি, সেইটা ছিল বৃটিশ যুগ, সেখানে নিত্যপ্রয়োজনীয় জিনিষ রেলের কর্মচারীদেরকে দেওয়া হলো রেশনের দোকান থেকে, সস্তায় কম দরে। কারণ যুদ্ধের সময় যদি রেল বন্ধ হয়ে যায় তাহলে তো মুস্কিল। আর শ্রীমতী গান্ধী বলছেন যে আমরা সংকটকে যুদ্ধের সৃষ্টি নিয়ে আমরা লড়াই করবো, যুদ্ধের পরিস্থিতি হিসাবে। স্যার, সেই যুদ্ধের পরিস্থিতি হিসাবে যে লড়াই, সেই লড়াই যারা করবে, যারা সৈন্য তারা গামছা পেটে দিয়ে যুদ্ধ করবে? ওরা অন্ততঃ বৃটিশ যা করেছে সেইটুকুও করুন, অন্ততঃ রেশনের দোকানে জিনিষ কয়টা দিন।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :—** পয়েন্ট অব অর্ডার স্যার, প্রাইম মিনিষ্টারের নাম বলে, প্রাইম মিনিষ্টারের কথার সমালোচনা করে, প্রাইম মিনিষ্টারের নাম উল্লেখ করে আমাদের এই হাউসে সমালোচনা চলতে পারে কিনা?

**মিঃ ডিপুটি স্পীকার :—** না, এটা চলতে পারে না।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :—** বলা যায় না, কিছুই বলা হয় নি, অনেক কিছু বলা হবে। আজকে কিছুই বলা হয় নি। যে দিন বাজেট স্পীচ রাখবো সেইদিন বলবো। তখন পয়েন্ট অব অর্ডার তুলবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনি বলুন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী :—** মাননীয় স্পীকার স্যার, এইটা কি আমার দেশের জিনিষ নাই বলেই শ্রীমতী গান্ধী দিচ্ছেন না। আর শ্রীমতী গান্ধী দিচ্ছেন না বলেই কি আমার মন্ত্রীমশায়রা ত্রিপুরায় দিচ্ছেন না? তারা তো নিশ্চয়ই বলতে পারেন যে আমরা কোথা থেকে দেবো দিল্লী থেকে যদি না পাই। কেন আমি বলছি? এই বাজেটের মধ্যে প্রতিটি কথায় মন্ত্রীরা বলছেন, সেইদিন কেরোসিনের কথা বলেছেন বাইরে থেকে না দিলে আমরা কোথা থেকে দেবো। ঠিকই তো, সত্যি কথা, কালকে আবার হয়তো সেই কথা শুনবো। স্যার, লবণ তো আমি শুনেছি সমুদ্রের জল থেকে নাকি তৈরী হয়। খরায় সমুদ্রের জল শুকিয়ে যায় না, কোন মন্ত্রী বলতে পারবেন যে খরায় সমুদ্রের জল শুকিয়ে গেছে? লবণ সরকারের কর্তৃত্বে সরকারের নেতৃত্বে তৈরী হচ্ছে। যদি লবণের কারা-খানা বন্ধ হয়ে থাকে, একটা জায়গায় দশটা লবণের কারখানা তৈরী করুন, অফুরন্ত জল আছে সমুদ্রে। লবণ, আমি যখন অমরপুরে গেছি, বাইমা শম্পাতে যখন গেছি, তখন দেখছি লবণের কেজি এক টাকার উপরে, জগবন্ধুবাড়ী সেখানে একটাকার উপরে, গণ্ডাছড়াতে সেখানে একটাকার উপরে। গভর্ণমেন্ট কি বলতে চান যে তারা জানেন না এক মাস দেড় মাস আগে থেকে একটাকা দরে বিক্রী হচ্ছে, তারা জানেন না? সি, আর, পি, দিয়ে সব ভাংগানো যায় কিন্তু সি, আর, পি, দিয়ে লবণের খবর নেওয়া যায় না? লবণের খবর নেওয়ার মত লোক নেই

ওদের। স্যার, ওদের তো রাজত্ব পশ্চিম বঙ্গে, সেই দিন কাগজে বেড়িয়েছে ২৫ পয়সা লবণের কেজি রেশন দোকান থেকে লবণ দিচ্ছে, ওরা কাগজটাও পড়েন না? সেই বাংলা দেশের যুদ্ধের সময় লবণ কিছু এসেছিল। তারপর সেই লবণ ব্ল্যাক মার্কেটিয়ারদের হাতে চলে গেছে, ব্ল্যাক মার্কেটিয়ারদের হাতে দিয়ে চুপচাপ বসে আছে সমস্ত। কারণ, যদি গভর্ণমেন্টের দোকানে লবণ আসে তাহলে কি করে ওদের ব্ল্যাকাররা বেশী দরে বিক্রী করবে? যে লবণের দাম ১০।১৫।২০ সেই লবণ কি করে এক টাকা দেড় টাকা ওদের ব্ল্যাকাররা বিক্রী করবে, সমস্ত জায়গায় তো তাই হচ্ছে। লবণ কোথা থেকে এসেছিল, বাংলা দেশের লড়াইয়ের সময়, কি দরে এসেছিল, কিভাবে এই লবণ নষ্ট হয়েছে এই ধর্মনগরে, কিভাবে সেই লবণ ব্ল্যাকারদের হাতে গেছে, আমরা জানি না? আজকে কর্মচারীদের হাতে নির্দ্ধারিত দরে, নির্দিষ্ট দামে সস্তায় যদি জিনিষ দেওয়া হতো তাহলে কর্মচারীরা এই দাবী আজকে তারা করতো না। মাননীয় স্পীকার স্যার, (রেড লাইট)

**মিঃ ডেঃ স্পীকার** :—আপনি আধ ঘন্টার উপরে বলেছেন।

**শ্রীনৃপেন্দ্র চক্রবর্ত্তী** :—আই উইল ফিনিশ উইদিন টু মিনিটস। মাননীয় স্পীকার স্যার, এখানে দেখানো হয়েছে যে দিল্লীর অফিস, কলিকাতার অফিসের জন্য কিছু টাকা দরকার। কিছুদিন আগে আমাদের মুখ্যমন্ত্রী খোয়াই গিয়েছিলেন সেখানে একটা জনসভায় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে আমরা গরীবের গভর্ণমেন্ট, আমরা ভিক্ষা করতে যাই দিল্লীতে। আমরা যে যাই মানুষ আমাদেরকে অনেক কথা বলে, দুর্নাম করে, এতবার কেন যান? আমরা ভিক্ষা করতে যাই। আমরা একেবারে গরীব। এইটা গরীবের চেহারা? এই যে আমরা এখানে রাজপ্রাসাদে মিটিং করছি, এই রকম একটা রাজপ্রাসাদ আগরতলায় শুধু নয়, দিল্লীতে, কলিকাতাতে আমরা লক্ষ লক্ষ টাকা খরচ করে আমরা কিনছি, ডানলোপ ইত্যাদি কিনার জন্য আমরা লক্ষ লক্ষ টাকা খরচ করছি এইটা কি গরীবের গভর্ণমেন্ট? গরীবের গভর্ণমেন্ট ভিয়েতনামে রাজত্ব করে, দেশের মানুষকে রক্ষা করে। এই দেখুন যে মানুষের নাম আপনারা জানেন ভিয়েতনামের হোচিমিন, ২২ বছর লড়াইয়ের মধ্যে থেকে, প্রতিটি মানুষকে খাবার দিয়েছে কেউ বলেনি দুর্ভিক্ষ হয়েছে, প্রতিটি মানুষকে লেখাপড়া শিখিয়েছে, প্রতিটা জমিতে চাষ করার জন্য জল দিয়েছে, গরীবের মতন থাকছে, তাদের লোক যখন ওখানে এসেছে নিজেদের হাতে তারা পেন্ট ধোয়, এম, এল, এ, হওয়ার পর তারা এসেছিলেন, আমরা দেখতে গিয়েছিলাম, আমরা বিশ্বাস করতে পারি নি যে ভিয়েতনাম থেকে যে প্রতিনিধি এসেছেন তার দুখানা পেন্ট নেই, দুখানা জামা নেই নিজের হাতে তারা তাদের পেন্ট ধোয় জামা ধোয়। আমরা দেখেছি জামা পেন্ট ধোয়ে সেখানে রোদ্রে দেয়। কারণ দুখানা পেন্ট আর দুখানা জামাই সম্বল। গরীব কাকে বলে আমরা জানিনা? যে দেশের ৭০ জন মানুষ মাত্র ২০ টাকা খরচ করতে পারেনা আর সেই দেশের মানুষ ঠাণ্ডা গাড়ীতে বেড়াচ্ছেন, আর বলছেন আমরা গরীবের সরকার। রাজপ্রাসাদে মিটিং করছেন আর বলছেন গরীবের সরকার। দিল্লী আর কলিকাতায় সেখানে ঠাণ্ডা হাওয়া খাচ্ছেন আর বলছেন গরীবের সরকার। একে বিশ্বাস করবো? স্যার, পেট্রল নেই, যে গাড়ী আমাদের আছে সেই গাড়ী অচল, বাইরে গাড়ী অচল. আমাদের শ্রমিকরা বেকার হচ্ছে

আর এইদিকে দেখছি নূতন নূতন জীপ কিনা হচ্ছে আর বলছেন গরীবের সরকার। একটা জায়গায় আমি দেখলাম না যে ব্যয় সংকোচ করা হচ্ছে। আমরা দেখিনি মন্ত্রী বা গভর্ণর বা অন্ত কোন জায়গায় আমি দেখিনি যে এত লক্ষ টাকা আমরা ব্যয় সংকোচের পরিকল্পনা নিয়েছি। আমরা মন্ত্রীরা অন্ততঃ প্রয়োজন না হলে গাড়ী চালাবো না তাহলে বুঝতাম যে না ওরা অন্ততঃ প্রাথমিক ক্ষেত্রে কিছু একটা এরা করছেন। গরিবী হঠানোর আর গরীবের সরকার বলা আর এই সমস্ত মেঠো বক্তৃতা দিয়ে স্যার, বাজেটের সময় এসে দেখি দিল্লীর জন্য টাকা চাই, কলিকাতার জন্য টাকা চাই, ডানলোপ কিনার জন্য টাকা চাই, জিপের জন্য টাকা চাই, আমাদের অফুরন্ত আরাম, অফুরন্ত সব কিছু, আমাদের সব কিছু ঠিক রেখে আমাদের চলতে হবে। মাননীয় স্পীকার, স্যার, আমি বেশী বলব না। রাষ্টমা শর্মার উপর অন্য সময়েতে বলব, আজকে সময় নেই। কিন্তু আশ্চর্যের কথা, আমি গভর্ণরকে সেদিন বলেছি তুমিতো জান। তুমি ঐ ক্যাম্পগুলি যেয়ে দেখে আসতো যার জন্য টাকা রাখা হয়েছে। স্যার, ওদের বলুনতো যে এখানে পরিকল্পনা উপস্থিত করুন—রাষ্টমার উদ্বাস্তুদের জন্য কি পরিকল্পনা করা হয়েছে? শতকরা ৭৫ ভাগই হচ্ছে ট্রাক্টার, কর্মচারী, আমলা ইত্যাদির জন্য। পাখীর খাঁচার জন্য—সোনার খাচা, আর সে পাখী মরে ভূত হয়ে যাচ্ছে। ক্যাম্পে কেউ যাচ্ছে না। ভয়ে যাচ্ছে না। ট্রাক্টার যাবে? আমরা জানি বাংলা দেশের শরণার্থীদের ১·১০ পয়সা করে দিতে পেরেছেন আর আমার দেশের, রাষ্টমার লোকদের এক পয়সা দিতে পারছেন না, এক পয়সা খাবার জন্য? আর বলছেন ১৫ হাজার মানুষকে জুমিয়া তৈরী করে আমাদের জংগল রক্ষা করতে হবে। এই যে ১৫ হাজার লোক তাদের ঘর তৈরী করে দিয়েছে, এক মাস, দুই মাস সেই ঘর থাকবে না। একবার গভর্ণর আমাকে বলেছিলেন যে একটা মানুষকে বাঁচাবার জন্য এত টাকা খরচ করি, আর সেখানে ১৫ হাজার লোক—আমার কথা নয় যে একটা মানুষকে বাঁচাবার জন্য অনেক সময়েতে অনেক টাকা খরচ করতে হয়। মানুষের জীবন অনেক মূল্যবান জিনিষ। এক-বারের বেশী এই জীবন কাল বলে আমি বিশ্বাস করিনা। কাজেই সেই জীবনটা তার থেকে কেড়ে নেওয়া? ১৫ হাজার লোকের জীবন ওরা কেড়ে নিচ্ছে, তাদের পথের ভিক্ষুক করে দিয়েছেন। তাদের বলছেন তোমরা ঐ ক্যাম্পে সমস্ত যাও—জলেয়ার মত জায়গায়। জলেয়া মডেল কলোনী। সেখানে ঘাস পর্যন্ত জন্মায় না। জলেয়ার ট্রাইবেল যারা তারা বলেছে সেখানে ঘাস পর্যন্ত জন্মায় না। আমি দেখিয়ে আনতে পারি, মন্ত্রী যদি আমার সংগে যেতে প্রস্তুত থাকেন। জলেয়ায় যে বন আছে, দুই বছর আগে যে গাছ লাগান হয়েছিল, সেটা দুই বছর পরেও ঐটুকুই আছে আর সেখানে মানুষ থাকবে? সেখানে কর্মচারী আমলা ট্রাক্টার, তাদের জন্য লক্ষ টাকা খরচ করব, আর যারা উদ্বাস্তু তাদের এক টাকা, দুই টাকা সাহায্য দিতে পারিনা তার রেশন দেওয়ার জন্য? স্যার, এখানে বলা হয়েছে তাদের জন্য টাকা রাখা হয়েছে মাননীয় স্পীকার স্যার, লাষ্টলি আমি একথা বলতে চাই প্রভিডেনট ফাণ্ড এবং অন্যান্য ব্যাপারের সংগে সংগে পেনশনারী বেনিফিটের জন্য কিছু টাকা রাখা হয়েছে। যারা পেনশান পায়, তারা কি হারে পায়? কেন্দ্রীয় সরকার ইদানীং সিদ্ধান্ত নিয়েছেন পেনশনের হার বাড়াবেন। একটা টাকা দশ বছরে দাম কমে ৩৩ পয়সা হয়েছে।

এটা আমার হিসেব নয়। সেন্ট্রাল গভর্ণমেন্ট লোকসভায় এই হিসেব দিয়েছেন। অর্থাৎ আগে এক টাকায় যে জিনিষ কিনতে পারতেন, সেই জিনিষ আজ দশ বছর পরে কিনতে তিন টাকা লাগে। পেনশান এমনিতেই কম। কাজেই সেই পেনসানের হার তিনগুন করা উচিত। প্রভিডেন্ট ফাণ্ডের কথা বলা হয়েছে। আমি এখানে বলতে চাই প্রভিডেন্ট ফাণ্ড-এ যে টাকা ইণ্ডাষ্ট্রিয়াল ষ্টেটের কর্মীরা জমা দিয়েছিল, সেই টাকা আজ পর্য্যন্ত কেন জমা হয় নি, সেই টাকার হিসেব অরুন্ধতীনগর ইণ্ডাষ্ট্রিয়াল এষ্টেটের কর্মীরা আজও পায়নি। আমাদের কমিটির সদস্যরা সেখানে গিয়েছিল, তাঁদের কাছে সদুত্তর দিতে পারেন। স্যার, এই অফিস ছিল কলিকাতার, এখন এসেছে শিলংএ। আমি একটা চিঠি দিয়েছিলাম—আমাদের শ্রমিক কর্ম্মচারীর বেতনের প্রশ্ন নয়। মাননীয় সদস্যরা জানেন বহু চা বাগানের শ্রমিকের টাকা জমা হয় নি। নিয়ম হচ্ছে প্রত্যেক সপ্তাহে ব্যাঙ্কে জমা দিতে হবে, কিন্তু সে টাকা জমা দেওয়া হয় না। টাকা নষ্ট করে ফেলেন, খেয়ে ফেলেন, জমা দেওয়া হয় না। আমি লিখলাম যে প্রভিডেন্ট ফাণ্ড অফিস থেকে অমুক অমুক শ্রমিকের হিসেবটা দিন যে তারা কত টাকা জমা দিয়েছে। তার জবাব এল—পশ্চিমবঙ্গ থেকে কাগজপত্র পাই নি, কাজেই জবাব দেওয়া গেলনা। আশ্চর্য্যের কথা। কবে পশ্চিম বঙ্গ থেকে অফিস ট্রানসফার হয়ে এসেছে অথচ কাগজ আসেনি বলে আমরা কর্মচারীরা জানতে পেলনা প্রভিডেন্ট ফাণ্ডে কত টাকা জমা দেওয়া হয়েছে। আমি জানি না শ্রম মন্ত্রী জবাব দিয়েছেন কেন এখানে অফিস হবে না। কিন্তু একটা রিজিওনের মধ্যে তিনটি অফিস করতে কি অসুবিধা আছে? আমাদের শ্রমিক কর্ম্মচারীদের সুবিধার জন্য যদি দরকার হয়, আমার রিজিওনাল অফিস এখানে করতে হবে। কাজেই আমি চাই যে প্রভিডেন্ট ফাণ্ড-এ টাকা নির্দিষ্ট সময়েতে যারা জমা দেন না, তাদের বিরুদ্ধে শাস্তি দেওয়া হউক। জমা কত হল, তার হিসেব চাই। প্রভিডেন্ট ফাণ্ড অফিস যাতে আগরতলায় অদূর ভবিষ্যতে এখানে স্থানান্তরিত হয় সেই ব্যবস্থা করতে হবে। মাননীয় স্পীকার স্যার, একথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীমণিকান্ত সরকার** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে জেনারেল ডিসকাশন অন দি ডিমাণ্ড ফর সাপ্লিমেণ্টারী গ্রাণ্ট, ১৯৭৩-৭৪-এর যে বাজেটে, সেই বাজেটকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং সমর্থন করছি। তবে বিরোধী দলের নেতা অনেকক্ষণ বক্তৃতা দিয়েছেন। উনি যেভাবে বাহবা নিতে চেয়েছিলেন, আসলে সেটা তিনি পাবেন না। এই কীর্ত্তন তাঁরা এখানে করেছেন, বাইরে গিয়ে বলবেন খুব বলেছি। ওরা বক্তৃতা শুরু করেছেন ২০ লক্ষ টাকার বরাদ্দ থেকে আর নেমেছেন জীপ কেনা পর্য্যন্ত। এই বক্তব্য সমর্থন করি কি করে? এই ভারতবর্ষ কেন, পৃথিবীর সর্ব্বত্র পেট্রলের অভাব। মন্ত্রীর যে গাড়ী লাগবে, তার জন্য যে বরাদ্দ চাওয়া হয়েছে, সেটা আজকের কথা নয়। যখন পেট্রলের অভাব ছিল না তখন তাঁরাই সেই বাজেট পাশ করে বসে আছেন। লবণ থেকে সুরু করে কোন কথা তাঁরা না বললেন? কাজেই আমাদের পক্ষে উনার বক্তব্য সমর্থন করা সম্ভব নয়। সমুদ্রের জল দিয়ে লবণ করা হয়, তিনি বলেছেন। সব সমুদ্রের জলেই লবণ হয় নাকি? একথা তিনি কিন্তু বলেন নাই। এদিকে চাকুরীর কথা বলেছেন, বেকারের কথা

বলেছেন। নিশ্চয়ই চাকুরী আরও হওয়া উচিত। কারণ আমার দেশ সরকারী চাকুরীর উপর নির্ভর করছে। কেন করছে? যেহেতু এখানে ইণ্ডাষ্ট্রী গড়ে তুলতে পারি নি। আমার সরকার কত যে চাকুরী দিয়েছেন, সেটা তাঁরা বলেন নাই। অর্থাৎ চাকুরী হওয়া দরকার, আরও হবে, সরকার তার চেষ্টা করছেন। কিছু লোকের চাকুরী হয়েছে। কিন্তু সংখ্যা বৃদ্ধির কারণ, অনেকে আছে যারা চাকুরী হওয়ার পরও এমপ্লয়মেণ্ট একচেঞ্জ তাদের কার্ড জমা দেয় না। তাই সংখ্যা সেখানে কমছে না। আমি জানি চাকুরী তুলনামূলকভাবে কম হচ্ছে না। তবে একটুতো থাকবেই।

কেন না যারা বেশী দরবার করতে পারে তার চাকরিটা আগে হয়, আর যার কেউ নাই তারটা পরে হয়। কিন্তু হচ্ছে না, এই কথাটা আমি স্বীকার করতে পারি না। কত দুঃখ, কি কান্না কর্মচারীর জন্য। শুধু পয়সা বাড়ালেই কি হবে নাকি? আমি একটা কথা স্বীকার করি যে টাকার দাম কমে যাচ্ছে। সুতরাং টাকা দিয়েই কি হবে। তারা এটা কিছু বলতে পারে না যে দ্রব্যমূল্য কমাতে পারে না। আমি শিক্ষার দিক দিয়ে তাদের সংগে একমত। আমি শিক্ষ মন্ত্রীকে এটুকু দেখতে বলব যে গ্রামে স্কুল ঘরটা আছে কি না এবং শিক্ষক আছে কি না, আর সেই শিক্ষক শিক্ষকতা করছে কি না। আমি যে আদিবাসী এলাকা থেকে প্রতিনিধি হয়ে এসেছি, সেখানে মান্ধাতার আমলে যে ম্যানেজিং কমিটি করেছে, সেখানে শিক্ষকেরা কি বহাল তবিয়তে থাকে সেটা তারা দেখে না। চাবিটা তাঁর কাছেই থাকে। তিনি শহরে এসে বসে থাকেন ৮।১০ দিন পরে গিয়ে সই দিয়ে চলে আসেন। সেজন্য আমি বলছিলাম যে স্কুল গ্রামে গঞ্জে যথেষ্ট হয়েছে, কিন্তু উচ্চ মাধ্যমিক বিদ্যালয় খুব কমই হয়েছে। তবে এইগুলিকে আবাসিক বিদ্যালয়ে পরিণত করতে হবে। যদি গ্রামের মানুষকে শিক্ষাদীক্ষায় উন্নত করতে হয়ে তাহলে আবাসিক বিদ্যালয় স্থাপন করতে হবে যাতে প্রত্যেক স্কুলে মাষ্টার থাকতে পারে। কোটি কোটি টাকা শিক্ষার জন্য ব্যয় হয়েছে। উনি বলছেন ব্যয় হচ্ছে না। কিন্তু আমি বলছি হচ্ছে। তবে মানটা খুব কম। কাজেই আমি বলছি প্রত্যেক গ্রামে যেন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় হয় এবং আবাসিক বিদ্যালয় হয়।

আর একটা কথা তিনি বলেছেন যে লবণের দাম বেড়েছে। ঠিকই বেড়েছে। কিন্তু যুক্তফ্রন্টের আমলে কি করেছিল। ব্যাঙ্কের টাকা তো সবই শেষ। কর্মচারীর বেতন তো আগেই বাড়িয়ে দিয়েছে। তারপর তো আর টাকা নাই। রিজার্ভ ব্যাঙ্ক বলেছে আর ওভার ড্রাফট দেব না। এখন উনি ভাতা চায়, বেকার ভাতা। উনার বাড়ীতে বুড়া আছে বুড়ী আছে। আমার স্ত্রীও চাইবে বেকার হয়ে বসে থাকতে। আমার পরিবারে ১২ জন, সবাইকে ভাতা দিতে হবে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা** :— পয়েন্ট অব অর্ডার স্যার, উনি কোথা থেকে বলছেন সেটা আমি জানতে চাইছিলাম। উনি কি উনার নিজের জায়গা থেকে বলছেন না অন্য কোন মেম্বারের জায়গা থেকে বলছেন?

**শ্রীনিশিকান্ত সরকার** :—ভাতা দেওয়া কি সম্ভব?

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—উনি কোথা থেকে বলছেন সেটা আমি জানতে চাইছিলাম। কিন্তু আপনি তো কিছু বললেন না।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনি আপনার সীটে থেকে বলুন।

(সদস্য মহোদয়ের নিজ আসনে প্রত্যাবর্ত্তন)

**শ্রীনিশিকান্ত সরকার :**—অর্থাৎ এই যে ভাতা আমরা দিতে পারলাম না, সরকার যে দিতে পারলেন না, উনি ভিয়েতনাম দেখালেন। আমার কথা হল এটা হল সস্তা রাজনীতি। তারা কিছু দলে নিতে চায় আর কি। কিন্তু ভাওতাবাজী চলবে না। আমার কথা হচ্ছে অধ্যক্ষ মহোদয়, সত্যি কথা। জিনিষপত্রের দাম এত বেড়েছে যে সাংঘাতিক। টাকা দিলে আমাদের কিছু হবে না। কারণ অন্যান্য রাজ্য থেকে ত্রিপুরা রাজ্যে দ্রব্যমূল্য বেশী এই কথা আমি মানতে রাজী নই। আমরা এখানে যে দরে জিনিষ পাই অন্যান্য রাজ্যে তার চাইতে দাম বেশী। আমরা যে দামে চাল খাই অন্যান্য রাজ্যে তার চাইতে ডাবল। তার মানে এই নয় যে আমাদের এখানে দাম কমবে না। অন্যান্য রাজ্যে রোজগার বেশী করে। সুতরাং আমার কথা হচ্ছে সস্তা দরে ন্যায্যমূল্যের দোকান মারফত সমবায়ের মাধ্যমে যাতে গ্রামে গঞ্জে পায়। তাছাড়া আমরা রাইমাশর্ম্মার কথা উল্লেখ করেছি। তারা বলেছে ডম্বুর প্রজেক্ট করে হবে। তবে যেখানে যে বন্ধুরা ছিলেন তাদের বাড়ী ঘর ছেড়ে নিশ্চয়ই আসতে হবে। আমি খবর নিয়েছি। আমি বলব যে আমার সরকার যে প্রস্তাব নিয়েছেন সেটা কি টেষ্ট রিলিফের মাধ্যমে তোমাদের স্ত্রী আছে, নাতি আছে, সবাই কাজ করে। কলোনী আমরা করছি, কলোনী করার অর্থ কি? যে তোমরা কাজ কর, সেই কাজের মাধ্যমে টেষ্ট রিলিফের মাধ্যমে তোমার স্ত্রী আছে, পুত্র আছে, নাতি আছে, নাতুর আছে, সবাই মিলে কাজ কর। তাদের ঘর তারা নিজেরাই তৈরী করবে, তাদের কলোনী তারা নিজেরা তৈরী করবে। কলোনী করার অর্থ কি? ট্রাকটার আসবে না কেন? টিলা ল্যাণ্ডকে আমাদের আবাদযোগ্য করতে হবে, আর তারজন্য ট্রাকটারের প্রয়োজন আছে, পেট্রোলের প্রয়োজন আছে, ড্রাইভারের প্রয়োজন আছে, গাড়ীর প্রয়োজন আছে। কিন্তু সেখানেও তারা কলোনী করতে দিচ্ছে না। তারা আদিবাসীদের ক্ষেপাচ্ছে। সরকার তাদেরকে প্রয়োজনীয় সর্বকিছু দিচ্ছে, অথচ তারা তাদেরকে বলছে যে তোমরা সেখান থেকে উঠিও না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানি যে তারা এই হন প্রচার সেখানে আদিবাসীদের মধ্যে করছে—এই কমিউনিষ্ট পার্টির দল, এই সি, পি, এম এর দল। অথচ আমি জানি যে তারা নিজেদের ঘর নিজেরাই তৈরী করছে এবং সরকার সেজন্য তাদেরকে টাকা দিচ্ছে। এখন তারা যদি নিজেরা নিজেদের ঘর খারাপ করে, তাহলে তারা নিজেরাই সেটা করবে। আজকে সেটা যদি কনট্রাকটার করত, তাহলে অবশ্য প্রশ্ন উঠত যে কনট্রাকটারকে দিয়ে করানোয় খারাপ করেছে এবং সেই খারাপ করার জন্য কনট্রাকটারকে ধরা যেত। আজকে ট্রাকটার দিয়ে কি করা হচ্ছে? না টিলাকে আবাদযোগ্য করা হচ্ছে অর্থাৎ ফসল হওয়ার মত উপযোগী জমি তৈরী হচ্ছে। টেষ্ট রিলিফের মাধ্যমে ২।৪ টাকার প্রশ্ন নয়। যেমন ধরুন এক পরিবারে যদি ৫ জন থাকে, তাহলে প্রতি জনে ২ টাকা করে ১০ টাকা পাবে, আবার ৩ জন হলে ৬ টাকা পাওয়া যাবে। তাহলে আমার সরকার ভুলটা করল কোথায়?

আসলে ভুলটা হয়েছে ঐ দলকে কাজ করতে দিচ্ছে না। তারপরে আর একটা কথা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা বলছে গাছ উঠে না। কিন্তু আমি বলি টিলার মধ্যে তো গাছ আর এক বছরের মধ্যে হয় না। সরকার অবশ্য বলেছে তোমরা গাছ লাগাও। একটা গাছ উঠতে গেলে অন্তত কম পক্ষে ১০।১৫ বছর লেগে যায়, কারণ গাছকে যদি খাদ্য না দেওয়া হয় তাহলে সেই গাছ বড় হবে কি করে? তাই আমি বিরোধীদলকে বলব যে আপনারা যদি সত্যি মানুষের মঙ্গল কামনা করেন, তাহলে চলুন আপনি আমি তাদেরকে গিয়ে বলি যে তোমরা টিলাতে কি করলে ভাল হয়, সেটা করব। আর তা যদি না করেন, তাহলে আমি তাদেরকে অনুরোধ করব যে আপনারা এভাবে তাদেরকে বিভ্রান্ত করে তাদের সর্বনাশ করবেন না। এই যে নিম্ন স্তরের লোক অর্থাৎ গরীব লোক, তাদেরকে রাজনীতির মধ্যে টেনে আনবেন না। আর আপনারা যদি সত্যি তাদের মঙ্গল চান, তাহলে আসুন আমরা সবাই একত্রে বসে সরকারকে বলি। এতএব কারণে এখানে ডম্বুরের কথা বললাম। কিন্তু সেখানে তারা বলব ঐ পুলিশ লাগিয়ে দেওয়া হয়েছে, সি, আর, পি, লাগিয়ে দেওয়া হয়েছে তাদের ঘর বাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে। কাজেই বলছিলাম তারা যদি এই রকম করে তাহলে তারা যাবে কোথায়। এখন বিজনেসের জন্য টাকা দেওয়া হচ্ছে, যাদেরকে দেওয়া হচ্ছে তাদের মধ্যে আমার আপনার ভাই, বন্ধু এবং আত্মীয় স্বজন রয়েছে। স্যার, আমি আর লম্বা সময় নিচ্ছি না, কারণ অনেকে হয়তো আমার কথা ভালবাসেন না। কথা হচ্ছে রিং ওয়েল, টিউব-ওয়েলের জল শুকিয়ে যাচ্ছে, খরা বুঝি নেমে পড়লো ও বোরো ফসল যেখানে যেখানে হয়েছে সেগুলি শুকিয়ে যাচ্ছে, পাম্প মেসিনগুলি অচল হয়ে যাচ্ছে তাই অনুরোধ করছি, এই চিন্তাধারা থেকে পাম্প মেসিন-গুলিকে ঠিকঠাক করুন, সেগুলিকে চালু করার জন্য ডিজেল পাঠান, এখনও সময় আছে, আর তা না হলে খরায় এবারও ফসল টিকবে না। তারপরে আমাদের এখানকার প্রয়োজনে বাইর থেকে যে সমস্ত মাল আসছে, সেগুলি ঠিক মত আসছে কিনা অথবা মাঝ পথে সেগুলির কিছু হয়ে যাচ্ছে কিনা, সেটাও আমাদের ভাল ভাবে দেখতে হবে। স্যার, আমার এই কথা বলার যথেষ্ট কারণ আছে। মাঝ পথে যাতে ওয়াগনগুলি কেটে না রাখা হয়, সেটা চেক করে দেখার দরকার আছে, যেমন সিমেন্ট আসছে, অথচ সেটা মাঝ পথে বিক্রি হয়ে যাচ্ছে। অতএব কারণে আমি বলতে চাই যে এই দীর্ঘ পথে পাহারাদার রাখতে হবে এবং তাকেই এই ধরণের কোন ঘটনা ঘটলে জবাব দিতে হবে। তার থেকে জবাব নিতে হবে যে তুমি তো সেখানে গিয়েছিলে এই সব মাল আনতে, কোন কারখানা থেকে কতটা পেয়েছ আর কতটা বা ঠিক জায়গায় এসে পৌঁছেছে এই সমস্ত জবাব তাকে দিতে হবে। কাজেই এই সমস্ত বিষয়ে আপনাদের ভাল ভাবে খোঁজ নিয়ে দেখতে হবে যাতে করে মানুষ চারটা ভাত খেয়ে বাঁচতে পারে। এখন তো দেখছি বলা হচ্ছে পেট্রোলের অভাব, অথচ গাড়ী ঘোরা ঠিক মত চলছে। কাজেই এই গাড়ী ঘোরা কিছুদিন বন্ধ রাখুন। এখন কিন্তু খরা প্রায় এসে গেছে বলতে পারা যায়। আর রেশন কার্ড সম্বন্ধে বলব পরীক্ষা নিরীক্ষার জন্য এই মাত্র অর্ডার দেওয়া হয়েছে, অথচ রেশন কার্ড মানুষ ঠিকমত পাচ্ছে না। এভাবে যদি হয় তাহলে আরও ৩ মাস সময় লাগবে শুধু ইনকোয়ারী হতে। এদিকে মানুষ তো যার যার ঘরে যা ছিল, সবই সরকারকে

দিয়ে দিয়েছে। তারা হয়তো মনে করেছিল এক এক মণ কারে বিক্রি করে টেকা বে-ঠেকায় চলতে পারত, এখন সেটাও তার ঘরে নেই। সবই সরকারকে দিয়ে দিয়েছে। অথচ তাদের কাছে এখন কোনও রেশন কার্ড নাই। আমি আমার সাব ডিভিশনের কথা বলতে পারি, সেখানে যে একটা অবস্থার সৃষ্টি হয়েছে, সেটা এখানে ভাষায় বলতে পারছি না। অতএব কারণে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আপনার মাধ্যমে জানাচ্ছি যে কারো ঘরে ভাত থাকলে, সে আর রেশন কার্ডের চাউল নিতে আসে না, আসলে হয়তো তার একটা বেলা চলে যাবে। কাজেই আমার ঘরে যদি ভাত থাকে, তাহলে অহেতুক ঐ একটা বেলা লাইন দিয়ে নষ্ট করবার জন্য আসব না। তারপরে আর একটা নমুনা যেটা ধরেছে—কেরোসিন নাই। স্যার, আমার যতটুকু মনে হয় এখানে একটা ফাঁক রয়েছে, এই ফাঁকটাকে বন্ধ করতে হবে। যেহেতু আমার সাব-ডিভিশনে জোলাইবাড়ী একটা আদিবাসী অঞ্চল। আমি নিজে সেখানকার জন্য একজন কেরোসিন ডিলার ঠিক করে দিয়েছিলাম। এটা একটা সাঙ্ঘাতিক ব্যাপার। আমি নিজে সমস্ত আদিবাসী অঞ্চল ঘুরে দেখেছি, সেখানে তারা কেরোসিন তেলের জন্য প্রাণ দিয়ে ফেলছে। কোন অঞ্চলেই নাই। কোন দ্রব্যও নাই। রেশনের কথাতো বাদই দেন লবনের দাম দুই টাকা নিলে নাও না নিলে চলে যাও। আমি দুই বস্তা লবন নিতে পারলে এক বস্তা এমনিতে বিক্রী করব আর এক বস্তা ব্ল্যাকে বিক্রী করব। কাজেই এটাকে চেক করতে হবে। এই বলে বাজেটকে সমর্থন করে বিরোধী দলের বক্তব্যকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** শ্রীবাজুবান রিয়াং

**শ্রীবাজুবন রিয়াং :—** মাননীয় স্পীকার স্যার, আজকে এই হাউসের সদস্য হিসাবে আমাদের যে দায়িত্ব আছে দায়িত্বটা হচ্ছে—গত বাজেট অধিবেশনের পর আমরা এই হাউসের কাছে এবং এই হাউস থেকে যে বাজেট পাশ করেছিলাম সেই বাজেটের টাকা কোথায় কম হল কোথায় বেশী হল সেটি দেখে ত্রিপুরাকে স্বার্থক রূপ দেওয়ার জন্য যে টাকা দরকার সেটাই চাওয়া হয়েছে। কিন্তু আমরা এখানে দেখছি ১,৬২,৫৪,০০০ টাকা এই মন্ত্রীসভা এই হাউসের কাছে চেয়েছেন। সেটা হয়তো মুখ রক্ষার জন্য—আমি কেন বলছি এই কথা এই টাকা আমরা পাশ করি বা না করি সেটা বড় প্রশ্ন নয় এই টাকাটা অলরেডি খরচ হয়েছে। আমরা জানি যে ভারতবর্ষের বিভিন্ন বিধান সভায় এবং সমাজতান্ত্রিক দেশে এই বাজেট সাধারণত আরও আগে আসে এবং আমাদের এখানেও আরও আগে আসা উচিত ছিল। জানিনা এই মন্ত্রীসভা তাদের ঝগড়ার জন্যই কি না এটা করতে পারেন নি। কারণ এই বাজেট যে সময় প্রেস করার কথা ঠিক সেই সময় প্রেস করতে পারেন নি। এখন বাজেট সেশান এসেছে—এটা নিয়ম, সাংবিধানিক নিয়ম অনুসারেই সাপ্লিমেন্টারী বাজেট চাইতে হয়। এবং আমরা দেখছি যে অনেকগুলি ডিমাণ্ড চাওয়া হয়েছে বিভিন্ন হেডে। কতক্ষণ আগে আমাদের মাননীয় বিরোধী দলের নেতা বলেছেন যে টাকটা খরচ হয়েছে সেই টাকা সরকারী কর্মচারীদের ইন্টারিম রিলিফের জন্য—দিল্লীতে আমাদের একটা হাউস করা হয়েছে মন্ত্রীদের সেখানে থাকার জন্য। আজকে আমাদের ত্রিপুরাতে লক্ষ লক্ষ কৃষক যারা খেতে পাচ্ছে না, এখানে ছাত্রেরা যারা ষ্টাইপেণ্ডের জন্য দাবী

জানাচ্ছে তাদের জন্য এই বাজেটে যা থাকা দরকার এই সরকার তা রাখেন নি। তাই বলছি যে এই বাজেট আলোচনা করা এটা শুধু নিয়ম রক্ষার জন্য। আমরা এই বাজেটকে সমর্থন না করলেও বিপক্ষে ভোট দিলেও এই বাজেট সরকার পাশ করিয়ে নেবেন। এই বাজেটও সাপ্লিমেন্টারী বাজেটে টাকা চাওয়া হয়েছে কিন্তু কেন এই সরকার চেয়েছেন এই যুক্তি আমি খোজে পাচ্ছি না। তাই এই মন্ত্রী সভার কাছে আমি অনুরোধ রাখব উত্তর দেওয়ার সময় তারা যেন পরিস্কার ভাবে এই হাউসে তাদের বক্তব্য রাখেন তাহলে পরে টাকাটা যুক্তিসংগত কি না সেটি বিচার করার সুবিধা হবে। এখানে অনেকগুলি ডিমাণ্ড আন হয়েছে সেগুলি হচ্ছে Demand No. 1 page 2—for payment of advertisement charges etc. লিখা হয়েছে। কিসের এডভারটাইজমেন্ট বুঝতে কষ্ট হচ্ছে। আমরা দেখছি—আমি অনুমান করে বলছি এই এডভার্টাইজমেনট মাননীয় মুখ্যমন্ত্রীর ছবি সহ বিভিন্ন গ্রামে দোকানে হাটে বাজারে একটা পোষ্টার দেখা যায় এই পোষ্টার ছাপানোর খরচ যদি করা হয়ে থাকে তাহলে জানিনা এই হাউস এটাকে রুলিং পার্টি এটাকে অনুমোদন করতে পারেন আমরা পারি না। কারণ মুখ্যমন্ত্রীর বাণী হিসাবে এটা প্রচার করা হয়েছে। ( ইনটারাপশান )

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—করতে হয় পোষ্ট নিয়ে করুন, পোষ্টার নিয়ে নয়. ( ইনটারাপশান—হাস্যধ্বনি )

**শ্রীবাজুবান রিয়াং** :—আবার এখানে পেজ ফিফটি—সিক্স—পি, ডব্লিউ, ডি, খাতে টাকা চাওয়া হয়েছে। এখানে 'ষ্ট্রেটেজিক রোড' বলা হয়েছে। এই শব্দটা টেকনিকেল শব্দ হবে। এই শব্দটা আমি এই প্রথম পেয়েছি এবং এই ষ্টেটেজিক রোডটা যে কি সেটি আমি এখনও জানি না। আমি আশা করব মন্ত্রী মহাশয় যখন তার বক্তব্য শুনাবেন তখন এর ব্যাখ্যা পাব। পেজ ফোর—ল্যাণ্ড রেভিনিও হেডে—এই ডিমাণ্ডে এই সরকার টাকা পেয়েছেন এবং টাকা খরচও করেছেন কিন্তু কাদের জন্য ? আর গরীব কৃষক, যারা জমি এখনও পাননি তাদের বন্দোবস্ত দেওয়ার জন্য যে সব কর্ম্মচারী গ্রামে গিয়েছেন তাদের জন্য খরচ হয়েছে। কিন্তু আমরা লক্ষ করেছি এবং আমরা অনেক দিন থেকে দাবী করে আসছি যারা ভূমিহীন জুমিয়া এবং ভূমিহীন কৃষক তাদের জমি দিতে হবে। আমরা চাই তারা জমি পাক। এই সরকারও ১৯৬২ সন থেকে যে ভূমি আইন এখানে চালু হল এই ভূমি আইনের বিভিন্ন ধারাতে ভূমিহীনদের ভূমি দেওয়ার জন্য নিয়ম কানুন তৈরী করেছে সেই নিয়ম মতে ভূমিহীন কৃষক যারা জমি পেতে পারত এবং পাওয়া উচিত ছিল। কিন্তু এখন দেখছি বিভিন্ন গ্রামে আমরা জনতার কাছ থেকে শুনেছি সরকারী কর্মচারীরা গ্রামের মানুষকে হুকুম দিয়ে বলে চলছেন যে আমাদের তোমরা টাকা দাও তোমাদের নামে বন্দোবস্ত পাওয়ার জন্য এই জায়গাটা সুপারিশ করা হবে। যে কৃষক দিতে পারল—মোরগ মেরে পাঠা মেরে খাওয়াতে পারল তক্ষনই হবে—তার নামে সুপারিশ করা হয়। আর বাকীদের কণ্ডিশান সেটিসফাই করে না। সেই কণ্ডিশনটা কি ? না, তার আগে থেকে জমি আছে কি জমি নাই। আর যদি টাকা দেওয়া হয় তাহলে তখনি তার নামে কোন জমি নাই। আর সেটি করতে গিয়ে গ্রামে অনেক অভিযোগ পেয়েছি। যারা কাজ করতে যান তাদের জন্য সরকার ডি,এ, হিসাবে টি, এ, হিসাবে এই সরকার টাকা দিচ্ছেন।

কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা যা দেখছি এই সব কর্ম্মচারীদের যারা গ্রামে গিয়েছেন তারা সত্যি সত্যি গ্রামে গিয়েছেন কি না সন্দেহ। আমরা এই কথা বলছিনা তারা নিজের পকেট থেকে টাকা দিয়ে গ্রামে যাবে। আমি শুধু জানতে চাই যে সব সরকারী কর্মচারী গ্রামে কাজ করতে যান, আমরা চাই তাদের ডি, এ, এবং টি, এ এই সরকার দিক। কিন্তু সংগে সংগে এইটুকুও লক্ষ্য রাখবেন যে ডি, এ, এবং টি, এ, ক্লেম করছেন সেই টাকাটা তারা খরচ করছেন না তারা কৃষকের কাছ থেকে একবার টাকা নিয়ে আবার সরকারের কাছ থেকে আবার টাকা নিচ্ছেন। না কৃষকদের থেকে আবার কিছু এনে তাদের যে স্বভাব এই সরকারকে সাহায্য করা, চুরি করে সাহায্য করা, তাদের প্রেকটিকেল চরিত যা নিজেদের প্রয়োজন মেটানোর জন্য ব্যক্তির চরিত্র যে সেইটাকে নষ্ট করে এইটার জন্য এই মন্ত্রীসভাকে লক্ষ্য রাখতে হবে। আরেকটা জায়গাতে আছে পেইড ক্যাম্প, জেনারেল এডমিনিষ্ট্রেশন, ওখানে আছে টু মিট দি কষ্ট অব পেট্রল, স্পেয়ার পার্টস এণ্ড সাম আনফোরসিন এ্যাকসপেনসেস অব দি চীফ মিনিষ্টার্স সেক্রেটারীয়েট। মাননীয় মুখ্যমন্ত্রীর অফিসের খরচ বৃদ্ধি পেয়েছে। কি খরচ? যেটা আগে জানা নেই। আনফোরসিন। অথচ গত বাজেট যখন পাশ করলেন শুধু মুখ্যমন্ত্রী কেন এই হাউসে তখন তারা সবাই বলেছিলেন এই বাজেটটা বহুমুখী এবং বাজেট পাশ হওয়ার পর ত্রিপুরার মানুষের দুঃখ দূর হবে। কিন্তু আমরা লক্ষ্য করেছি, আমরা দেখেছি মুখ্যমন্ত্রীর খাস তহবিলের সেই খাস জায়গাতে একটা খরচের টান পরেছে। এইটা কি এইটা প্রমাণিত হয় না যে গত বাজেট আমরা পাশ করেছি সেইটা ঠিক না। কিন্তু এই মুখ্যমন্ত্রীর আনফোরসিনের জন্য যে খরচ সেইটা কি? এই উত্তর পেলে আমি খুশী হব যে এই খরচটা শুধু আমোদ প্রমোদের জন্য যদি খরচ হয়ে থাকে? হতে পারে। আমরা আরেক জায়গায় দেখেছি পেজ ১১, জেনারেল এডমিনিষ্ট্রেশন, ত্রিপুরা সরকার দিল্লীতে একটা ঘর ভাড়া করেছেন না কিনেছেন এবং দিল্লীতে যে সারকিউট হাউসটা এবং কলিকাতা সারকিউট হাউসকে রক্ষা করার জন্য অনেক টাকা বরাদ্দ করেছেন এবং সেখানে যে ষ্টাফ আছে তাদের যে ইনটেরিম রিলিফ এবং তাদের খরচ বাবদ আগে যা দরকার ছিল বাজেটে যা করেছিলেন তার থেকে অনেক বেশী টাকা খরচ করেছেন। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমি এই বক্তব্য রাখতে চাই যে দিল্লীতে ত্রিপুরার দুটো প্রতিষ্ঠান আছে আরেকটা হচ্ছে ত্রিপুরার সেলস এম্পোরিয়াম সেই সেলস এম্পোরিয়ামে এই ত্রিপুরার কয়েকজন ছেলেকে তারা সেখানে কাজ করছেন তাদের বেলায় এই সরকারের বৈমাতৃ সুলভ ভাব কেন? সেইটা হচ্ছে আমার জিজ্ঞাস্য। এই সরকার দিল্লীতে সারকিউট হাউসে যারা আছেন, সিখানে আই. এ, এস, অফিসার নিযুক্ত করতে পারেন তবু এই সেলস এম্পোরিয়ামে সেখানে ত্রিপুরার উৎপন্ন সেই ইণ্ডাষ্ট্রির যে কিছু জিনিষ যে সব ত্রিপুরার হস্তচালিত শিল্প যে জিনিস সেইবাকে সেখানে বিক্রী করে ত্রিপুরা সরকার যখন কিছু টাকা পেত এইখানে কেন সেইটা করা হচ্ছে না? আমি জানি সেখানে যে কয়েকজন ক্লাশ ফোর আছেন তারা সর্ব্বমোট বেতন পান প্রায় একশো পঞ্চাশ টাকার মত একশো পঞ্চাশ টাকা ক্লাশ ফোর পান। আর ক্লাশ ত্রি একজন সেলসম্যান আছেন উনি ৬০ পয়সা কম তিনশো টাকা পান। ওখানে সুপারিনটেণ্ডেন্ট যিনি আছেন উনি প্রায়

৬শো টাকার মত পান কিন্তু যিনি সুপারিন্‌টেণ্ডেন্ট উনার সম্মান আলাদা হয়েছে উনি বলেছেন এই ৬শো টাকা পেয়ে সেখানে উনার খরচটা মেইনটেইন করতে বড় অসুবিধা হয় এবং সেখানে উনার স্ত্রী, ছোট একটা বাচ্চা ছেলে এইখানে প্রশ্ন হচ্ছে ক্লাশ ফোর তারা মাত্র পান ১৫০ টাকা দিল্লীতে খাওয়া খরচ বাবদই প্রায় দেড়শো টাকা লাগে। তাহলে এইটা কি এই সরকারের বহুল প্রচারিত সেই হাফমিলিয়ন স্কীমে বেকারকে তারা যে কাজ তারা দেবে এইটা কি শুধু মুখ রক্ষার কাজ? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি ত্রিপুরার গরীব কৃষক এখানে আদি-বাসী ভাইয়েরা, এখানে গরীব উপজাতি ভূমিহীনরা এবং তপশীল সম্প্রদায়ের লোকেরা এবং দীর্ঘ দিন থেকে তারা ভূমি ব্যবস্থা পাওয়ার জন্য তারা সরকারের কাছে দাবী করছে, আন্দোলন করে আসছে এই সরকারকে তাদের ডিমাণ্ড যে তোমরা জমি দাও, টাকা না দিতে পারলেও আমাদের কাছে যে ভূমি আছে এইগুলি অন্ততঃ রেজিস্ট্রী করে দাও। কিন্তু এই সরকার তাও দিতে পারছে না। এই সরকার বলছে তারা স্কীম করবে, পরিকল্পনা করবে, পরিকল্পনা করে শুধু জায়গা কেন. শুধু ল্যাণ্ড কেন ফসলের টাকা দেবে যে টাকা দিয়ে ভূমিহীনরা তাদের জমি পরিস্কার করতে পারবেন, যে টাকা পেয়ে গরীব জনসাধারণ তাদের আর্থিক মান বাড়াতে পারবেন। কিন্তু কয়েকদিন আগে আমি গভর্ণর সাহেব যে বক্তব্য বা যে পলিসি ষ্টেটমেন্ট এবং গত বছরের বিধান সভার সেশনে আমরা যে প্রস্তাব করেছিলাম সেই প্রস্তাবের উত্তরে এই সরকার বলে-ছিলেন যে ওখানে যে প্রায় তিন হাজার পরিবার শুধু ভূমিহীন যারা ভূমি পাওয়ার অপেক্ষায় আছেন আর ২২ হাজার পরিবার ভূমিহীন উপজাতি ওখানে অপেক্ষা করছেন আর দুই হাজার তপশিলী উপজাতি ভূমিহীন পরিবার তারা জমি পাওয়ার জন্য বসে আছেন তখন সরকার বলে বলেছেন যে এক বছরে সম্ভব নয়, প্রতি বছরে আস্তে আস্তে তাদেরকে টাকা এবং জমি দিয়ে এই সেটেলমেন্ট সমস্যা পুনর্বাসন সমস্যা এই সরকার করবেন এবং এই সরকার যা করছেন এবং সেইটা একটা সঠিক পথ নিয়ে যাতে ত্রিপুরার সার্বিক উন্নতিলাভ হতে পারে এইটা হলো তাদের বক্তব্য। কিন্তু আমরা কি দেখছি এই সাপ্লিমেন্টারী বাজেটে এই গভর্ণমেন্ট সেই ৫০ হাজার ভূমিহীনদেরকে সবাইকে টাকা দেবে জমি দেবে কিন্তু এই টাকা যদি সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে চাইতো তাহলে আমরা নিশ্চয়ই এই সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করতে পারতাম। এবং এই সরকার যদি যে সব জুমিয়া আছে তাদেরকে ১৯১০ টাকার স্কীমে এবং অমরপুর পাই-লট প্রজেক্ট স্কীমে পুনর্বাসন দিয়েছেন, প্রথম কিস্তি দেওয়ার পর অন্য কিস্তি আটক করে রেখে-ছেন। এই টাকা যদি এই সাপ্লিমেন্টারী বাজেটে তাদেরকে দিত তবে সেইটাকে আমরা সমর্থন করতে পারতাম। আমি জানি বিলোনীয়ায় প্রায় ৬৭টি পরিবার ১৯৭১ সালে তাদেরকে পুনর্বাসন দেওয়া হয়েছিল কিন্তু এখনও তারা তাদের দ্বিতীয় কিস্তি ওখানে তারা পাচ্ছে না। স্কীম করা হয়েছে ১৯১০ টাকা পাবেন, দেওয়াও হবে, কিন্তু বাস্তবে কি আমরা দেখছি? একটা টিলাকে দেখিয়ে বলা হলো এই জায়গা তোমার টাকাও সেংশান করলো সাড়ে তিনশো। কিন্তু যেই তারা জায়গা দখল করতে গেল এমনি ফরেষ্ট ডিপার্টমেন্ট থেকে আপত্তি আসলো কেন দেওয়া হলো এই জায়গা ফরেষ্টের।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সময় শেষ।

শ্রীবাজুবন রিয়াং :—আমি সংক্ষেপ করতে চেষ্টা করছি।

কিন্তু সেখানে এই সরকার কেন তাদের দিকে দৃষ্টি দেবেন না। শুধু কি সেখানে? প্রতি বছর এই সরকার যাদের পুনর্ব্বাসন দিচ্ছেন, ভূমিহীনদের টাকা দিচ্ছেন, শুধু প্রথম কিস্তির টাকা দিয়েই তাঁদের দায়িত্ব শেষ। সেই জমি কি তারা পেল, সেখানে কি তারা বাড়ী ঘর তৈরী করতে পারল, সেই দিকে সরকারের কোন লক্ষ্য নেই। আমরা আশা করব আগামী বছর সরকার যখন সাপ্লিমেন্টারী বাজেট চাইবেন, আমরা এইটুকু আশা করব আজকের থেকে যে যাতে গরীব কৃষকদের এবং ভূমিহীনদের সামগ্রিক লাভ হতে পারে, সেইভাবে লক্ষ্য রেখে এই বাজেট চাওয়া হয়. তাহলে আমরা নিশ্চয়ই পাশ করব।

মিঃ ডেপুটি স্পীকার :—আপনার কত মিনিট সময় চাই।

শ্রীবাজুবন রিয়াং :— মিনিট ১৫ দিলেই হবে স্যার।

মিঃ ডেঃ স্পীকার :—পাঁচ মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীবাজুবন রিয়াং :—আমি চেষ্টা করব স্যার।

ট্রাইবেল রিজার্ভ গঠন করতে গেলে, কোন এলাকায় কতজন ট্রাইবেল, কোন তহশীল এলাকায় কতজন ট্রাইবেল আছে, সেইগুলি সার্ভে করার প্রশ্ন আছে এবং সেখানে খরচ পত্রের প্রশ্ন আছে। কিন্তু সরকার মহারাজার আমলের রিজার্ভ তুলে দিলেন। সরকার বলছেন সেই ট্রাইবেল রিজার্ভে সেখানে মাত্র পাঁচটি জাতির জন্য ছিল, সমস্ত ট্রাইবেল জাতিকে সুবিধা দেওয়ার জন্য এটা করা হয়েছে, এই হচ্ছে সরকারের বক্তব্য। কিন্তু এটা সরকারকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে ১৯৬৯ইং সনে অর্থাৎ গত বিধান সভায়, এই হাউসে ছিল না, এই হাউসে যখন ছিল, তখন আমরা একটা প্রস্তাব এনেছিলাম এবং সেই প্রস্তাব প্রথমে ট্রাইবেল এ্যাডভাইসরী বোর্ডে এনেছিলাম যে প্রস্তাবে ছিল যে মহারাজার আমলে যে পাঁচটি জাতির কথা উল্লেখ করা হয়েছে সেই পাঁচটি জাতির তপশিলীভুক্ত'এর জায়গায় ১৯ জাতির নাম উল্লেখ করা হউক যাতে এই প্রশ্ন উঠতে না পারে যে মহারাজার আমলে ট্রাইবেল রিজার্ভে মাত্র পাঁচটি জাতি সুবিধাপাবে, আর বাকীরা পাবে না তারই জন্য এই সর্ত্ত আরোপ করা হয়েছিল, সেই জায়গাতে সংগে সংগে সেখানে পাঁচটি জাতির জায়গায় ১৯ঠি জাতি করা হয় এবং সেটা ট্রাইবেল এ্যাডভাইসরী বোর্ডে পাশ হয়ে বিধান সভায় উঠেছে এবং সেখানে প্রাক্তন মুখ্যমন্ত্রী শচীন দাদাও ছিলেন। শুধু তাই নয়, তখনকার প্রাক্তন এম, পি, যিনি ছিলেন-মহারাজা কিরীট বিক্রম মহাশয়, তাঁর বাবা এই আইনটা জারী করেছিলেন, উনিও সেদিন উপস্থিত ছিলেন। কিন্তু সেটা কার্য্যকরী হয় নি, কেন করা হয় নি আমরা এখন সেটা বুঝতে পারছি, এবং অর্ডিনেন্স জারী করার মাধ্যমে এটা যুক্তি হিসেবে যাতে দেখাতে পারেন যে এই রিজার্ভ আইন সৃষ্টি করলে উপজাতিদের মধ্যে বিভেদ সৃষ্টি করবে এই কথা বুঝানোর জন্যই এই সরকার এটা করেছেন, পরিষ্কার এটা বুঝতে পারছি, এই সরকার এই হাউসের মাধ্যমে প্রাইমা ফেসি সেটিসফাই করার জন্য, কি কি প্রাইমারী কাজ করা দরকার ট্রাইবেল রিজার্ভ করতে গেলে এবং অল্প কিছু জায়গায় ট্রাইবেল রিজার্ভ ঘোষণা করেছিলেন, পঞ্চম তপশিল, ৭ম তপশিল'এর অনুকরণে সিক্স্থ সিড্যুল যেখানে ঘোষণা করেছিলেন, সেখানে এইসব কাজের জন্য যদি বাজেট আসত, নিশ্চয়ই আমরা সমর্থন করতে পারতাম। আমরা আরও

দেখছি ত্রিপুরার জনতা অনেকদিন থেকে আন্দোলন করে দাবী করে যাচ্ছে গরীব এবং গরীব কৃষকেরা। অভাবের সময়েতে তারা বাধ্য হয়ে মহাজনের কাছ থেকে ঋণ নিতে হচ্ছে। কেন না অভাবের সময় সরকার তাদের কাছে পৌছায় না। সরকার যে ঋণ দিয়ে থাকেন সেটা অত্যন্ত সীমাবদ্ধ। সুতরাং বাধ্য হয়ে তাদের অগ্রীম ফসল বন্ধক রেখে, জমি বন্ধক রেখে, গরু বন্ধক দিয়ে মহাজনের কাছ থেকে অগ্রীম ঋণ নেয়। আমরা জানি ১৯৫৯ইং সন থেকে বোম্বে মানি ল্যাণ্ডারস এ্যাক্ট ত্রিপুরায় চালু করেছেন এবং সেই এ্যাক্ট চালু করার জন্য, এ্যাক্ট কার্য্যকরী করার জন্য যে ষ্টাফ দরকার, সেটা রক্ষিত হচ্ছে কিনা সেটা দেখা দরকার—সেটার জন্য টাকার দরকার, এই গরীব জনতা যে মহাজনের কাছ থেকে ঋণ খাচ্ছে, যাতে মহাজন তাদেরকে শোষণ করতে না পারে সেই শোষণকে বন্ধ করার জন্য যদি সরকার টাকা চাইতেন, তাহলে আমরা সেটাকে সমর্থন করতে পারতাম। এই সরকার ঐ পঞ্চায়েতকে টাকা দিয়ে (রেড লাইট) পঞ্চায়েত এলাকায় গরীব কৃষকের যাতে উপকারের জন্য কাজ করতে পারে এবং পঞ্চায়েত প্রধান এবং মেম্বারদের জন্য যদি টাকা চাওয়া হত, অথবা পঞ্চায়েত প্রধানের ভাতার জন্য যদি টাকা চাওয়া হত, এবং সেই টাকা পেয়ে তাদের চুরি করে খাওয়া বন্ধ করা হত, তাহলে এই সাপ্লিমেন্টারী বাজেটকে আমরা সমর্থন করতে পারতাম। ত্রিপুরার বীর বিক্রম কলেজ—একমাত্র সরকারী কলেজের হোষ্টেলে ছাত্ররা থাকতে পারছে না, তাদের হোষ্টেলের বাইরে থাকতে হচ্ছে। অন্যান্য ছাত্রের গুণ্ডামির জন্য নিরাপত্তার অভাবে তাদের বাইরে থাকতে হচ্ছে এবং এই সরকার সেকথা জানেন, মুখ্যমন্ত্রী জানেন, শিক্ষা মন্ত্রী জানেন, ডাইরেক্টর জানেন। কিন্তু এই সরকার যদি তাদের খোঁজ রাখতেন তারা কিভাবে আছে, এই সরকার যদি এষ্টাব্লিশমেন্ট কষ্ট হিসাবে, বা তাদের ষ্টাইপেণ্ড হিসাবেই হউক, বা ছাত্রদের স্পেশাল গ্রাণ্ট হিসাবেই হউক, তাদের বাইরে থাকার সুবিধার জন্য টাকা চাইতেন, তাহলেও আমরা মানতে পারতাম যে জনতার জন্য কিছু করছেন। কিন্তু এর মধ্যে তার কোন উল্লেখ নেই। তাই এই সরকার আগে খরচ করে থাকলেও, আমাদের হাউসের কাছে যখন এসেছে, আমি এইটুকু অনুরোধ করব যে এটা একটা পোষ্ট মর্টেম ওয়ার্ক, মরা মানুষকে কেটে সাক্ষী হিসাবে রাখার জন্য এই সরকার যে এটা করেছেন, আগামী দিনে সাপ্লিমেন্টারী বাজেটে যাতে এই নজীর সৃষ্টি না হয়, এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :—শ্রীজিতেন্দ্র লাল দাস।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :** —মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭৩-৭৪ বাজেটের উপর যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড চাওয়া হয়েছে, সেটা ভাল কথা, কিন্তু বর্ত্তমান সময়ে আমাদের বিভিন্ন যে সমস্ত ডিপার্টমেন্ট সম্পর্কে এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড চাওয়া হয়েছে, তার মধ্যে আমি পি, ডব্লিউ, ডি, সম্পর্কে কয়েকটি কথা বলছি। এখানে কতকগুলি ষ্ট্রেটেজিক রোড সম্পর্কে বলা হয়েছে। ষ্ট্রেটেজিক রোড বলতে কি মীন করেছেন জানিনা, তবে আমাদের ষ্টেটের বিভিন্ন আভ্যন্তরীণ রাস্তা ঘাটের ক্ষেত্রে—অনেক রাস্তা ঘাট কনষ্ট্রাকশান, রিপেয়ারিং বা মেইন্টেনেন্স, এই সমস্ত ক্ষেত্রে সাংঘাতিক ত্রুটি বিচ্যুতি চলছে যার সম্পর্কে আমরাও এই সভায় বিভিন্ন সময়ে দৃষ্টি আকর্ষণ করছি, কিন্তু তার সঠিকভাবে কোন প্রতিকার হচ্ছে না। বিভিন্ন সাব ডিভিশনের

কথাই বলা যেতে পারে। তবে আমি বিলোনীয়া সাবডিভিশনের কয়েকটি রাস্তা ঘাটের কথা বলছি। বড়পাথারি থেকে কাকড়াবনের দিকে একটি রাস্তা এবং বিলোনীয়া—বগাফা রোড থেকে বীরচন্দ্র বাজার থেকে মনুর দিকে একটা রাস্তা, বিলোনীয়া—ঋষ্যমুখ থেকে মুহুরীপুরের দিকে একটা রাস্তা, এই সমস্ত রাস্তা কনষ্ট্রাকশনের জন্য অনেক বছর আগে থেকেই এর ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন, কিন্তু আজ পর্য্যন্ত এই সমস্ত রাস্তা সঠিকভাবে যোগাযোগের, মোটরগাড়ী চলাচলের বা জনসাধারণ-এর হাঁটার পক্ষেও উপযুক্ত হয়ে উঠে নাই। কৃষির দিক থেকে ও এবং ধান চাল বিভিন্ন দিক থেকে যাতায়াতের দিক থেকেও এই সমস্ত রাস্তা ঘাট গড়ে তোলা এবং এই সমস্ত রাস্তাগুলি সঠিক ভাবে কনষ্ট্রাকশান করা প্রয়োজন। কিন্তু অত্যন্ত প্রয়োজনীয় যে সমস্ত অঞ্চলের সাথে—বিভিন্ন সাবডিভিশান হেড কোয়ার্টারের সাথে, বড় বড় রাস্তার সাথে অবিলম্বে এই সমস্ত যোগাযোগ রক্ষা করা দরকার. সেগুলি সাংঘাতিকভাবে বিপর্যস্ত হচ্ছে। কাজেই এই সমস্ত রাস্তাগুলিকে মটর গাড়ী চলাচলের মত, বিভিন্ন জায়গায় যে সমস্ত ব্রীজগুলি ভেঙেচুড়ে আছে বা যেগুলি তৈরী হয়নি, সেই সমস্তগুলি ঠিক করে এইগুলি সঠিকভাবে চলাচলের উপযুক্ত করে গড়ে তোলা দরকার। কারণ এই সমস্ত রাস্তার মারফত বিভিন্ন আভ্যন্তরীণ অঞ্চলে, বিভিন্ন কৃষি অঞ্চলের সাথে যে যোগাযোগ, সেইগুলি সাংঘাতিকভাবে ব্যহত হচ্ছে, সেই যোগাযোগগুলি গড়ে তোলা দরকার। কারণ এই সমস্ত রাস্তার মারফতে আমাদের ষ্টেটের বিভিন্ন আভ্যন্তরীণ অঞ্চলে, বিভিন্ন কৃষি অঞ্চলের সাথে যে যোগাযোগ সেইগুলি সাংঘাতিকভাবে ব্যহত হচ্ছে। সেই যোগাযোগ গড়ে তোলা দরকার। সেই দিক থেকে এই ডিমাণ্ড সম্পর্কে আমি বলছি। স্বাস্থ্যের ব্যাপারে মেডিকেল ডিপার্টমেন্ট সম্পর্কে আমি বলছি যে আমাদের ষ্টেটে বিভিন্ন অঞ্চলে বড় বড় শহরের বাইরেও সাবডিভিশন্যাল টাউনের বাইরে প্রাইমারী হেলথ সেণ্টার বা ডিসপেন্সারী গড়ে তোলা দরকার জনসংখ্যার দিক দিয়ে বিচার করে। সেই সমস্ত নুতন নুতন ডিসপেন্সারী বা প্রাইমারী হেলথ সেণ্টারের জন্য যথেষ্ট বরাদ্দ থাকা দরকার এবং বিভিন্ন দিক থেকে, আভ্যন্তরীণ অগ্রগতির দিক থেকে। সাধারণত কম্পাউণ্ডারদের তত্ত্বাবধানেই সেই ডিসপেন্সারীগুলি চলছে। যেমন বড় পাথারির কথা আমি বলছি। এইরকম আরও বিভিন্ন জায়গা আছে। সেখানেও পাশ করা ডাক্তার নাই। সুতরাং শুধুমাত্র কম্পাউণ্ডার দিয়ে ডিসপেন্সারী চলে না। সেটা চিকিৎসার ক্ষেত্রে কি হতে পারে সেটা বুঝা যায়। কাজেই সেই সমস্ত দিক দিয়ে ষ্টেটের আভ্যন্তরীণ যে সমস্ত ডিসপেন্সারী আছে সেগুলিতে ডাক্তার দেওয়া দরকার। আমাদের ষ্টেটে কুষ্ঠ এবং যক্ষা ব্যাপকভাবে প্রসারিত হচ্ছে। কাজেই সেই সম্পর্কে সুষ্ঠু ব্যবস্থা সরকারের গ্রহণ করা দরকার। আমাদের গ্রামাঞ্চলের মানুষ এমন কি শহরের মানুষের আয়ের যে অবস্থা দাঁড়িয়েছে, যে সমস্ত টি, বি, রোগী আছে তাদের বিরাট একটা অংশ হাসপাতাল থেকে ঔষধ নেয়। কিন্তু তাদের যেভাবে নিউট্রিশাস খাদ্য গ্রহণ করা দরকার সেই দিক থেকে গ্রামের সাধারণ মানুষের পক্ষে সেই সমস্ত ব্যবস্থা চালু রাখা এবং সেই ধরণের খাদ্য গ্রহণ করার ব্যয় তাদের পক্ষে গ্রহণ করা অসম্ভব। সরকারের একটা বরাদ্দ আছে উদ্বাস্তু এবং ট্রাইবেলদের জন্য। সেই বরাদ্দ যে ব্যাপক তা নয়। কিন্তু উদ্বাস্তু এবং ট্রাইবেলদের আওতার মধ্যে যারা পড়েন নি যারা গরীব আছে তাদের জন্য কোনরকম গ্র্যান্টের ব্যবস্থা না থাকার ফলে

টি, বি, রোগ যেভাবে ছড়িয়ে পড়ছে তাদের মধ্যে সেই দিক থেকে আজকে সেটাকে ভালভাবে দেখা দরকার। বিশেষভাবে আমাদের দেশে গ্রামাঞ্চলে মানুষ তারা যক্ষা রোগ যা ছোঁয়াছে বলকারক খাদ্য না পাওয়ার জন্য এবং এই সমস্ত টি, বি রোগের সংস্পর্শে আসায় লেপ্রোসী এবং টি, বি, গ্রামের মধ্যে ছড়িয়ে পড়ছে। সুতরাং এই ধরণের রোগ যার আছে ঔষধ ছাড়াই বলকারক খাদ্য না পাওয়ার জন্য এই সমস্ত টি, বি, রোগের সংস্পর্শে আসায় লেপ্রোসী এবং টি, বি, সমগ্র গ্রামের মধ্যে ছড়িয়ে পড়ছে। সুতরাং এই ধরণের রোগ যার আছে ঔষধ ছাড়াও বলকারক খাদ্য একটা প্রয়োজনীয় জিনিষ যার মারফতে তারা রোগ থেকে মুক্তি পেতে পারে। সেজন্য উদ্বাস্তু এবং ট্রাইবেল ছাড়াও অন্যান্য গরীব অংশের মধ্যে যাতে গ্র্যান্ট দেওয়ার ব্যবস্থা করা হয় সেই দিকে দৃষ্টি দেওয়ার দরকার। বাজেটের দুর্বলতার দিকে আমি এই দিকে দৃষ্টি নিক্ষেপ করছি।

ফায়ার সার্ভিস সম্পর্কে বলেছে যে বিভিন্ন বড় বড় শহরে, যেমন তেলিয়ামুড়ার মত জায়গায় ফায়ার সার্ভিস নাই। বিলোনীয়াতে ফায়ার সার্ভিসের যে সমস্ত গাড়ী আছে তাতে জল রাখার ট্যাঙ্ক নাই। এমনও জায়গা আছে যে কাছাকাছি জলও পাওয়া যায় না। কাজেই জলের ট্যাঙ্ক সংযুক্ত গাড়ী থাকা দরকার। বিশেষ করে এই সময়টাতে বিভিন্ন দিকে আগুন ছড়িয়ে পড়ে। বিভিন্ন মফঃস্বল এবং বড় বড় বাজারে যাতে ফায়ার সার্ভিসের গাড়ীর সংগে ট্যাঙ্ক থাকে সেই ব্যবস্থা করা দরকার। তেলিয়ামুড়ার মত বড় বড় বাজারগুলিতেও ফায়ার সার্ভিস থাকা দরকার। কারণ আগরতলা থেকে গিয়ে এত দূরের জায়গায় ফায়ার সার্ভিস কোন উপকার করতে পারে না।

কৃষি ক্ষেত্রে সেচ ব্যবস্থার কথা বলা যায়। ১৫ হর্স পাওয়ার এর যে সমস্ত মেসিন সাপ্লাই করা হয়েছে এদের মধ্যে বেশীর ভাগই নিস্ক্রিয় হয়ে আছে। যেগুলি সক্রিয় আছে সেগুলিও পেট্রোল ডিজেল না দিয়ে গ্রামাঞ্চলে কৃষকদের হাতে ছেড়ে দেওয়া হয়েছে। এমনিতেই দ্রব্য-মূল্য বৃদ্ধির ফলে কৃষকদের অন্যান্য জিনিষপত্রের বেশী দাম দিতে হচ্ছে এবং কৃষকদের পণ্যের উপযুক্ত মূল্য না পাওয়ার ফলে এমনিতে তাদের দুরবস্থা এবং ১৫ হর্স পাওয়ার যুক্ত যে সমস্ত মেশিন আছে সেগুলি চলাচলের জন্য পেট্রোল ডিজেল ইত্যাদি সরকারকে বহন করার প্রয়োজন এবং কৃষকের পক্ষে একটা বাড়তি খরচ তার উৎপাদনের উপর বিশেষভাবে ক্ষতি করে। তাছাড়া গ্রামাঞ্চলে স্লুইস গেট দিয়ে এবং বড বড় বাঁধ সৃষ্টি করে বিভিন্ন রকমের সেচ ব্যবস্থার জন্য বিভিন্ন জায়গা থেকে বহু আবেদন ব্লক অফিসগুলির কাছে থাকে। কিন্তু সেই সমস্ত সেচ, বাঁধ এবং স্লুইস গেট দিয়ে যে সমস্ত সেচ ব্যবস্থা করার প্রয়োজন। আমাদের রাজ্যে প্রচুর জল সর-বরাহের সুযোগ থাকার ফলে আমরা খরার মোকাবিলা করার মত যথেষ্ট ব্যবস্থা থাকা সত্বেও প্রয়োজনমত কার্যকরী করা যাচ্ছে না বলে বছরের পর বছর এই রাজ্যের জমিগুলিকে সেচের আওতায় নিয়ে যাওয়া হচ্ছে না বলে আমরা বিভিন্ন জায়গায় সমস্যায় সম্মুখীন হচ্ছি। কারণ এখানে বৃষ্টি হচ্ছে না। একটা প্রবাদ আছে যে ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলে ভয় পায়। কাজেই এখনই ভাল বৃষ্টি না হলে তার মোকাবিলা করার জন্য এখন থেকেই সরকারের ব্যবস্থা থাকা দরকার। কয়টা খরা দেখে ত্রিপুরার কৃষকরা সাঙ্ঘাতিকভাবে

ঘাবরিয়ে আছে। আর এখনও যে বৃষ্টি হচ্ছে তার জন্যও কৃষকদের মধ্যে একটা আতংকের সৃষ্টি হয়েছে। কাজেই এখন বৃষ্টি হয়তো ভাল, না হলে তার মোকাবিলা করার জন্য এখন থেকে সরকারের প্রস্তুত থাকা দরকার। হঠাৎ যাতে একটা অপ্রস্তুতির সম্মুখীন না হতে হয় বা একটা খরার সম্মুখীন না হতে হয়, তার জন্যও আগে থাকতে একটা প্রিকসানারী ব্যবস্থা নেওয়ার দরকার আছে। এইসব দিক দিয়ে সাপ্লিমেন্টারী বাজেট থাকা সত্ত্বেও আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং তার সমালোচনা করছি এবং অনুরোধ করছি যে এই সমস্ত আপৎকালীন সমস্যাগুলি সম্পর্কে আগে থাকতে মন্ত্রীসভা যেন সচেতন থাকেন, হঠাৎ যাতে কোন বিপর্যয়ের মুখাপেক্ষী যেন আমাদের না হতে হয়। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৭৩-৭৪ সালের যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস্ ফর গ্রেন্টস্ মাননীয় অর্থ মন্ত্রী মহোদয় এখানে পেশ করেছেন সেটাকে আমি সমর্থন করছি। সাপ্লিমেন্টারী ডিমাণ্ড চাওয়া হয় বেশীর ভাগ ক্ষেত্রে এখানে যা দেখছি এগুলির বেশীর ভাগই আমাদের কমিটেড এ্যাক্সপেণ্ডিচার এবং সংসদীয় রীতি অনুসারে সেটা হাউসের কাছে প্রেস করতে হয়। কিন্তু এখানে যে ৩৫টি ডিমাণ্ড এর জন্য যে অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে ৯ কোটি ৬০ লক্ষ টাকার উপর এবং তার কয়েকটি আমি লক্ষ্য করেছি যে রীতিনীতি অনুসারে এই সাপলিমেন্টারী ডিমাণ্ড হাউসের সামনে আসার দরকার সেটা পালিত হয় নি। আর যে কয়েকটা ডিমাণ্ড আছে, সেগুলি বেশীর ভাগ ক্ষেত্রে আমাদের কর্মচারীদের ইন্টারিম রিলিফ এর ব্যাপারে আর অন্যগুলি যাচ্ছে আমাদের অন্যান্য কাজের জন্য। অবশ্য বিরোধী দলের মাননীয় নেতা কিছুটা বাড়িয়ে দেখিয়েছেন এবং মাননীয় সদস্য বাজুবন রিয়াং বলেছেন বাড়ী গাড়ী ইত্যাদির জন্য অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে, কিন্তু উন্নয়নমুলক কাজের জন্য যে সব অর্থ বরাদ্দ চাওয়া হয়েছে। সেগুলির কোন উল্লেখ তিনি করেন নি। অথচ সেগুলিও তাঁর উল্লেখ করার প্রয়োজন ছিল। ইন্টারিম রিলিফ দিয়ে হয়তো আমরা কর্মচারীদের সমস্ত অভাব অভিযোগ দূর করতে পারব না, কারণ দ্রব্যমূল্যের সামগ্রিক-ভাবে যে উর্দ্ধগতি এটা যদি সমস্ত ভারতবর্ষের মধ্যে রোধ না করা যায়, শুধুমাত্র ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রে আমরা এই দ্রব্যমূল্যের উর্দ্ধগতি রোধ করতে পারব না এবং এই দ্রব্যমুল্যের উর্দ্ধগতি যদি রোধ না করা যায় তাহলে যে ইন্টারিম রিলিফ দেওয়া হয়েছে এটা অত্যান্ত সামান্য। তবুও এই সামান্য যেটা দেওয়া হয়েছে আমাদের তৃতীয় চতুর্থ শ্রেনীর কর্মচারীদের তাতে তাদের কিছুটা দুঃখ কষ্টের লাঘব হবে। আমি যেকথা বলেছিলাম যে সাপ্লিমেন্টারী গ্রেন্ট যে ভাবে আসা উচিত ছিল, সেটা সেভাবে আসে নি। পেজ সেভেন—তাতে আমি দেখেছি—Major Head—16—Interest on Debt and other Obligation and for payment Interest on Central Government Loans. এই যে সেনট্রাল গভর্ণমেন্ট লোন, এটা আমাদের গতবারের বাজেটে ধরা উচিত ছিল। এই সরকারের কি লোন আছে বাকি পরিমাণ সুদ তাকে দিতে হবে, এটা সরকারের আগে থেকে জানা উচিত ছিল। কিন্তু এটা কেন যে এই সাপ্লিমেন্টারী বাজেট-এ আসল, তা আমি বুঝতে পারছি না। এই লোনটা নিশ্চয় আগের, যার জন্য আমাদের ইন্টারেষ্ট পেমেন্ট করতে হচ্ছে। কাজেই এটা গতবারের বাজেটে ধরা উচিত ছিল এবং গত বারের বাজেটে যদি ভুলক্রমে ধরা না হয়ে থাকে, গত সেপ্টেম্বর

মাসে যে কয়টা সাপ্লিমেন্টারী ডিমাণ্ড আমরা পাশ করেছি, তক্ষুনি এটা করা যেত। কিন্তু তক্ষুনি করা হয় নি। এটা সংসদীয় গণতন্ত্রের নীতি রক্ষার কথা নয় এটা সংসদীয় গনতন্ত্রকে রক্ষার পরিপন্থী। ডিমাণ্ড নাম্বার নাইনে আছে, যেখানে নোট দেওয়া আছে—Excess due to purchase of Jeeps for Kumarghat & Kamalpur B. D. O,s Office. অর্থাৎ ২টি জীপ কেনা হয়েছে কমলপুর এবং কুমারঘাটে বি, ডি, ওদের জন্য। কিন্তু আমি ৭-৮ দিন আগের কথা জানি যে এখন পর্য্যন্ত কমলপুরে বি, ডি, ও, তার আগের ভাঙ্গা ঝরঝরে গাড়ী দিয়ে কাজ চালাচ্ছে, কখনও তিনি নূতন জীপ গাড়ী পান নি। কাজেই এটা আমি বুঝলাম না, আশা করি মাননীয় মন্ত্রী মহোদয় আমাকে বুঝিয়ে বলবেন। তারপর উন্নয়নমূলক কাজের জন্য যেমন ফায়ার সার্ভিসের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে, সেটাকে আমি সমর্থন করছি এবং ত্রিপুরা রাজ্যের মধ্যে বড় বড় শহর ও গঞ্জে ফায়ার সার্ভিস থাকার দরকার আছে, এটা আমি নিজে স্বীকার করি, কিন্তু একমাত্র সাপ্লিমেন্টারী বাজেটে এর জন্য টাকা বরাদ্দ করে আমাদের উন্নয়নমূলক কাজ করা সম্ভপর নয়। তারপরে এ্যানিম্যাল হাজবেণ্ডারীতে আছে—additional amount is required to implement the two schemes "Regional Exotic Cattle Breeding Farm" and "Regional Duck Breeding Farm". যে কথা মাননীয় সদস্য বাজুবন রিয়াং বলেছেন যে নোটে যদি বিষদ ভাবে উল্লেখ থাকে তাহলে আমাদের বুঝতে সুবিধা হয়। না হলে এই নোট পড়ে বুঝা যে কি জিনিষের জন্য এই বরাদ্দ চাওয়া হয়েছে, তা অত্যন্ত কষ্টকর। তবে যতটুকু বুঝি বিদেশ থেকে কোন রকম পশু আমদানী করে অথবা কোন দেশ থেকে পশু আমদানী করা হল, সেটা বলা হয়নি, অথবা অষ্ট্রেলিয়া থেকে আনা হয়েছে কিনা, তাও বুঝা সম্ভব নয়। কাজেই এই সমস্ত ব্যাপারটা যদি সুন্দরভাবে দেওয়া থাকে তাহলে আমাদের পক্ষে বুঝতে সুবিধা হয়। তারপরে ডিমাণ্ড নাম্বার টুয়েণ্টি-ওয়ানে আছে ইণ্ডাষ্ট্রিজ। এ, একই কথা—Due to engagement of daily rated workers. এই সম্পর্কে আমাদের আগরতলায় অরুন্ধতীনগরে যে ইণ্ডাষ্ট্রিয়েল এষ্টেটটি আছে, সেখানে পরিচালন ব্যবস্থাকে যদি আরও গতিশীল করা যায় এবং সেটাকে যদি ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেণ্টের আণ্ডারে না রেখে আলাদা ভাবে একটা করপোরেশন করে দেওয়া যায়, তাহলে সেখানে আরও বহু লোকের কর্ম সংস্থান হতে পারে কারণ সেখানে অনেক দক্ষ কর্মী আছেন, কারিগর আছেন যারা বছরের পর বছর ডেইলী রেটে কাজ করছেন। তাছাড়া কিছু টেক্‌নিসিয়ানও আছে এবং তারা যদি কাজ করার মত সুযোগ পান তাইলে তাদের কর্ম দক্ষতা আরও ভালভাবে প্রকাশ করতে পারবেন এবং যে সমস্ত অর্ডার ত্রিপুরা বাইর থেকে যেমন মনিপুর এবং মিজোরাম সরকার থেকে পাওয়া যায় বিশেষ করে ফুট ওয়ার সাপ্লাই দেওয়ার জন্য, সেগুলি আমাদের ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেণ্টেস-স্যাংশান দেওয়ার দেরীতে বা টেণ্ডার কল করে পার্চেজ করার ত্রুটিতে সময় মত চামড়া না পাওয়াতে সেই সব সাপ্লাই আমরা যথা সময়ে করতে পারি না। এই রকম অবস্থা হলে হয়তো ভবিষ্যতে আমরা আর তাদের কাছ থেকে সাপ্লাই অর্ডার পাব না। কাজেই অরুন্ধতীনগর ইণ্ডাষ্ট্রিয়েল এষ্টেটের দিকে যাতে আরও ভালভাবে নজর দেওয়া যায় বা তার পরিচালন ব্যবস্থা উন্নতি করা যায় তাহলে সেখানে আরও বহু লোকের কর্ম সংস্থান হতে পারে।

Demand No. 25—Irrigation, Navigation, Embankment & Drainage works (Non-Commercial) এটাতে যে সব গ্র্যান্টস চাওয়া হয়েছে তাতে বলা হয়েছে "Excess amount is required for additional maintenance & repair works which had to be done in different embaakments during the last rainy seasons to safe different localities from inundation by flood". গত বর্ষায় টাকার দরকার ছিল তাহলে গত সেপটেম্বর মাসে আমাদের যে অধিবেশন হল, আমরা মোট ৫টি হেডে—জেনারেল এ্যাড-মিনিষ্ট্রেশান, ফেমিন রিলিফ, মিসেলিনিয়াস, কেপিটেল আউট লে অন গভর্ণমেন্টস স্কীমস অন ট্রেডিং এণ্ড লোনস এণ্ড এডভানসেস—এই ৫টি হেডে আমরা সাপ্লিমেন্টারী গ্র্যান্ট পাশ করেছি। তখন কেন করা হল না। রেনি সিজেন—বর্ষার সময়, জুন, জুলাই, আগষ্ট—এই সব মাসে টাকার দরকার। কিন্তু গত সেপ্টেম্বর মাসের সেশানে এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডগুলি হাউসে পেশ না করে ইয়ার এণ্ডিংয়ে চাওয়া হয়েছে। আগে কেন চাওয়া হল না। এতে মনে হয় মন্ত্রীমণ্ডলী যথা সময়ে অবহিত ছিলেন না এই ব্যাপারে। আর অবহিত থাকলেও হাউসে যথা সময়ে পেশ করার সুবিধা করে উঠতে পারেন নি। এটা উচিত নয়। সংসদীয় গণতন্ত্রের নীতি লংঘন করা এইভাবে এটা ঠিক নয়। এই ভাবে টাকা খরচ করা খুব দোষণীয় ব্যাপার। তাছাড়া আর একটা হেডে যে কারণে সাপ্লিমেন্টারী চাওয়া হয়েছে—Demand No. 28—Due to rapid progress of works—এটার অর্থ কি আমি বুঝলাম না। ক্যাপিটেল অব পাব্লিক ওয়ার্কস, পি, ডব্লিও, ডি'র কাজ যথারীতি এবং যথা নিয়মে করা হয়। একর্ডিং টু সিডিউল্ড, একর্ডিং টু এষ্টিমেট হবে। এটার জন্য অতিরিক্ত টাকা due to rapid progress of works এর কোন অর্থ হয় বলে আমি মনে করি না। কাজেই মন্ত্রীরা পরিস্কার করে বলুন আমরা খুশী হব। ডিমাণ্ড নং ৪—ট্যাক্সেস অন ভিহিকেলস্ এতে ১২ হাজার টাকা চাওয়া হয়েছে, আর বক্তব্য রাখা হয়েছে তাতে—আমি বুঝলাম না। "This is a committed expenditure being the cost of a new Jeep". ১২ হাজার টাকায় জীপ পাওয়া যায় কোথায়, কোন দেশে? ১২ হাজার টাকায় নূতন জীপ, এটাও আমার কাছে পরিস্কার নয়। একটা জীপ আজকের দিনে—নূতন জীপ—২৫ হাজার ৩০ হাজার টাকা কমে হয় না। সেখানে সরকার ১২ হাজার টাকায়—যদি আগে কিছু টাকা দেওয়া থাকে সেটা বলা উচিত ছিল যে আগে কিছু টাকা দেওয়া ছিল আর এখন এই উদ্বৃত্ত টাকাটা চাওয়া হচ্ছে। এবং Last item Demand No. 39—Capital Outlay on Irrigation, Navigation, Embankment & Drainage works (Non-Commercial)—Due to post budget decision to take up the work of Katakhal Embankment". Post Budget বলতে আমরা বুঝি গত বছরের বাজেট পাশ হয়ে যাওয়ার পর এই টাকাটা খরচ হয়েছে। যদি তাই হয় তাহলে গত সেপ্টেম্বর মাসের অধিবেশনের সময়—যে অধিবেশনের সময় আরও ৫টি হেডে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড আনা হয় তখন কেন হাউসের সামনে আসল না। তখনই আসা উচিত ছিল। যদি মন্ত্রীমণ্ডলী মনে করেন যে তারা এই হাউসের উর্ধে তাহলে সেটি অত্যন্ত ভুল হবে। হাউস ইজ দি সুপ্রিম অথরিটি, হাউসকে নেগলেট করা মন্ত্রীসভা বা মন্ত্রীসভার অধস্তন কোন কর্মচারীদের সংগত নয় উচিতও নয়। আমাদের দেশ গণতন্ত্রের উপর প্রতিষ্ঠিত। ত্রিপুরা এসেম্বলী হয়েছে মাত্র ১০/১১ বছর।

কিন্তু গণতন্ত্রের রীতিনীতি সমস্ত ভারতবর্ষে আজ চলছে, এবং এখানেও তা প্রচলিত হউক তাই আমরা কামনা করি। কাজেই কোন টাকা খরচ করার প্রয়োজন পড়ে সেটি আমরা স্বীকার করি। এবং বাজেট পাশ হয়ে যাওয়ার পরেও প্রয়োজন পড়তে পারে এবং সেজন্য বিধান রয়েছে। যে টাকা আমরা মঞ্জুর করি কোন কারণে যদি তার চাইতে বেশী দরকার পরে তার জন্য সাপ্লিমেণ্টারী বাজেটের প্রভিশান রয়েছে। কিন্তু বছরের প্রথম দিকেই যদি টাকার প্রয়োজন পরে, বাজেট পাশ হওয়ার এক দুই মাসের মধ্যে টাকার প্রয়োজন পরে তাহলে সেটার রীতি ছিল এসেম্বলী ডেকে সেই সেশানের কাছে ডিমাণ্ড প্লেস করা। সেটাই রীতি এবং সেটি যাতে আমাদের বিধান সভায় পালিত হয় সেজন্য অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :— শ্রীঅমরেন্দ্র শর্মা।

শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে ১৯৭৩-৭৪ সালের যে সাপ্লিমেণ্টারী বাজেট এসেছে এতে অনেকগুলি ডিমাণ্ড আছে। বিশেষ করে ইণ্টারিম রিলিফের ব্যাপারটা আছে। কর্ম্মচারীদের যে ইণ্টারিম রিলিফ গ্র্যাণ্ট করা হয়েছে সেই ব্যাপারটা আছে। কিন্তু ইণ্টারিম রিলিফের ক্ষেত্রে কর্ম্মচারীদের যা পাওয়া উচিত ছিল বা পাওয়া প্রয়োজন ছিল সেনট্রাল গভর্ণমেণ্ট যেভাবে বা যে হারে কর্ম্মচারীদের ইণ্টারিম রিলিফ দিয়েছিল ত্রিপুরার কর্মচারীরা বারে বারে সেই দাবী জানানো সত্বেও তা পায়নি। এবং যে ইণ্টারিম রিলিফের গ্র্যাণ্ট করা হল এবং আবার বলা হল যে ফিফটি পার্সেণ্ট ডিপজিট করতে হবে। যাই হউক ইণ্টারিম রিলিফের জন্য আমরা কিছুটা টাকা এখানে দেখছি। জানিনা ইতিমধ্যে নন-গভর্ণমেণ্ট স্কুলের বেসরকারী শিক্ষক এবং কর্ম্মচারীরা এই ইণ্টারিম রিলিফ পাবেন কিনা। অবশ্য দুই তিন দিন আগে এডুকেশান ডাইরেক্টর বলেছিলেন যে তারা ব্যাপারটা একস্‌টেন্‌ড করে পাঠিয়েছেন। আমি জানি না কবে পর্য্যন্ত তারা এটা পাবে। কারণ বিভিন্ন গভর্ণমেণ্ট প্রতিষ্ঠানে কর্ম্মচারীরা এটা ড্র করেছেন কিন্তু নন-গভর্ণমেণ্ট স্কুলে এখনও ইণ্টারিম রিলিফ পান নি। স্যার, এই প্রসংগের মধ্যে এই সাপ্লিমেণ্টারী বাজেট প্রসংগের মধ্যে—সেনট্রাল এবং ষ্টেট—কেন্দ্রের সংগে আমাদের রাজ্যের সম্পর্কটা একটু দেখতে পাচ্ছি। স্যার, কেন্দ্র আমাদের ত্রিপুরা থেকে বহু টাকা নিচ্ছে, নানা ধরণের ডিউটি, নানা ট্যাক্স—বহু টাকা নিচ্ছেন এখান থেকে আর আমরা যা পাচ্ছি সামান্য। কেন্দ্র থেকে লোন আনছি, সেই লোনের জন্য আমরা ইণ্টারেষ্ট দিচ্ছি। ইণ্টারেষ্ট ধরা হয়েছে ২ লক্ষ ৯৪ হাজার টাকা কম নয়। এই টাকা দিয়ে ত্রিপুরার বহু কাজ করা যেত। কৃষকদের উন্নতির জন্য এই টাকা খরচ করা যেত। কিন্তু সেনট্রাল গভর্ণমেণ্ট লোন দিল আর সেই লোনের টাকা আমরাতো পরিশোধ করবই আবার সংগে সংগে ইণ্টারেষ্টও দিচ্ছি। কেন স্যার, একটা রাজ্য, যে রাজ্য অনগ্রসর রাজ্য—ত্রিপুরা একটা অনগ্রসর রাজ্য সেখানে এইভাবে লোনের এবং লোনের ইণ্টারেষ্ট দেওয়ার প্রশ্ন আসে না। আমাদের রাজ্য সরকারের দাবি করা উচিত যে আমাদের গ্র্যাণ্ট দাও। আমাদের রাজ্যসরকারের দাবী করা উচিত যে আমাদেরকে ধান দিয়ে যতদিন না পর্য্যন্ত ত্রিপুরা উন্নতশীল হয়ে উঠে ততদিন পর্য্যন্ত ধান দিয়ে ত্রিপুরাকে বাঁচিয়ে রাখে। সেইটার দাবী করার প্রয়োজনীয়তা আছে। আমি আরও কয়েকটা ক্ষেত্রে এই যে সব টাকা

চাওয়া হয়েছে তার দিকটা আমি উল্লেখ করছি। ল্যাণ্ড রেভেনিউর ক্ষেত্রে টাকা চাওয়া হয়েছে যে অ্যাক্সট্রেনসিভ টোর অব ষ্টাফ ইন কানেক্শন উইদ ল্যাণ্ডলেস সেটেলমেন্ট। সুতরাং ল্যাণ্ডলেস সেটেলমেন্টের জন্য অ্যাক্সট্রেনসিভ টোরের জন্য টাকা চাওয়া হয়েছে ওরা ভ্রমণ করছেন, দেখছেন কোথায় ল্যাণ্ডলেস সেট্রেলমেন্ট করা যায়। কিন্তু আজকে ত্রিপুরার অবস্থা কি? রজতজয়ন্তী বৎসরে শুনেছিলাম যে সমস্ত ল্যাণ্ডলেস সেটেলমেন্ট হয়ে যাবে। এর পরে দেখলাম যে ল্যাণ্ডলেস সেটেলমেন্ট খুব কমই হয়েছে। ল্যাণ্ডলেসের সংখ্যা আরও বাড়ছে। ভুমিহীনের সংখ্যা বাড়ছে ভুমিহীন কৃষকের অবস্থা, ভুমিহীন কৃষকদেরকে ভুমিদানের জন্য, ভুমি দেওয়ার জন্য যে সমস্ত ব্যবস্থা নেওয়ার প্রয়োজন সেই ব্যবস্থা নেওয়া হচ্ছে না। সার্থকভাবে পুনর্ব্বাসন দেওয়ার ব্যবস্থা নেওয়া হচ্ছে না। পুনর্ব্বাসন দেওয়ার নমুনা কি? পানিসাগরের কাছে পেকনিহুড়ায় পুনর্ব্বাসন দেওযা হয়েছিল তারা জায়গা জমি, টাকাও পায় নি অনেকেই, ওখানে গিয়ে থাকতে পারে নি সেই অবস্থায় টাকাটা ছেড়ে দিতে হয়েছিল, অনেকেই যেতে পারে নি। ই ধরনের পুনর্ব্বাসন যদি হয় তাহলে তো সমস্ত কাজই অর্থহীন হয়ে গেল। আমি বুঝি না যে কেন যে জিনিসটা থেকে তারা প্রতিশ্রুতি দেন এই মন্ত্রীরা যে জিনিসটা বলেন সেইটা, রূপায়িত করার সার্থকভাবে রূপায়িত করার দিকে তাদের কোন লক্ষ্য নেই, কোন প্রচেষ্টা নেই—এই অবস্থাটা সর্ব্বত্র দেখছি। স্যার, দেখুন পেট্রলের কথা আমরাতো অনেক শুনেছি বিশ্বব্যাপী সংকট সুতরাং ভারতে সংকট হবে, ত্রিপুরায় সংকট হচ্ছে। সেইটাতো আমরা বলেছি আর সেই পেট্রলের সংকটের সময় আমরা দেখছি বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য গাড়ী কিনা হচ্ছে, এইটা ঠিক। সুনীলবাবু বলেছেন যে পেট্রলতো দেওয়া হচ্ছে এইটা ঠিক হয়তো দেখানো উচিত ছিল, হয় তার সঙ্গে সঙ্গে গাড়ী কিনা হচ্ছে সেইটাও দেখানো প্রয়োজন ছিল, তিনি অবশ্য দেখিয়েছেন এইটা আমি স্বীকার করছি। পারচেজ অব ভেহিক্যাল, জেনারেল অ্যাডমিনিষ্ট্রেশন, তারপর পারচেজ অব জিপ, তারপর পারচেজ অব টু জিপস কোন বি, ডি, ও, কুমারঘাট, কমলপুর, এর পরে ১৩এ ট্রেক্সসেস অন ভেহিক্যাল কমিটেড অ্যাক্সপেণ্ডিচার ইন দি কষ্ট অব নিউ জিপ। স্যার জিপ আর গাড়ী এইগুলির অ্যাক্সপেণ্ডিচার মিলিয়ে দেখুন এই সাপ্লিমেন্টারী গ্রান্ট্রে কত টাকা গেছে। পেট্রলের সংকট, পেট্রলের সংকট হবে না? মন্ত্রী যখন বেড়াতে যান বা কোন কাজে যান তখন তো পেছনে গাড়ীর সার ছুটে স্যার, ১৩ খানা গাড়ী গিয়েছিল একজন মন্ত্রী গিয়েছিলেন ধর্মনগর। কাজেই পেট্রলের সংকট হবে না? পেট্রলের কম ব্যবহার ওরা নিজেরাইতো করতে পারছেন না। গাড়ী অচল হয়ে যায়, বাস অচল হয়ে যায়, গতকাল অনেক সময় পর্য্যন্ত বাস চলেনি, সকাল বেলার দিকে যায় নি, পেট্রলের অভাব, ডিজেলের অভাব অথচ আমরা এই ধরণের অবস্থা লক্ষ্য করছি স্যার। সংকট কাটিয়ে উঠার ব্যবস্থাতো নেই, সংকট বাড়ানোর ব্যবস্থা তারা অনেক সময় তৈরী করছেন। স্যার, অন্যান্য ক্ষেত্রে আমি দেখছি যে এই ইণ্ডাষ্ট্রীর ক্ষেত্রে যেমন জুটমিল প্রভৃতির জন্য একটা টাকার অংক বলা হয়েছে। জুটমিল, পেপার মিল ইত্যাদি স্যার, ত্রিপুরায় অবশ্য শিলা বিন্যাস হয়েছে, আমরা বিভিন্ন শিল্পের শিলান্যাস দেখছি স্যার। মুখ্যমন্ত্রী সেনগুপ্ত কর্তৃক অমুক শিল্পের শিলান্যাস, এই ধরণের শিলান্যাস আমরা দেখছি স্যার। জুট

মিলট্টা কি, কাগজের মিলট্টা কি দেখিনি স্যার। অন্যদিকে কি দেখছি, যে ছোটখাট ইণ্ডাস্ট্রী যেগুলি সম্ভাবনা ছিল সেইগুলি বন্ধ হয়ে গেছে। এই অরুন্ধতিনগরের অ্যালুমিনিয়াম প্রোডাক্টস তারা ক্লোজারের নোটিশ দিয়েছে, ১৪ এপ্রিল থেকে ওটা বন্ধ হয়ে যাবে। আর ওরা বলছে রো-মেটেরিয়েলসের অভাব, রো-মেটেরিয়েলসের অভাবের জন্য আমার দেশের একটা ইণ্ডাষ্ট্রি বন্ধ হয়ে গেছে, সরকার তার কোন ব্যবস্থা নিচ্ছেন না। কতজন শ্রমিক সেখানে বেকার হচ্ছেন, বহু শ্রমিক বেকার হচ্ছে, সঙ্গে সঙ্গে একটা ইণ্ডাষ্ট্রি বন্ধ হয়ে গেছে, যে ইণ্ডাষ্ট্রির একটা সম্ভাবনা ছিল সেই ইণ্ডাষ্ট্রিকে বন্ধ করে দেওয়া হয়েছে। অথচ পারচেজ অব ইনক্রিজ কোয়ানটিটী অব রো-মেটেরিয়েলস এইটাতে টাকা আছে। সরকার ব্যবস্থা করেন না কেন? যাতে ইণ্ডাষ্ট্রি বন্ধ না হয়, যাতে ইণ্ডাষ্ট্রী চালু থাকে, সেই ব্যবস্থাতো করা হচ্ছে না। বন্যা নিরোধের ব্যাপারে মেইণ্টেনেন্স রিপেয়ার্স ওয়ার্কস ইত্যাদির কথা বলে টাকাতো ধরা হয়েছে স্যার. মেইণ্টেনেন্স রিপেয়াস' ওয়ার্কস কতো কিভাবে হচ্ছে? আমরা যে সব কাজ দেখছি যেখানে বন্যা হচ্ছে সেই বন্যা নিরোধের কোন ব্যবস্থা নেই, বন্যায় যে সব এলাকা ডুবে যায়, ফসল নষ্ট হয়, সেইট্টা কিন্তু বন্ধ করা হচ্ছে না, বন্ধ করার কোন চেষ্টা নেই। বার বার জানানো সত্বেও, আমি দুই একটা জায়গার নাম বলছি স্যার, আগলাপুর, শাখাইবাড়ীর মাঠ, ধর্মনগর, তারপর, ভাগ্যপুর উত্তর কদমতলা ইত্যাদি জায়গার বন্যা বন্ধ হয়েছে? এছাড়া কোন কোন অঞ্চল আছে যেমন কৈলাশহরের বিভিন্ন অঞ্চল আছে ত্রিপুরার অন্যান্য সাবডিভিশনের বিভিন্ন অঞ্চল আছে. যেখানে বন্যা নিরোধের সার্থক কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। রিপেয়ার্স ওয়ার্কস অ্যাণ্ড মেইনটেনেনস ওয়ার্কস এই বিলে টাকা নেওয়া হয়েছে কিন্তু আমরা দেখছি যে সার্থকভাবে কোন কাজই এই সরকার গ্রহণ করতে পারছেন না। স্যার, সেইদিন একজন কংগ্রেস কর্মী একটা গল্প বলেছিলেন। এই সরকারের কথা বলতে গিয়ে, বর্তমান ত্রিপুরা সরকারের কথা বলতে গিয়ে একটা গল্প বলেছিলেন, গল্পটা এই যে ত্রিপুরায় বহুদিন আগে তখন টাউনের পাশে জংগল ছিল প্রচুর পরিমাণে, সেই সময়ে একটা বাজারের একজন লোক, একটা মহকুমা শহরের পাশেই একটা বাজারে একটা লোক চুল ছাঁটাই করার জন্য লোক পাচ্ছে না, লোক সেখানে ছিল না। যখন লোক যেত, মানুষ যখন যেত, তিনি সবাইকে বসিয়ে রাখতেন এবং প্রথমে বলতেন আপনাকে এই দিচ্ছি বলে, একটা অংশ তিনি কেটে রাখতেন চুলের, যাতে বসে। এইভাবে ৫০ | ৬০ জন লোক জমিয়ে ফেলতেন। আমাদের সরকারেরও এই অবস্থা। কথাটা সত্য কোন কাজই সার্থকভাবে শেষ করার, গরীব মানুষের উপকারের জন্য, কোন কাজই শেষ করার দিকে তাদের নজর নেই। তারা অনেক কিছু এখানে বলেন আমরা সুরু করছি, কিন্তু সুরু করার পর দেখা যায় কাজটা আর শেষ হয় না, এই অবস্থা আমরা দেখছি। বিভিন্ন জায়গায় রাস্তার কাজ বছরের পর বছর চলছে শেষ আর হয় না। বিভিন্ন কাজ. বিভিন্ন ধরণের কাজ ওটা শেষ হয় না। তারা আবার সার্থকভাবে ভূমিহীন পুনর্বাসন দিচ্ছেন, গৃহহীন পুনর্বাসন দিচ্ছেন। ডুম্বুর প্রকল্পের হোমষ্টিড যারা তাদের পুনর্বাসন দিচ্ছেন, কোন কাজই তারা করেন নি শুধু মুখে মুখে পুনর্বাসন দিচ্ছেন, কাগজে কলমে সমস্ত পুনর্বাসন

হয়েছে। স্যার, কাগজের হিসাব দিয়ে মানুষের উন্নতির হিসাব হয় না, মানুষের অবস্থাটা কি? আজকে আমরা দেখছি মানুষ কেরোসিন তৈল কিনতে পারছে না, নুন কিনতে পারছে না এই অবস্থাটা পৌঁছে দিয়েছেন সেখানে মানুষের উন্নতির জন্য কোন চেষ্টা নেই, প্রয়াস নেই অথচ কাগজে কলমে অনেক কাজই তারা করেছেন। চীফ মিনিষ্টারের অফিসের জন্য খরচ বাড়ছে আর তার সংগে সংগে, এইটা অত্যন্ত লজ্জার ব্যাপার যে এম, এল, এ হোষ্টেলে গদির পর গদি এম, এল, এ দের শোয়ার জন্য স্যার, যেখানে একটা গদি ছিল সেখানে এখন দুটো গদি। নরম গদি, শুয়ার গদী। এইটা অত্যন্ত দুঃখের এবং লজ্জার ব্যাপার। যেখানে আমরা দেখেছি মানুষের ঘরে বাতি জ্বলছে না, মানুষ আজকে যেখানে ভাতের সংগে নুন খেতে পাচ্ছে না সেই অবস্থায় আরাম, আয়াসের বন্দোবস্ত কাদের জন্য করা হচ্ছে? এই অবস্থা আমরা দেখছি। কোন ভাল কাজ, কোন ভাল কিছু করছেন না যে প্রতিশ্রুতি তারা দেন সেই প্রতিশ্রুতি মুখে আর কাগজে থেকে যায়, বাস্তবে কোনটাই রূপায়িত হয়নি আজ পর্যন্ত। বেকার সমস্যার সমাধান হয়নি বেকার সমস্যা বাড়ছে। সেনট্রাল স্পনসর্ড স্কীমে সেই বেকারদের চাকুরী দেওয়ার ব্যবস্থা তারা করেছেন কিন্তু কি চাকুরী তারা দিচ্ছেন সেইটাতো আমরা চোখের সামনে দেখছি। দিনের পর দিন সংখ্যা বাড়াচ্ছে বছরের পর বছর সেই সংখ্যা বাড়ছে এবং সংগে সংগে বহু কর্মচারী যারা ছাঁটাই হয়েছিল তাদেরকে বেকার তৈরী করে রাখা হয়েছে তাদের সমস্যার সমাধান হয়নি। এখন দেশে বেকার সৃষ্টি করা হচ্ছে, বিরাট বেকার বাহিনী এই গরীব মানুষকে আরও গরীব করার চেষ্টা চলছে, তাদের সমাজতন্ত্র কাগজে কলমেই থেকে যাচ্ছে, সার্থকভাবে সমাজের কোনটাই, কোন মংগল তারা করতে পারছেন না। এমন অবস্থা ত্রিপুরাতে চলছে যেখানে বিরাট বেকার বাহিনী সৃষ্টি করছে, গরীব মানুষকে আরও গরীব করার ব্যবস্থা, সেখানে সমাজতন্ত্রের বুলি বুলিই থেকে যাবে। সার্থকভাবে কোন কাজই করতে পারছেন না। তা না হলে যে কোন কিছু করা যেতনা? ইচ্ছা থাকলে কিছু না কিছু উপকার মানুষের করা যেত। যেটুকু অর্থ বরাদ্দ রাখা হয়, তার দ্বারা ত্রিপুরার মানুষ কিছুটা অন্ততঃ সুখের মুখ দেখতে পারত। সাপ্লিমেন্টারী গ্রান্ট, যেখানে এসেছে, সেখানে মানুষের বিভিন্ন উন্নতির দিক, নানাভাবে বাঁচার মানুষের সুষ্ঠু. ভাবে বেঁচে থাকার দিকটা অনুপস্থিত। আজকে সব ক্ষেত্রেই এই জিনিষটা আমরা দেখছি। কাজেই সাপ্লিমেন্টারী গ্রান্ট দিয়ে কোন সমস্যার সমাধান হয় না। তাঁদের মূল বাজেট আসলে সেখানে আমরা যা দেখছি. এখানেও একই প্রিন্সিপল। সুতরাং আগে যে প্রিন্সিপল তাঁরা করে করেছেন, সেটা নিয়েই তারা চলছেন। এখানে মানুষের উন্নতির চিন্তা ভাবনার কথা নেই আমি দেখছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The House was adjourned at 5-42 P. M- till 12-30 P. M. of the following day.

